নাড়িবার সময় খুঁটি বা লাঠি দিয়া তাল দেয়। স্ত্রীলোকেরা ধীরে ধীরে কোমর দুলাইয়া থাকে আর একটানা সুরে গান গায়। ঐ গানের মধ্যে দেবদেবতার স্তবস্তুতি থাকে।

বিঃ দ্রঃ—১৯৬১ খৃষ্টাব্দের আদমসুমারী অনুযায়ী আন্দামান দ্বীপপুঞ্জের লোকসংখ্যা নিম্নরূপ :

| | |
|---|---|
| পুরুষ— | ৩৯,২৫৯ |
| স্ত্রী— | ২৪,১৭৯ |
| মোট— | ৬৩,৪৩৮ |

## অনুশীলনী

১। আন্দামান দ্বীপপুঞ্জের একটি সংক্ষিপ্ত ভৌগোলিক বিবরণ দাও। আন্দামানের অধিবাসীদের জীবনযাত্রা সম্বন্ধে যাহা জান বর্ণনা কর।

[Give a brief geographical account of Andaman Islands. Describe what you know regarding the economic activities of the inhabitants of the Andaman Islands.]

২। আন্দামানীদের জীবজন্তু ও মৎস্য শিকারের কথা বর্ণনা কর।

[Describe the hunting and fishing expeditions of the Andamanese.

৩। আন্দামানীদের ঘরবাড়ী ও শিকারের হাতিয়ার সম্পর্কে আলোচনা কর।

[Discuss the habitation pattern and hunting appliances of the Andamanese.]

৪। আন্দামানীদের সমাজ-জীবন সম্পর্কে আলোচনা কর।

[Discuss the social life of the Andamanese.]

৫। আন্দামানীদের ধর্মবিশ্বাসের প্রকৃতি সম্বন্ধে যাহা জান লিখ।

[Write what you know about the nature of religious beliefs of the Andamanese.]

# চতুর্থ অধ্যায়

## পশুপালনকেন্দ্রিক জনসমষ্টি

### ॥ আলমোড়ার লোকসমাজ ॥

আন্দামান দ্বীপপুঞ্জের অধিবাসীদের কথা ইতিপূর্বে আলোচনা করা হইয়াছে। তাহারা খাদ্য সংগ্রহ করিয়া জীবনযাত্রা নির্বাহ করে। ভৌগোলিক আবেষ্টনীর সংগে তাহাদের অর্থনৈতিক ও সমাজজীবন কেমন সুন্দর মিশিয়া রহিয়াছে। কিন্তু মানুষ কেবল খাদ্য সংগ্রহ করিয়া সন্তুষ্ট হইতে পারে নাই। বুদ্ধি বৃত্তির উন্মেষের সংগে সংগে কোন কোন মানুষের গোষ্ঠী পশুপালন ও জংলী প্রথায় কৃষিকার্য আরম্ভ করিল। আলমোড়ার লোকসমাজের কথা আলোচনা করিলে আমরা এক নূতন জীবনযাত্রার বিভিন্ন বিকাশ দেখিতে পাইব। আমরা দেখিব আলমোড়ার জনসমাজ কীভাবে তাহার পরিবেশ পরিমণ্ডলের সংগে নিজেদিগকে অভিযোজিত (adapted) করিতে সমর্থ হইয়াছে।

### ॥ আলমোড়ার পার্বত্য অঞ্চল ॥

ভারতের উত্তর সীমান্তে হিমালয় পর্বতমালা। তাহার কোলে অর্থাৎ উত্তর প্রদেশের কুমায়ুন বিভাগের একটি জেলা হইল আলমোড়া। আলমোড়ার উত্তর অংশ তিব্বতের সংগে মিশিয়া রহিয়াছে। দক্ষিণে নৈনিতাল আর পূবে নেপাল। পশ্চিমে পর্বতশ্রেণী তাহার মধ্যে কয়েকটি প্রসিদ্ধ স্বাস্থ্যনিবাস রহিয়াছে যেমন সিমলা, মুসৌরি। আলমোড়া জেলার আয়তন প্রায় ৫,৯০ বর্গমাইল। পার্বত্য জেলা বলিয়া নানাস্থানে নানাভাবে বৃষ্টিপাত হইয়া থাকে। গ্রীষ্মকালেও ইহার তাপমাত্রা ৫ ° এর বেশী পাবল [illegible]

আলমোড়ার প্রাকৃতিক পরিবেশ অত্যন্ত [illegible] পাহাড়-পর্বত ও অরণ্যে ইহার বিভিন্ন অংশ আবৃত। এই অঞ্চলের মধ্য দিয়া কয়েকটি নদী প্রবাহিত হইয়াছে। তাহার মধ্যে রামগঙ্গা, কোশী, কালী ও গোরী নদী প্রধান। আলমোড়ার ভূপ্রকৃতি অনুযায়ী তিনটি প্রধান বিভাগ সকলের দৃষ্টি আকর্ষণ করে। (১) অনুর্বর পার্বত্য অঞ্চল, (২) অরণ্য ও তৃণভূমি আবৃত অঞ্চল এবং (৩) নদী উপত্যকা সমন্বিত অপেক্ষাকৃত উর্বর অঞ্চল।

**অনুর্বর পার্বত্য অঞ্চল বৎসরের বারমাস বরফে ঢাকা থাকে। এইজন্য এই অঞ্চলে কোন প্রকার উদ্ভিদ জন্মাইতে পারে না। অরণ্যাবৃত অঞ্চলে**

নানাপ্রকার বৃক্ষ বিশেষভাবে ফার, ওক, পাইন, রোডনড্রন প্রভৃতি প্রচুর পরিমাণে রহিয়াছে। এই গভীর অরণ্যের মধ্যে নানা হিংস্র প্রাণী রহিয়াছে। অরণ্যাবৃত অঞ্চলের সমীপবর্তী তৃণাচ্ছাদিত অঞ্চলে গোরু, মহিষ, ভেড়া প্রভৃতি প্রতিপালিত হয়। নদী উপত্যকা অঞ্চল উর্বর। এই অঞ্চলে কৃষিকার্য হইয়া থাকে।

এইখানে ইহা উল্লেখযোগ্য যে আলমোড়া অঞ্চলে প্রায় তিনটি ঋতু দেখা যায়—গ্রীষ্মকাল, বর্ষাকাল ও শীতকাল।

আলমোড়ার অধিবাসীদের জীবনযাত্রায় এই প্রাকৃতিক পরিবেশ বিশেষ প্রভাব বিস্তার করিয়াছে। আলমোড়ার তৃণাবৃত অঞ্চলের লোকজন স্বাভাবিক ভাবে পশুচারণ করিয়া থাকে কেননা পশুচারণের উপযুক্ত তৃণাঞ্চল রহিয়াছে। শীতের পর যখন বরফ গলিয়া বৃষ্টিপাত হয় তখন প্রচুর পরিমাণে তৃণগুল্ম জন্মাইয়া থাকে। আবার নদীর উপত্যকা অঞ্চলের লোকজন তাহাদের স্বল্প পরিসর কৃষিযোগ্য জমিতে আবাদ করিয়া থাকে। সুতরাং আলমোড়ার লোকসমাজের জীবনযাত্রায় দুই প্রকার জীবনযাত্রা দেখিতে পাই।

আলমোড়ার চিরতুষারাবৃত অঞ্চলকে বলা হয় **ভোটভূমি** বা ভোট অঞ্চল। আর পাহাড়ের নিকটবর্তী অরণ্যাবৃত অঞ্চলকে বলা হয় **ভবর**।

## ॥ কৃষিকার্য ॥
## ( Agriculture )

পাহাড়ের গা বাহিয়া যে সকল নদী ও তাহার উপত্যকা রহিয়াছে তাহার পার্শ্ববর্তী উর্বর অঞ্চলে কৃষিকার্য হইয়া থাকে। সেইখানে রহিয়াছে গ্রাম। গ্রামবাসীদের প্রত্যেকের কিছুটা ক্ষুদ্র কৃষিযোগ্য জমি আছে। ইহাদের কৃষিকার্যের প্রথাকে মোটামুটি তিন ভাগে ভাগ করা যাইতে পারে। **জলসেচ** ব্যতীত একপ্রকার পদ্ধতিতে এই অঞ্চলে চাষের কাজ হয়। নদীতে বরফ গলা জল যখন বাড়িয়া যায় তখন ঐ জলকে কৃষিযোগ্য জমিতে লইয়া গিয়া চাষের কাজ হয়। অরণ্য ভোট অঞ্চলে বন্য প্রথায় এক প্রকার চাষ হয়। **বন্য প্রথার চাষে** (Shifting hill cultivation) প্রথমে জংগল পরিষ্কার করা হয়। ইহার নাম **কাটিল**। জংগল কাটিবার পর তাহা শুকাইতে দেওয়া হয়। পরে আগুন জ্বালাইয়া ঐগুলিকে ছাই করা হয়। বর্ষার প্রারম্ভে সেই সকল ছাই ক্ষেতে ছড়াইয়া দেওয়া হয়। পরে কৃষির কাজ করা হয়। এই সময় যে সকল যন্ত্রপাতি ব্যবহার করা হয় তাহার মধ্যে

**কুডলা** (Garden Spade) বিশেষ উল্লেখযোগ্য। এই যন্ত্রটির সাহায্যে মাটি কোপানর কাজ হইয়া থাকে। একটি কাঠের হাতলের সংগে বাঁকান লোহা আটকান থাকে। কোথাও কোথাও মানুষের সাহায্যে লাঙল টানা হইয়া থাকে। সেই লাঙল অত্যন্ত আদিম ধরণের। যে লোকটির কোমরে লাঙলের দড়ি বাঁধা থাকে সে লাঠি ঠুকিয়া ধীরে ধীরে অগ্রসর হইতে থাকে। চাষের কাজে আগাছা পরিস্কার করিবার জন্য আর একরকম যন্ত্র আছে তাহার নাম **বারাথ**। ইহা অনেকটা কাস্তের মত। ইহাছাড়া তাহাদের আরও কয়েকটি ছোটখাট যন্ত্রপাতি আছে। আলমোড়া অঞ্চলে আলু, যব, গম চাষ হইয়া থাকে।

জলসেচ ব্যবস্থায় যে চাষ হইয়া থাকে তাহার জন্য খাল রহিয়াছে। ঐ খালকে তাহারা **গুল** বলে। নদীর জল ঐ খালের মধ্য দিয়া চাষের ক্ষেতে লইয়া যাওয়া হয়।

চাষের কাজের জন্য এই সকল অঞ্চলে গোরু ব্যবহার করা হয়। তাহাদের বিশেষ উৎপন্ন দ্রব্য গম পেষাই করিবার জন্য উৎকৃষ্ট যাতা রহিয়াছে। যন্ত্রের সাহায্যে গম ও আখ পেষা হইয়া থাকে। স্ত্রীপুরুষ নির্বিশেষে সকলে কৃষি-কার্যে যোগদান করিয়া থাকে। আবাদী জমি কম বলিয়া ব্যক্তিগত মালিকানা জমির উপর রহিয়াছে। তবে জমিদার বা জোতদার শ্রেণী নাই। শীতের দিনে তাহারা পশুর চামড়া ও লোমের তৈয়ারী বস্ত্র পরিধান করিয়া থাকে।

**। পশুপালন ।**

ভোটিয়া বা ভোটদের জীবনের আর এক প্রধান উপজীবিকা হইল পশুপালন। তৃণাচ্ছাদিত অঞ্চলে এই সকল পশুর পাল লইয়া তাহারা ঘুরিয়া বেড়ায়। আবার যখন শীতের প্রচণ্ডতা বৃদ্ধি পায় তখন পশুর পাল লইয়া তাহারা নীচের দিকে নামিয়া যায়। সেখানে বেশ কয়েকমাস কাটাইয়া থাকে। শীতের শেষে যখন বরফাবৃত অঞ্চলে ধীরে ধীরে তৃণগুল্ম জাগিয়া উঠে তখন তাহারা পশুর পাল লইয়া উপরের দিকে উঠিতে থাকে। অতএব পশুপালকের জীবনের সংগে এই যাযাবরের জীবনের এক যোগসূত্র রহিয়াছে। এই জীবনের সংগে তাহাদের আবাস বা বাসস্থানের ধরণের ব্যতিক্রম হইয়া থাকে।

আলমোড়ার অধিবাসীদের পশুপালনের ও জীবিকার সহিত ঋতুর প্রত্যক্ষ প্রভাব রহিয়াছে। মেষ, ছাগল ও গরুই হইল গৃহপালিত প্রাণী। শীতের

সংগে তাহারা পর্বতের উচ্চ অংশ হইতে ধীরে ধীরে নিম্নভাগে নামিয়া আসে। পর্বতের উচ্চ অংশ তখন বরফে আবৃত হইয়া যায়।

পশুর পাল লইয়া বাহির হইবার সময় তাহারা নানারকম উৎসব করিয়া থাকে। দুর্বল, অসমর্থ বা শিশুরা গোষ্ঠযাত্রায় অংশ গ্রহণ করে না। এই সময় দলের দুইটি প্রধান কাজ। একটি হইল আবাস নির্মাণ করিয়া থাকা আর অপরটি হইল পশুর রক্ষণাবেক্ষণ করা। যাহারা এইভাবে অস্থায়ী আবাস নির্মাণ করিয়া পশুর পালের সংগে থাকে তাহাদের খোঁজ খবরের জন্য গ্রাম হইতে মাঝে মাঝে লোকজন আসিয়া থাকে। এই ভবর অঞ্চলে যখন তাহারা নামিয়া আসে তখন তাহাতে তাহাদের পরিবারের লোকজন থাকে সেই সময় তাহারা মেলায় যায় ও দৈনন্দিন জীবনের প্রয়োজনীয় দ্রব্যসামগ্রী কিনিয়া আনে।

## ॥ অস্থায়ী বাসস্থান ॥

জীবনযাত্রার তাগিদে তাহাদের অস্থায়ী বাসস্থানের প্রয়োজন হইয়া পড়ে। তাহা অনেকটা কুঁড়েঘরের মত। আবাস নির্মাণের জন্য প্রয়োজন খড়কুটা, গাছের ডালপালা। কুটিরগুলি নির্মাণ করিবার পূর্বে কাঠ পুতিয়া একটা কাঠামো করা হয়। তাহার উপর খড়কুটা বা তৃণের ছাউনী দেওয়া হয়, দরজা অত্যন্ত ছোট থাকে। তাহারা ঐ ধরণের বাড়ীকে খড়ক বলিয়া থাকে। খড়কগুলির গঠন বৈচিত্র্য হিসাবে চারিটি ভাগে বিভক্ত করা যায়। (১) দোচালা খড়ক তাহাকে ইহারা খারাফ বলে। ঘন ঘন খুঁটি পুতিয়া তাহার মধ্যে কঞ্চি অথবা গাছের ডালা পুতিয়া দেওয়ালের মত করা হয়। তাহার উপরে বাঁশ বা কাঠের কাঠামো তৈয়ারী হয়, তাহার উপরে থাকে আবরণ। (২) বৃত্তাকার কুটির বা ঘূণ্ডটিয়া। ঐ কুটিরের কেন্দ্রস্থলে একটি শক্ত রকমের খুঁটি পোতা হয়। তাহার চতুষ্পার্শ্বে ডালপালা হেলান অবস্থায় থাকে। ইহা দেখিতে অনেকটা তাঁবুর মত। (৩) আরও একরকম সূচল চালা বিশিষ্ট পিরামিডের মত বাড়ী। তাহার চতুর্দিকে গাছের ডালপালা হেলান অবস্থায় থাকে। (৪) শীতের ঘরগুলির নির্মাণের কৌশল কিছুটা পৃথক। কেননা শীতের তীব্র শীতল বাতাস হইতে রক্ষা পাইবার জন্য তাহারা দেওয়ালের গায়ে মাটি বা গোময় প্রলেপ দেয়। যেখানে স্থায়ীভাবে গ্রাম গড়িয়া উঠিয়াছে সেইখানেও ঐ রকম ঘর দেখা যায়।

তাহাদের এই সকল ঘরগুলিতে অনেক সময় বাছুর বা ছাগল ও মেষের বাচ্চা থাকে। বড় পশুগুলি আস্তানার চারিপাশে শক্তভাবে বাঁধা থাকে। এই সকল পশুগুলির চেহারা অপেক্ষাকৃত ক্ষুদ্র। পাহাড়ের উঁচু নীচু বাঁকা পথে ক্রমাগত ঘুরিয়া বেড়াইতে হয় বলিয়া ইহারা খুবই কষ্টসহিষ্ণু। গরু বা মহিষ ভাল দুধ দেয় না। রাত্রিতে যাহাতে এইগুলি নীচে গড়াইয়া না পড়ে সেইজন্য খুঁটি পুতিয়া শক্ত দড়ি দিয়া তাহাদিগকে বাঁধিয়া রাখা হয়। শীতকালে ইহাদিগকে ঘর তৈরী করিয়া তাহার মধ্যে রাখে। যাহাতে শীতের কনকনে বাতাস ক্ষতি করিতে না পারে সেইজন্য এই সকল গোয়ালেরও দেওয়ালে ভালভাবে মাটির প্রলেপ দিয়া থাকে। গোয়াল ঘরের দরজা বেশ ছোট। ইহার ফলে কোন হিংস্র প্রাণী গোয়ালে প্রবেশ করিতে পারে না।

স্বাভাবিক ভাবে যে কৃষক গোষ্ঠী নদীর উপত্যকায় বসবাস করে তাহাদের বাসস্থান পরিবর্তন করিবার কোন প্রয়োজন হয় না। সুতরাং তাহারা সংঘবদ্ধ হইয়া গ্রামাঞ্চল স্থাপন করে।

## ॥ মেলা ও হাট বাজারের দৃশ্য ॥

## (Fair and market scene)

মানুষ তাহার সকল প্রয়োজন মিটাইতে চাহিলে তাহাকে অপরের সহযোগিতা লইতে হয়। সেই সূত্রে তাহাদের এক সম্পর্ক স্থাপিত হয়। আবার স্থানীয় উৎপন্ন দ্রব্যের উপর নির্ভর করিয়া তাহাদের মধ্যে অনেক শিল্পের উৎসাহ দেখা যায়। মেলা ও হাট বাজারের মাধ্যমে প্রতিটি লোক তাহার প্রয়োজনীয় জিনিস-পত্র সংগ্রহ করিবার চেষ্টা করে।

আলমোড়ার পার্বত্য অঞ্চলে যাতায়াতের সুবিধা নাই বলিয়া প্রতিদিন হাটবাজার বসে না। সপ্তাহে একদিন অথবা ১৫ দিন পরে কোথাও কোথাও বাজার বসিয়া থাকে। ফলে হাট বা বাজারের দিন পার্শ্ববর্তী অঞ্চল হইতে প্রচুর জনসমাগম হয়। মানুষ তাহার উদ্বৃত্ত জিনিস অথবা তাহাদের হাতের তৈরী জিনিষপত্র ঐ সময় বাজারে লইয়া আসে এবং সেগুলি কখনও বদল দিয়া, কখনও বা নগদ দামে বিক্রয় করিয়া থাকে। তাহাদের শিল্পের জিনিষপত্রের মধ্যে কম্বল, বাঁশ ও বেতের তৈয়ারী জিনিসপত্র হইল প্রধান। ইহা ছাড়া তাহাদের কৃষিজাত কতকগুলি দ্রব্য রহিয়াছে। যেমন আদা, হলুদ, আলু ইত্যাদি। গরুর দুধ হইতে তৈরী ঘী বিক্রয়ের জন্য হাটে আনে। এই সকল হাট বাজারের সহিত ধর্মবিশ্বাসের কোন যোগ নাই।

আবার পার্শ্ববর্তী তিব্বত অঞ্চল হইতে তিব্বতীরা নানা রং বেরং-এর কম্বল লইয়া আসে।

আলমোড়ার অধিবাসীদের জীবনে মেলার মিলন-উৎসব এক প্রাণচঞ্চল মাদকতা আনে। কোন কোন মেলা ধর্ম-উৎসবকে কেন্দ্র করিয়া অনুষ্ঠিত হয়। সমগ্র আলমোড়া জেলায় প্রায় শতাধিক এই রকমের মেলা আছে। কোন কোন মেলায় প্রায় ২৫ হাজার পর্যন্ত লোক সমাগম হয়। জন্মাষ্টমী, শিবরাত্রি, হোলি, নাগপঞ্চমী প্রভৃতি হিন্দু ব্রত ও উৎসবকে কেন্দ্র করিয়া ঐ সকল অঞ্চলে মেলা অনুষ্ঠিত হইয়া থাকে। মেলার নানা রকম আকর্ষণ থাকে—নৃত্যগীত আরও কত কী! মেলাতে অনেক সখের জিনিষপত্র কেনা-বেচা হয়। বিশেষ-ভাবে বাঁশী, লাঠি, মাছ ধরার ছিপ, পশুর চামড়া, মৃগনাভি কস্তুরী, গাছগাছড়ার নানাবিধ ছাল যাহা ঔষধ হিসাবে ব্যবহৃত হইয়া থাকে। আবার বাহির হইতে এই সব অঞ্চলে টচ, ধাতুর বাসন-কোষন, আয়না, বোতাম, সাবান, তাস ইত্যাদি প্রচুর পরিমাণে বিক্রয়ার্থ আমদানি হইয়া থাকে।

আলমোড়া হইতে প্রায় ২৭ মাইল উত্তরে বাগেশ্বরে বাগনাথ বা মহাদেবের এক মন্দির রহিয়াছে। সরযূ ও গোমতী নদীর সংগমস্থলে এই মন্দির। এইখানে মকর সংক্রান্তি উপলক্ষে বিরাট মেলা হইয়া থাকে। পূণ্য সঞ্চয়ের অভিপ্রায়ে বহুলোক এইখানে স্নান করিয়া থাকে। ফলে মেলায় খুব ভীড় হইয়া থাকে। প্রয়োজনীয় জিনিষ-পত্র কেনা-বেচা ছাড়া গরু, মহিষ, ভেড়া ইত্যাদিও এই মেলায় ক্রয় বিক্রয় হইয়া থাকে।

মেলার শেষে সমবেত জনতা নানাবিধ মিষ্টদ্রব্য খাইয়া আনন্দে নৃত্য করিতে থাকে। পরস্পরের মধ্যে নানা আত্মীয়তার সূচনা হয়। পচা রসের তাড়িও থাকে। অনেকে তাহা খাইয়া নেশায় ডুবিয়া যায়। এইভাবে কর্মক্লান্ত জীবনে মেলার উন্মাদনা ও মুখরতা এক সজীব প্রাণচঞ্চলতা আনিয়া দেয়।

ভোটিয়াদের মধ্যে বহু বিবাহ প্রচলিত। ভোটিয়া জীবনের বৈশিষ্ট্য হইল তাহারা তাহাদের পার্শ্ববর্তী পারিপার্শ্বিক-অবস্থার সংগে সুন্দরভাবে মিশাইয়া চলিয়াছে। তাহাদের জীবনে কৃষিকার্য ও পশুপালন দুই প্রধান উপজীবিকা। ভৌগোলিক কারণে তাহাদের এই দুইটি উপজীবিকা পাশাপাশি চলে। কেবল পশুপালন বা কৃষিকার্য হইলে তাহাদের সমস্ত প্রয়োজন মিটে না। সেইজন্য হাট বাজার বা মেলার মাধ্যমে অপরাপর অঞ্চল হইতে প্রয়োজনীয় বহু জিনিষপত্র আসে, তাহাতে তাহাদের প্রয়োজন মিটে। এমনভাবে

তাহারা তাহাদের পরিবেশের সংগে তাহাদের পার্শ্ববর্তী সম্প্রদায় বা গোষ্ঠীগুলির সংগে এক মিতালী করিয়া সুন্দরভাবে বাঁচিয়া রহিয়াছে।

১। আলমোড়া জেলার ভূ-প্রকৃতি সম্বন্ধে বর্ণনা কর।

[Describe the Geophysial condition of Almora District.]

২। কীভাবে ভোটরা যুগ্ম অর্থ নৈতিক ব্যবস্থায় বাঁচিয়া থাকে ?

[How do the Bhots live on mixed Economy ?]

৩। ভোটদের গৃহ ও আবাস সম্বন্ধে লিখ।

[Describe the types of houses and settlement patterns of the Bhots.]

৪। আলমোড়া অঞ্চলের মেলা ও হাট বাজারের বর্ণনা কর।

[Describe the Scenes of fairs and markets in Almora area.]

৫। উত্তর দাও—

(a) অন্যান্য জিনিষপত্রের জন্য তাহারা তিব্বতীদের উপর নির্ভর করে কেন ?

[Why do they depend on Tibetans for other commodities ?]

(b) চাষের কাজের জন্য তাহারা সাদাসিধা যন্ত্রপাতি বেশী পছন্দ করে কেন ?

[Why do they prefer simple type of implements for agricultural purposes ?]

(c) তাহারা মেলায় অংশ গ্রহণ করে কেন, বিশেষ করিয়া বাগনাথের ধর্মীয় মেলায় ?

[Why do they participate in fairs specially the religious ones of Bagnath ?]

# পঞ্চম অধ্যায়

## কৃষি ও কৃষি সমাজ

মানুষের বাঁচিয়া থাকিবার প্রধানতম প্রয়োজন হইল তাহার খাদ্য। এই খাদ্য নানাভাবে সংগৃহীত হয়। সভ্যতার আদিমস্তরে মানুষকে তাহার খাদ্য সংগ্রহ করিবার জন্য একান্তভাবে প্রকৃতির উপর নির্ভর করিতে হইয়াছিল। তাই আদিম মানুষ ফলমূল আহরণ, পশুপক্ষী ও মৎস্য শিকার করিত। এই জীবনযাত্রার নাম **খাদ্য সংগ্রহ** ( Food gathering ) কেন্দ্রিক জীবনধারা। মানুষ তাহার পরিবেশ ও তাহার পারিপার্শ্বিক অবস্থার সংগে খাপ খাওয়াইয়াই তাহার প্রয়োজন মিটাইয়া থাকে। এখনও কয়েকটি আদিম জাতির বংশধর পৃথিবীর নানা অনগ্রসর অঞ্চলে রহিয়াছে। সভ্য মানুষের জীবনযাত্রার প্রভাব তাহাদিগকে উদভ্রান্ত করিয়া দেয় নাই। সেই সকল আদিম গোষ্ঠীর মধ্যে আন্দামান দ্বীপপুঞ্জের **আন্দামানীরা** হইল প্রকৃষ্ট উদাহরণ। আরও খাদ্য সংগ্রাহক গোষ্ঠী হইল গ্রীনল্যাণ্ডের এস্কিমো, সিংহল দেশের ভেদ্দা প্রভৃতি উপজাতি। কালক্রমে আদিম খাদ্য সংগ্রহের জীবনযাত্রার পরিবর্তন আসে, তবে সেই পরিবর্তন যে সর্বত্র সমানভাবে হইয়াছে তাহার বিশেষ কোন প্রমাণ নাই। বর্তমানের কয়েকটি খণ্ডজাতির কথা বাদ দিয়া প্রাগৈতিহাসিক দ্রব্যসম্ভার যাহা মাটির নীচ হইতে পাওয়া গিয়াছে, তাহা লইয়া আলোচনা করিলে দেখিতে পাওয়া যাইবে আদিযুগে অমসৃণ প্রস্তর ফলকের আয়ুধ দিয়া মানুষ খাদ্য সংগ্রহ করিত। পরে মসৃণ প্রস্তর ফলকের ব্যবহার দেখা যায়। আজ হইতে প্রায় ৪ হাজার বছর আগে মসৃণ পাথরের ফলক লইয়া মানুষ আদিম প্রথায় কৃষিকার্য করিতে শিখিয়াছিল। ঐসব যন্ত্রপাতি দিয়া কখনও বা কুড়াল, কখনও বা খন্তা বা কোদালির কাজ চলিত। কৃষিকার্য শিখিল বলিয়া শিকার ও ফলমূল সংগ্রহ একেবারে বাদ পড়িল তাহা নহে। তবে জীবনযাত্রায় সেগুলি গৌণ স্থান অধিকার করিয়া রহিয়াছে। যাই হোক খাদ্য সংগ্রহের এই জীবন-বৈচিত্র্য বাদ দিলে **পশুপালন** (Postatialism) হইল জীবনযাত্রার আর একদিক। কেবল পশুপালন করিয়া মানুষের সকল প্রয়োজন মিটিবে এমন কোন কথা নাই। কিন্তু পশুপালন হইল প্রধান উপজীবিকা। এই সকল গোষ্ঠীর মানুষকে তাহার অন্যান্য প্রয়োজন মিটাইতে হইলে আরও বিভিন্ন সমাজ অর্থাৎ কৃষিসমাজ, নানাবিধ শিল্প

সমাজের সহিত এক সম্পর্ক রক্ষা করিতে হইবে। তাহা না হইলে তাহাদের নিত্য নৈমিত্তিক প্রয়োজন মিটিবে না। দক্ষিণ ভারতের নীলগিরি পাহাড় অঞ্চলে **টোডা** বলিয়া যে উপজাতি বাস করে তাহারা মহিষ প্রতিপালন করে। কিন্তু তাহাদের অন্যান্য প্রয়োজনের জন্য বহু গোষ্ঠীর সহিত সম্পর্ক রাখিতে হইতেছে। যেমন ধান বা কৃষিজাত দ্রব্যের জন্য বাদাগা (Badaga), তৈজসপত্রের জন্য কোটা (Kota), কাপড়চোপড়ের জন্য পার্শ্ববর্তী যে হিন্দু ব্যবসায়ী রহিয়াছে তাহাদের উপর টোডাদের নির্ভর করিতে হয়। ঠিক তেমনিভাবে আলমোড়ার পশুপালক গোষ্ঠী **ভোটদের** কথা পূর্বেই আলোচনা করা হইয়াছে। তাহারা মেষ ও গরুর পাল লইয়া পার্বত্য অঞ্চলের নানাস্থানে ঘুরিয়া বেড়ায়। তাহাদের মধ্যে কেহ কেহ আদিম বন্য প্রথায় বীজ বুনিয়া, অথবা সাধারণ যন্ত্রপাতি অর্থাৎ হস্তার সাহায্যে কৃষিকার্য করিয়া থাকে। তাহাদের জীবন-যাত্রার বহু প্রয়োজন মিটাইবার জন্য তাহাদিগকে পার্শ্ববর্তী হিন্দুদের অথবা অন্যান্য গোষ্ঠীদের উপর একান্তভাবে নির্ভর করিতে হয়। সেইজন্য হাটে বাজারে মেলায় তাহারা আসে—তাহাদের প্রয়োজনীয় জিনিষ কিনিয়া লয়।

কৃষিকার্য ও বিভিন্ন শিল্পকার্য হইল জীবনযাত্রার আরও কয়েকটি দিক। এই কৃষির যেরূপ তারতম্য রহিয়াছে আদিম কৃষিকার্যের নানা পরিবর্তন ঘটিয়াছে। ইহা ছাড়া কৃষির সংগে মানুষের শুধু নয় পারিপার্শ্বিক অবস্থা জলবায়ু, ভূ-প্রকৃতির এক নিগূঢ় সম্পর্ক থাকা চাই।

কৃষি-সাফল্যের কতকগুলি বিচার্য বিষয় রহিয়াছে। দেশের প্রাকৃতিক পরিবেশের সহিত সামঞ্জস্য রাখিয়া কৃষিজীবন গড়িয়া উঠে। **মাটির** ধরণ ও প্রকৃতি অনুযায়ী কৃষির প্রকার ভেদ হয়। যে মাটিতে ভাল ধান হয় সেই মাটিতে পাট ভাল হইবে এমন কোন কথা নাই। চা চাষের জন্য একরকম **মাটী** ও **জল, বায়ু** দরকার, তুলা চাষের জন্য অন্য রকম মাটি চাই। সেইজন্য কৃষিকার্যের বিভিন্ন দিক লইয়া আলোচনা করিতে হইলে আমাদের মাটির কথা ভালভাবে জানিতে হইবে। জানিতে হইবে ইহার গুণাবলীর কথা, কোন্ মাটিতে কী জিনিষ উৎপন্ন হয়। উপযুক্ত বৃষ্টিপাত, অনুকূল জলবায়ু ও উর্বর মৃত্তিকা হইল কৃষির সাফল্যের বিশেষ দিক। ইহা ছাড়া আরও কতকগুলি দিক রহিয়াছে। সেগুলি হইল **জলসেচ**। নিষ্ঠাবান, কর্মঠ **শ্রমিকের** সুবিধা এবং কৃষিজাত দ্রব্যের **চাহিদা ও বাজার**। তাহার জন্যও **পরিবহণ** ব্যবস্থার উন্নতি

আবশ্যক। এইগুলি যথাযথভাবে থাকিলে তবে যে কোন মানবগোষ্ঠীর পক্ষে কৃষিকার্যে সাফল্য লাভ করিতে কোন বাধা থাকে না।

আমাদের এই ভারতবর্ষের **মাটির প্রকারভেদ** রহিয়াছে। **পলিমাটি, রেগুর** বা কৃষ্ণ মৃত্তিকা, লৌহ মিশ্রিত **লাল মাটি, কফি মাটি, উপকূলীয় মাটি, পার্বত্য মাটি, বালুময় মাটি** ইত্যাদি।

কৃষিকার্যেরও নানা ধরণ রহিয়াছে। বিভিন্ন মৃত্তিকা সমন্বিত অঞ্চলে বিভিন্ন প্রকারের কৃষিকার্য হয়। আবার একই শস্য যেমন ধান নানাভাবে উৎপন্ন হয়। এই উৎপন্ন করিবার পদ্ধতি পৃথিবীর সবত্র সমান নয়। আবার চাষ-বাসের কাজের সঙ্গে নানা প্রবাদ, নানা ধর্মবিশ্বাসও রহিয়াছে সমাজ ও সম্প্রদায়বিশেষে এই সকলের তারতম্য লক্ষ্য করা যায়।

ভারতে যেমন প্রাকৃতিক বৈচিত্র্য রহিয়াছে তেমনি সম্প্রদায়-গুলির মধ্যেও জীবনযাত্রার তারতম্য রহিয়াছে। পাহাড় পর্বতের নানাস্থানে এখনও আদিম প্রথায় জঙ্গল পরিষ্কার করিয়া সাহায্যে বন্য প্রথায় কৃষিকার্য করা হয়। আসামের নাগা, কুকি প্রভৃতিরা এইভাবে জঙ্গল পরিষ্কার করিয়া কখনও বা তাহাতে আগুন দিয়া বীজ বপন করে তাহাকে **ঝুম** চাষ (Shifting cultivation) বলা হয়। মধ্যপ্রদেশে গণ্ডর এই জঙ্গলীভাবে কৃষিকার্য করে সেই চাষকে **বেওয়ার** বলা হয়।

আবার পাহাড়ের ঢালু জায়গায় আলবাঁধ দিয়া কোদাল, গাঁতি ইত্যাদি দিয়া চাষ করা হয়। আলবাঁধে চাপুর জল আটকাইয়া থাকে। আলমোড়ার ভোটরা এইভাবে আলবাঁধ দিয়া ক্ষেতে জল আটকাইয়া কৃষিকার্য করে। ছোটনাগপুরের পার্বত্য মালভূমিতে যে সকল কৃষিজীবী সম্প্রদায় রহিয়াছে তাহারাও আলবাঁধ দিয়া জল আটকাইয়া রাখে। এইভাবে চাষের কাজ চলিতে থাকে। এই চাষকে **ধাপে ধাপে চাষ** (terrace cultivation) বলা হয়। আবার যেখানে এক টানা চাষের জমি পাওয়া যায় সেই সকল অঞ্চলে বলদটানা লাঙল চাষ ( Plough cultivation ) প্রচলিত। চাষের পদ্ধতির বিভিন্ন দিক লইয়া আলোচনা করিলে আমরা কয়েকটি বিশেষ পদ্ধতি দেখিতে পাইব সেগুলির সবই আমাদের দেশে প্রচলিত। কখনও বীজ ক্ষেতে ছড়াইয়া দেওয়া হয়। ছড়ান পদ্ধতিতে অনেক সময় বীজ নষ্ট হয়। সেইজন্য ইহার পরিমাণ বেশী থাকা দরকার। যে সকল অঞ্চলে মাটিতে বালুর পরিমাণ বেশী, অথবা সত্বর জল জমিয়া যায়, রোপণের সুবিধা থাকে না অথবা শ্রমিকের অপ্রাচুর্য থাকে সেই সকল অঞ্চলে ছড়ান

**পদ্ধতির** ( Broadcast method ) প্রচলন রহিয়াছে। **বপন পদ্ধতিতেও** বীজ বুনিয়া দেওয়া হয়। আর **রোপন পদ্ধতিতে** ( transplantation )

বাংলার কৃষক

প্রথমে চারা তৈয়ার করিতে হয়। ক্ষেতে লাঙল চাষ করিবার পর চারা বসাইয়া দিতে হয়।

## ॥ দক্ষিণ বাংলায় ধান চাষ ॥

বাংলাদেশের ভূপ্রকৃতির বৈচিত্র্য অনুসারে মোটামুটি উত্তরবংগ ও দক্ষিণবংগ এই দুইটি ভাগে ভাগ করা যাইতে পারে। উত্তরবংগের বাগিচা চাষ,--তাহার মধ্যে উল্লেখযোগ্য হইল চা-চাষ। আর দক্ষিণবংগের প্রধান কৃষি হইল ধান ও পাট। মূলতঃ এই দুইটি ফসলকে কেন্দ্র করিয়া দক্ষিণবংগের জনসমষ্টির জীবনধারা গড়িয়া উঠিয়াছে। দক্ষিণবংগের প্রধান জেলাগুলি হইল ২৪ পরগণা, মেদিনীপুর, হুগলী, হাওড়া। এই অঞ্চলগুলিতে উচ্চভূমির নদীগুলি প্রবাহিত হইয়া আসিয়াছে ও ধীরে ধীরে বংগোপসাগরে মিশিয়া গিয়াছে। নদীমাতৃক বাংলাদেশের গ্রামের অধিবাসীরা লাঙলের সাহায্যে কৃষিকার্য করিয়া থাকে। এই অঞ্চল উর্বর ও নরম পলি মাটিতে গড়িয়া উঠিয়াছে। ধান চাষের জন্য যে প্রকার জলবায়ু দরকার বাংলাদেশে তাহাই আছে। ইহা ছাড়া উত্তাপ ৭০°-৭৫ ফারেনহাইট ও ৫০-৮০ ইঞ্চি পরিমাণ বৃষ্টিপাত হওয়া দরকার। কাদা মাটিতে জল জমিয়া থাকে বলিয়া ধান বহু তাড়াতাড়ি বাড়িয়া উঠে।

১৯৬২ খৃষ্টাব্দের ধানের ফলন শুমারী পশ্চিম বাংলায় প্রায় ৪৫ লক্ষ টন ধান উৎপন্ন হইয়াছে। আমাদের এই অঞ্চলে তিন প্রকারের ধান চাষ হয়। আউস, আমন ও বরো। আউস ধান সাধারণতঃ ভাদ্র মাসে পাকিয়া উঠে এবং অপেক্ষাকৃত উচ্চ জমিতে আউস ধান চাষ হইয়া থাকে। আমন ধানের জমিতে অনেক বেশী জল জমিয়া থাকা দরকার। প্রায় তিনমাস পরে আমন ধানের গাছে শিষ হয়। আর বরো হইল অপেক্ষাকৃত নিকৃষ্ট ধরণের ফসল। চৈত্রমাসে বরো ধান পাকিয়া থাকে।

ধান চাষের জমিকে অনেকবার লাঙল দিয়া চষিতে হয়। মেদিনীপুরের পশ্চিমাঞ্চলে শীতের শেষে জমি চষিয়া দেয়। সেই জমি রোদ পায়। আবার বৈশাখ জ্যৈষ্ঠ মাসের দিকে ঐ সকল জমিতে সার দেওয়া হয় এবং পুনরায় চাষ দেওয়া হয়। পরে কখনও বা বুনিয়া কখনও বা রোপণ করিয়া চাষের কাজ সারা হয়। কিন্তু ২৪ পরগণা, অথবা হাওড়া, হুগলী, মেদিনীপুরের তমলুক বা কাথি অঞ্চলের মাটি নরম বলিয়া শীতের শেষে চাষ দেয় না। বৈশাখ মাসে প্রথম মৌসুমী বৃষ্টি হইলে জমিতে চাষের কাজ চলে। এই সকল মাটি খুব উর্বর বলিয়া সাধারণ গৃহস্থেরা প্রায়ই কোন সার দেয় না। বৃষ্টির জলে ঘাস ইত্যাদি পচিয়া জমি উর্বর হয়। ঐ সময় আবার বীজ ধানের জন্য আলাদা

চাষীরা ক্ষেতে ধান কাটিতেছে

ক্ষেত তৈয়ারী করা হয়। সেই জমিতে বেশী পরিমাণে সাঁর দেওয়া হয়। বীজধান দুই উপায়ে বোনা হয়। মাঠে লাঙল করিয়া ছড়াইয়া দিলে একপ্রকার চারা হয়। সেই সকল চারা ভাল। বৃষ্টির জলে সেই সকল বীজ হইতে চারা বাহির হইয়া থাকে। আবার মাঠে জল জমিয়া গেলে চাষ দিয়া বীজ ধান জলে ফেলাইয়া অংকুরিত করিয়া লওয়া হয়। অংকুরিত বীজ হইতে খুব তাড়াতাড়ি চারা বাহির হয় ও বৃষ্টির পরিমাণ যতই বাড়িতে থাকে ততই চারাগাছগুলি বাড়িয়া উঠে। পরে ক্ষেতে জল জমিয়া গেলে তাহাতে ভালভাবে লাঙল করা হয়। তখন ঐ চারাগাছগুলি উঠাইয়া প্রায় ১ ফুট ফাঁক রাখিয়া দুই তিনটি গাছ একসংগে দিয়া রোপণ করা হয়। অল্প কয়েকদিনের মধ্যে গাছগুলি সতেজ হইয়া উঠে ও বৃষ্টির জলের সংগে সংগে গাছের রঙ ফিরিয়া যায়। এইভাবে রোপণ পদ্ধতিতে চাষের কাজ শেষ করা হয়। যে সকল অঞ্চলে বীজ বুনিয়া দেওয়া হয় সেই সকল অঞ্চলে আষাঢ় মাসের শেষের দিকে বা শ্রাবণ মাসের প্রথমে লাঙল দেওয়া হয়। তাহাতে ধানগাছগুলির গোড়া আলগা হইয়া যায়। যে সকল গাছ লাঙল করার ফলে ভাসিয়া উঠে সেগুলিকে ভালভাবে পুতিয়া দেওয়া হয়। ইহার পর জমিতে আগাছা তোলার কাজ চলিতে থাকে। ইহা মনে রাখিতে হইবে যে চাষের কাজে পুরুস ও স্ত্রী উভয়েই অংশ গ্রহণ করে। তবে লাঙল করার কাজ কেবলমাত্র পুরুষেরা করিয়া থাকে আর স্ত্রীলোকেরা গাছ তোলা, রোপণ ইত্যাদি কাজ করিয়া থাকে। আগাছা পরিষ্কার করিবার কাজ পুরুস ও স্ত্রী উভয়েই মিলিয়া করিয়া থাকে। উপযুক্ত বৃষ্টি পাইলে ক্ষেতের গাছ সুন্দরভাবে বাড়িয়া থাকে। চাষীরা অধীর আগ্রহে দিন গুনিতে থাকে। তারপর আশ্বিন মাসের শেষ দিনে অর্থাৎ ডাক সংক্রান্তির দিনে ধানের ক্ষেতে নল দেওয়া হয়। এই নল দিলে ধানগাছে শীঘ্র ফুল আসিবে। এই নলে নানারকম গাছগাছড়ার শিকড়, কলা ইত্যাদি বাঁধা থাকে। যাহাই হউক দেখিতে দেখিতে ধানের গাছে শিষ বাহির হইতে থাকে। যে সকল ক্ষেতে অনেক বেশী জল জমিয়া থাকে সেইসকল ক্ষেতের জল বাহির করিয়া দেওয়া হয়। দেখিতে দেখিতে ধান পাকিতে আরম্ভ করে। খুব বেশী রকম পাকিলে বাঁশ দিয়া ধানগাছগুলিকে শোয়াইয়া দেওয়া হয়। তাহাতে চাষীর পক্ষে ধানকাটার সুবিধা হয়। পরে কাস্তে দিয়া ধান কাটিয়া আঁটি আঁটি করিয়া ধান নানাভাবে বহিয়া আনা হয়। কখনও বা মাথায় করিয়া, কখনও বা বাঁকের সাহায্যে, কখনও বা গরুর গাড়ীর সাহায্যে ধান বহিয়া আনা হয়।

বহিয়া আনিলে ত চলে না। সেইগুলিকে খামারে ঠিক মত সাজাইয়া রাখিতে হয়। তাড়াতাড়িতে মাঠ হইতে ধান উঠাইতে হইবে বলিয়া বিচালি হইতে সংগে সংগে ধান পৃথক করা সম্ভব হয় না বলিয়া গাদা করিয়া রাখা হয়। পরে ধানগাছ হইতে ধান পৃথক করা হয়। কুলার সাহায্যে ধানের ময়লা পৃথক করা হয়। ধানে উপযুক্ত রোদ দিয়া মরাইতে উঠাইয়া দিলে পর চাষের কাজ শেষ হয়। এইভাবে বাংলার কৃষকেরা রোদে পুড়িয়া, বৃষ্টিতে ভিজিয়া, অনাহারে অনিদ্রায় দিন কাটাইয়া আমাদের খাদ্য উৎপন্ন করিয়া থাকে।

॥ ধানের দেশ ॥

পৃথিবীর অন্যান্য মহাদেশের মধ্যে **এশিয়া** মহাদেশে সর্বাপেক্ষা বেশী ধান উৎপন্ন হইয়া থাকে। এশিয়া মহাদেশ ছাড়া **আফ্রিকায়** কিছু কিছু ধানের চাষ হয়। আফ্রিকায় কৃষিযোগ্য ধানের জমি হইল প্রায় ৫০ লক্ষ একর। **আমেরিকা** মহাদেশের কোথাও কোথাও ভাল ধানের চাষ হইয়া থাকে। **অস্ট্রেলিয়া** মহাদেশের মারে ডার্লিং নদীর অববাহিকা অঞ্চলে ভাল ধান চাষ হয়। ইউরোপের ইটালি, স্পেন, যুগোশ্লাভিয়া ও রাশিয়ায় কিছু কিছু ধানের চাষ হয়। ১৯৮০ সালের হিসাব অনুযায়ী পৃথিবীতে মোট ধান উৎপাদনের পরিমাণ হইল ২৮'৭০ লক্ষ মেট্রিক টন। ভারতের কথা ভাবিলে দেখা যাইবে গড়ে প্রতি একরে ১২, মণ করিয়া ধান্য উৎপন্ন হইতেছে। অথচ জাপানে প্রতি একরে ৪০ মণ ধান্য উৎপন্ন হয়। ভারতের মধ্যে পশ্চিম বাংলায় প্রায় ৪৫ লক্ষ টন, মধ্যপ্রদেশে ২৯ লক্ষ টন, উত্তর প্রদেশে ২৪ লক্ষ টন ও অন্ধ্ররাজ্যে প্রায় ৩০ লক্ষ টন ধান্য উৎপন্ন হয়। পাঞ্জাব অঞ্চলে জলসেচের ব্যবস্থা করেই ধানের ফলন বাড়ান হইয়াছে। সম্প্রতি আমাদের দেশে উন্নত প্রথায় অর্থাৎ জাপানী প্রথায় চাষ করিবার চেষ্টা দেখা যাইতেছে। বেশীর ভাগ লোক জমিতে সার দিয়া, কখনও বা জমিকে দোফসলা জমিতে পরিণত করিয়া ফসল বাড়াইবার চেষ্টা করিতেছে।

॥ দক্ষিণ বাংলায় পাট চাষ ॥

বাংলাদেশে পাট একটি লাভজনক ফসল। কেননা পাটের জন্য পৃথিবীর বিভিন্ন দেশগুলিকে বাংলাদেশের উপর নির্ভর করিতে হয়। পাট চাষের জন্য ৬০"-৮০" পর্যন্ত বৃষ্টিপাত প্রয়োজন। পলিমাটিতে ভাল রকম পাট উৎপন্ন হইয়া থাকে। পাট চাষের জমিকে বর্ষার পূর্বে ভালভাবে লাঙল

করিতে হয়। এ সময় জমিতে পাঁক মাটি বা নানা রকম সার দেওয়া হইয়া থাকে। মৌসুমী বৃষ্টি নামিবার সময়ই বীজ ছড়াইয়া দিতে হয়। বর্ষার জলে বীজ হইতে চারা বাহির হয়। ক্ষেতে যাহাতে পাটগাছ খুব ঘন না

পাট গাছ

থাকে তাহার দিকে বিশেষ লক্ষ্য রাখিতে হইবে। গাছ খুব ঘন হইলে কিছু উঠাইয়া দিতে হয়। মোট কথা ৩।৪ মাসের মধ্যে গাছ বাড়িয়া উঠে এবং তাহার রোঁয়াগুলি বিশেষ শক্ত হইয়া থাকে। ভাদ্র আশ্বিন

মাসে পাটগাছ কাটিতে আরম্ভ করা হয়। পাটগাছগুলিকে ঠিকমত গুছাইয়া আঁটি বাধা হয়। পরে আঁটিগুলিকে জলে পচাইতে দেওয়া হয়। অল্প কিছুদিনের মধ্যে পাটগাছ পচিয়া যায়। তখন কৃষকেরা জলে ঐ গাছগুলিকে আছাড় দিয়া কাপড় কাচার মত করিয়া কাচিয়া লয়। তাহাতে আঁশগুলি পৃথকভাবে কাঠি হইতে বাহির হইয়া আসিবে। পাটের রোঁয়াগুলি সুন্দরভাবে রোদে শুকাইয়া গাঁট বাঁধা হয়। এই গাঁট বাধা পাট বা 'বেল'-গুলি বাহিরে বিক্রয়ের জন্য যায়। মোটকথা পাট চাষের জন্য উপযুক্ত দক্ষ শ্রমিকের প্রয়োজন। তাহা না হইলে ভাল ফসল পাওয়া সম্ভব হইবে না। পাট হইতে নানারকম জিনিসপত্র প্রস্তুত হয়। সে সকলের মধ্যে জিনিসপত্র বাঁধিবার জন্য চট ও থলি অত্যন্ত প্রয়োজন। ইহা ছাড়া দড়ি, আসন ও কৃত্রিম রেশম ( Rayon ) হইল আরও কয়েকটি মূল্যবান সামগ্রী।

## ॥ পাট চাষের বিভিন্ন অঞ্চল ॥

পাটের হিসাব সাধারণ গাঁইট বা 'বেল' ( Bale ) হিসাবে হইয়া থাকে। ১ বেল বা গাঁইট হইল ৪০০ পাউণ্ড। ভারতের বিভিন্ন স্থানে অর্থাৎ যে সকল রাজ্যে সাধারণতঃ পাট উৎপন্ন হয় তাহার তালিকা :—

পশ্চিম বাংলায় প্রায় ২৬ লক্ষ গাঁইট, আসামে ১২ লক্ষ গাঁইট, বিহারে ৬ লক্ষ গাঁইট। অন্যান্য রাজ্যে যৎসামান্য উৎপন্ন হইয়া থাকে।

## ॥ পাট শিল্পের সমস্যা ॥

হুগলীনদীর তীরে পাটকলগুলি অবস্থিত। যখন বাংলাদেশ দ্বিখণ্ডিত হয় নাই তখন অনায়াসে পূর্ববংগ হইতে পাট আনা হইত এবং এই সকল কলকারখানাগুলি ভালভাবে চলিত। বর্তমানে দেশ বিভাগের ফলে পশ্চিম বাংলার এই পাটকলগুলিকে নানা বিপর্যয়ের সম্মুখীন হইতে হইয়াছে। অবশ্য পশ্চিমবংগ সরকার নানাভাবে কৃষকদের উৎসাহিত করায় তাহারাও পাটচাষে মনোনিবেশ করিতেছে কিন্তু আমাদের যতগুলি পাটকল আছে তাহার তুলনায় উৎপাদন যথেষ্ট নয়। এদিকে পাকিস্তান সরকার তাহাদের চটকলগুলিকে উন্নত করিবার বিশেষ চেষ্টা করিতেছে ইহার ফলে পশ্চিমবংগের পাটকল, পাট শিল্প ও শ্রমিকদের এক অনাগত ভবিষ্যতের দিকে তাকাইয়া থাকিতে হইয়াছে। এই শিল্পে বা ব্যবসায়ে যে পরিমাণ মুনাফা হয় তাহার সমস্তই দালাল, আড়তদার ও মিলের মালিকেরা গ্রাস করিয়া ফেলে। সুতরাং পাটচাষী বা পাটকলের শ্রমিকদের দুরবস্থার লাঘব হইবার কোন পথ নাই।

## ॥ সমভূমি অঞ্চলের খাদ্য ও বস্ত্র ॥
## ( Food and clothing in the plains )

মানুষের জীবনযাত্রা প্রকৃত পক্ষে তাহার প্রাকৃতিক পরিবেশ কর্তৃক নিয়ন্ত্রিত হয়। জীবনযাত্রার প্রধান দুইটি দিক হইল খাদ্য ও বস্ত্র। পারিপার্শ্বিক অবস্থার সংগে স্থানীয় খাদ্যের সম্পর্ক রহিয়াছে। অরণ্য পরিবেশের মানুষের খাদ্য অরণ্যের নানাবিধ ফলমূল ও শিকার। আবার সমভূমির লোকের কাছে অরণ্যের ফলমূল পাইবার কোন সুযোগ নাই। সমভূমির লোকজনকে খাদ্য উৎপাদন করিতে হয়। কেননা সমভূমির বিশালতা তাহাদের খাদ্য উৎপাদনে বিশেষ সাহায্য করিয়া থাকে। খাদ্য উৎপাদনের সংগে আবার মাটির বৈশিষ্ট্য, জলবায়ু, জলসেচের সুবিধা অসুবিধা এই সকল রহিয়াছে। সুতরাং কেবল সমভূমি হইলেই যে সকল প্রকার খাদ্য পাওয়া যাইবে এমন কথা নহে। বাংলার সমভূমিতে ধান চাষ হয়। বিহারের ও উত্তরপ্রদেশের কিছু অংশে গম চাষ হয়। সুতরাং বাঙালীদের প্রধান খাদ্য ভাত। ঠিক সেইভাবে উড়িষ্যার সমভূমির অধিবাসীর প্রিয় খাদ্য হইল ভাত। বিহার ও উত্তরপ্রদেশে রুটি খাইয়া থাকে। এককথায় পারি-পার্শ্বিক অবস্থার সংগে মানুষ নিত্য নিয়ত এক বোঝাপড়া করিয়া চলিতেছে। ইহার ফলে তাহার জীবনযাত্রার বৈচিত্র্য রূপ লইতেছে।

ঠিক সেইভাবে পোশাক পরিচ্ছদের বেলায়ও পরিবেশের প্রভাবকে অস্বীকার করা যায় না। গ্রীষ্মাঞ্চলের লোক সূতী বা অন্য প্রকার মিহিবস্ত্র পরিধান করিয়া থাকে। আবার শীতাঞ্চলের লোকজন গরম পোশাক পরিধান করিয়া থাকে। কিন্তু বর্তমানে পোশাক পরিচ্ছদের বৈচিত্র্য এ একদেশতা তেমন বেশী নাই। কলকারখানা, দোকানপাট, মানুষের রুচি ও সৌন্দর্যবোধ ইত্যাদির জন্য মানুষ তাহার পোশাক পরিচ্ছদ নিজের রুচি ও পছন্দমত ব্যবহার করিতে আরম্ভ করিয়াছে। ইহার ফলে এই অঞ্চলের পোশাক অন্য লোকের ভাল লাগিলে তাহা পছন্দ করে ও সেইরকম পোশাক তৈয়ার করিয়া লয়।

## ॥ পাট ও খাদ্যশস্যের বিক্রয় ও ব্যবহার ॥
## ( The sale and uses of jute and food crops )

মানুষ তাহার খাদ্য-শস্য বিক্রয় করে কেন? ইহার দুইটি দিক রহিয়াছে। প্রথমতঃ তাহার যাহা প্রয়োজন তাহা যদি মিটিয়া যায় তবে বাড়তি জিনিষ বিক্রয় করিয়া দিতে চায়। কেননা একই প্রকার জিনিষ সকলের

সমান হারে অতিরিক্ত হইতে পারে না। আবার সেই অতিরিক্ত জিনিষ বিক্রয় করিলে তাহার অর্থাগম হয় অথবা তাহার পরিবর্তে তাহার অন্যান্য প্রয়োজনীয় দ্রব্য সামগ্রীর সংস্থান হয়। এই উদ্দেশ্যে তাহার অন্য প্রয়োজন মিটাইবার জন্যই অতিরিক্ত খাদ্য শস্য বিক্রয় করিয়া ফেলে। কিন্তু কেবল যে অতিরিক্ত খাদ্য এইভাবে বাহিরে চলিয়া যায় তাহা নহে; গরীব দুঃখী, কৃষক মানুষ অভাবের চাপে পড়িয়া তাহার প্রয়োজনীয় খাদ্যও বিক্রয় করিয়া ফেলে। চাষী বা গরীব কৃষকদের দুঃখের সীমা নাই। তাহাদের অনেকের নিজস্ব জমি নাই। পরের জমিতে হয়ত বর্গা চাষ করিয়া অর্দ্ধেক ভাগ পায়। আবার চাষ করিবার সময় হয়ত দাদন বা অগ্রিম টাকা লইয়াছে। তাহাদের বাড়ীর অসুখ বিসুখ বা কোন হঠাৎ প্রয়োজনে যখনই অর্থের প্রয়োজন হয় তখনই তাহাকে খাদ্যশস্য বিক্রয় করিয়া অর্থ সংগ্রহ করিতে হয়। এইভাবে কৃষকেরা তাহাদের অতিরিক্ত অথবা প্রয়োজনীয় খাদ্যশস্য বাহিরে ছাড়িয়া দিতে বাধ্য হয়।

পাটের বেলা অন্য কথা। কেননা পাট দৈনন্দিন গৃহস্থ জীবনে এমন বেশী প্রয়োজন হয় না। বড়জোর দড়ি, অথবা অন্য কিছু। তাহাতে প্রতি গৃহস্থের ২।১ সের পাট হইলেই চলিয়া যাইবে। পাটচাষ হইয়া থাকে নগদ টাকা পাইবার জন্য। এইজন্য ইহা **অর্থপণ্য** (Cash crop হিসাবে ব্যবহৃত হইয়া থাকে। এককথায় গৃহস্থের বা কৃষকের দৈনন্দিন জীবনে অন্যান্য অভাব, অভিযোগ বা প্রয়োজন পূরণ করিবার জন্য যে অর্থের প্রয়োজন হয় পাট চাষ করিলে তাহার অনেকটা পূরণ হইয়া যাইবে। পাটকল রহিয়াছে। পাটকলে থলি, চট, দড়ি, বেয়ন ইত্যাদি প্রস্তুত হয়। সুতরাং পাটকলের মালিকেরা দালাল বা ফড়িয়াদের মাধ্যমে গ্রামাঞ্চলের কৃষকদের নিকট হইতে নগদমূল্যে পাট সংগ্রহ করিয়া থাকে। ইহাছাড়া আরও একটা দিক লক্ষ্য করিবার রহিয়াছে। আশ্বিন কার্তিক মাসে পাট উঠে। ঠিক ঐসময় মানুষের খাদ্যবস্তু ও শীতের বস্ত্রের প্রয়োজন দেখা দিতে থাকে। কৃষকেরা নগদ মূল্যে পাট বিক্রয় করিয়া দুই পয়সা পায়—ঠিক তাহার অভাবের সময় হাতের কাছে নগদ টাকা আসিয়া যায়। এইজন্যই পাট-চাষীরা উন্মুখ হইয়া থাকে। এইভাবে খাদ্য-শস্য অথবা পাট কৃষকের প্রত্যক্ষ ও পরোক্ষভাবে ব্যবহারে আসে।

## ॥ নিম্নবাংলার গ্রামীন জীবন ॥

## (Life in the villages of lower Bengal)

—অবারিত মাঠ গগন ললাট চুমি তব পদধূলি
ছায়া সুনিবিড়, শান্তির নীড়, ছোট ছোট গেহগুলি।

এই আমাদের দেশ, এই আমাদের গ্রামীন বাংলার ছবি। নিম্নবংগ বলিতে ২৪ পরগণা, হুগলী, হাওড়া, মেদিনীপুর বুঝিয়া থাকি। সে অঞ্চলের এক প্রান্ত ধীরে ধীরে নদ-নদীর গা বাহিয়া মহা সমুদ্রের কোল স্পর্শ করিয়া রহিয়াছে। নিম্নবংগের গ্রাম্যজীবন সর্বত্র সমান নহে। কেননা উপজীবিকার ভিত্তিতে অনেক সময় গ্রাম গড়িয়া উঠে তাই তাহাদের জীবনযাত্রার মধ্যেও বৈষম্য থাকে। তবুও নিম্নবংগের গ্রামগুলি কৃষিকেন্দ্রিক। একটানা লম্বা গ্রাম তাহার মাঝ দিয়া রাস্তা চলিয়া গিয়াছে। কত রকমের গাছপালা, খাল-বিল, পুকুর, তাহারই গা ধরিয়া কোথাও বা সংঘবদ্ধ ঘরের সারি। কিন্তু ২৪ পরগণার সুন্দরবন অঞ্চলে যেখানে নদীর পলিমাটি জমিয়া নূতন দ্বীপ গড়িয়া উঠিতেছে সেখানে ঐ ধরণের গ্রাম বা কুটিরগুলির অবস্থান নাই। সেখানে প্রথমে মানুষ খোলা মাঠে একটা পুকুর কাটিয়া লয়। তাহার পাড়ে নানা গাছ-পালার চারা বসাইতে থাকে। সেই গাছপালা ও পুকুরকে কেন্দ্র করিয়া তাহার বাড়ী তৈয়ারী হয়। প্রয়োজন অনুযায়ী ঘরগুলির বিন্যাস সেইরকম থাকে। থাকার ঘর, শোবার ঘর, ধানের মরাই, উঠোন, খামার, গোয়াল, পূজার বা ঠাকুর ঘর ইত্যাদি। ২৪ পরগণার দক্ষিণ প্রান্ত ঘিরিয়া যে সকল দ্বীপ বা ব-দ্বীপ রহিয়াছে তাহাতে যে সকল গ্রাম গড়িয়া উঠিয়াছে সেইখানে এই রকমের গ্রাম বিন্যাস দেখিতে পাইব। কিন্তু অন্যত্র ঠিক এইরকম দেখা যাইবে না তাহা বলা বাহুল্য।

গ্রামের ঘরগুলির গড়ন বা ঘর তৈয়ারী করিবার যে সকল দ্রব্যসম্ভার লাগে তাহার বেশীর ভাগ স্থানীয় অঞ্চল হইতে সংগৃহীত হয়। মাটীর দেওয়াল, বাঁশের বা কাঠের কাঠামো। কখনও বা বাঁশের দরমার দেওয়াল। আবার ঝড় বা বাতাসের জন্য দরজা জানালাগুলির গঠনও অন্যরকম হয়। এইভাবে গ্রামের ঘরদোরগুলি তাহার পারিপার্শ্বিক অবস্থার সংগে এক যোগসূত্র রাখিয়াছে।

গ্রামের বেশীর ভাগ অধিবাসীদের জীবনযাত্রা গ্রামকে ঘিরিয়া—কৃষিকার্য হউক বা শিল্পকার্য হউক। কৃষক জমিতে চাষ করে তাহার

অতিরিক্ত খাদ্যশস্য বাহিরে বিক্রয় করে। কখনও দায়ে পড়িয়া, অভাবে পড়িয়া তাহার প্রয়োজনটুকুকেও বিত্তশালীর হাতে তুলিয়া দেয়। কামার তাহার কামারশালে লাঙলের ফলা তৈরী করে, কখনও বা কাস্তে, কুড়ুল। তাহাদের জীবনে যে সংগতি আছে তাহা নয়। বেশীরভাগ লোক আজ গ্রাম ছাড়িয়া চাকুরীর লোভে কলকারখানায় বা শহরে ধর্ণা দিতেছে। এইভাবে গ্রামে প্রাণপ্রাচুর্যের অনটন পড়িয়াছে। সেইজন্য বেশীরভাগ গ্রাম শ্রীহীন। তবুও তাহারা মানুষ, তাহাদের হাজার অসুবিধা থাকিলেও তাহাকে এড়াইতে হইবে—তাই গ্রামে বারমাসের তেরপার্বণের সাথে সাথে রহিয়াছে নানাবিধ খেলা ও উৎসব। গ্রামের চণ্ডীর মণ্ডপ, শীতলা বা অন্যান্য মণ্ডপ আছে। বৎসরে ঐ একবার পূজা হয়—গ্রামের লোক চাঁদা দেয়, তাহারা উৎসবে মাতিয়া তাহাদের দুঃখের দিনকে ভুলিয়া যাইতে চায়।

বিভিন্ন অঞ্চলে বিভিন্ন উৎসবকে কেন্দ্র করিয়া মেলা বা উৎসব বসে। দক্ষিণবংগে আগে ভয়ানক বাঘের ভয় ছিল। তাই বাঘের দেবতা দক্ষিণ রায় রহিয়াছেন, তাহাকে পূজা দিতে হয়। শুধু তাহাই নহে ছোটখাট অনেক দেব দেবী, ভূত-প্রেত ও সবাই গ্রামে রহিয়াছে। কেহ রহিয়াছে পুরাতন জমিদার বাড়ীর ভাংগা অট্টালিকার মধ্যে অথবা গ্রাম হইতে দূরে শ্মশানে অথবা কোন অব্যবহার্য পুষ্করিণীতে। গ্রামাজীবনে ভূতের ভয় এক স্বাভাবিক ব্যাপার। এই সকল ভূত বা যক্ষকে ঠিকভাবে আয়ত্ত করিবার জন্য গ্রামে গুনীন, ওঝা রহিয়াছে। ভালয় মন্দে তাহারা আসে, মাদুলি দেয়, ঝাড়ফুঁক করে। ভূত, সাপ, ডাইনী এই সকলের মন্দদৃষ্টি হইতে তাহারা বাঁচিয়া যায়।

গ্রামের ঠাকুর দেবতাকে নানা ভাবে পূজা দেয়, কোথাও দেওয়া হয় পাঁঠা বলি, আর কোথাও বা বোম মানত। আশ্চর্য লাগে কিন্তু নিম্নবংগের গ্রামদেশে এমনি অনেক জিনিষই দেখিতে পাওয়া যাইবে। মেদিনীপুরের কাঁথি মহকুমার গ্রামের বর্ণনা :—

'আজও পটাশপুরের ভাংচোরা মাটির দেশে বাগমারী গ্রামে বোম বেঁধে মানত করতে হয় মখদুম সাহেবের উদ্দেশ্যে। প্রতি শনিবার শত শত বোমে আগুন দেওয়া হয়। পীর মখদুম সাহেবকে শব্দের ইংগিত দিয়ে দুর্গত মানুষ দুর্গতির কথা জানায়—জানায় দুঃখের কথা—শুনতে চায় আশার বাণী।

*

রাজপুত্র রাজকুমার ছুটে চলেছেন। দেশ দেশান্তরের উপর দিয়ে নতুন কথা শুনবেন বলে। এই লাল মাটির দেশ—এই সোনামাটির দেশ—তাল খেজুরে ঘেরা দেশ—তার চোখে নতুন রূপ

নিযে দেখা দেয়। ঘোড় এসে থামল রামনগরের পথে—একটু বাঁযে অর্থাৎ পুবেরই দিকে বেঁকে থানাবেড়িয়ার। আসলে গ্রামটার নাম কালিন্দী। উচুঁ মাটির স্তূপ। বুড়ো বটগাছ থমকে দাঁড়িয়ে রয়েছে। লোকের মনে এখনও ভয় জাগায় ঐ থানাবেড। মহরমের সময় ওখানে তাজিয়া যাত্রা হয়। তাজিযা ডুবান হয ঐ থানাবেড়ের দীঘিতে। বাতাস সনসনিযে উঠে কেমন যেন কান্নার সুর ভেসে উঠে তার ভিতরে। অন্ধকার হলে কোন মানুষ ওদিক দিযে হাঁটে না।

ঐ থানাবেড়িযার এক ইতিহাস আছে। বেশীদিনের কথা নয—এই অঞ্চলে জনবসতি তেমন গড়ে উঠেনি। বন-বাদাম আর গামাগাছের জংগলে ঘেরা। পর্তুগীজ দস্যু অত্যাচার করে ঘুরে বেড়াত এইসব জায়গায। কী ভয়ংকর মানুষ এই পর্তুগীজেরা—ডাকাতি খুন জখম কিছুই বাদ যাযনি তাদের কাছে। তখন থানাবেড়ে এক মুসলমান দরবেশ থাকতেন। তার অনেক ভক্ত ছিল ঐ জায়গাগুলোতে। পর্তুগীজেরা দল বাড়াতে চাইল ঐ মুসলমানদের দলে টেনে। তখন রইতনলীলা নামে এক মেয়েকে আনা হল যাতে ঐ দরবেশকে ডাকাত করা যায। মেয়েটি ধীরে ধীরে দরবেশকে ভুলিযে বশ করে নিল। ডাকাত বেড়ে যায় ঐ অঞ্চলে। ইংরেজেরা তখন এইদেশে ব্যবসা করতে এসেছে। তারাও কাম্পির কাছে আস্তানা করেছে। ঐ ডাকাতদের জব্দ করার জন্য মাটির দওয়াল দিয়ে তৈরী হল পাচীর—সেটা হল থানার বাইরের দেওয়াল। এই থানাবেড়িয়া সেইকথাই মনে করিয়ে দেয়'।

—ডঃ প্রবোধকুমার ভৌমিকের এক যে 'ছিল রাজা' হইতে উদ্ধৃত।

এমনিভাবে গ্রামে কিংবদন্তী ছড়াইযা রহিযাছে—তাহাকে কেন্দ্র করিয়া সেখানের মানুষের জীবনে ভালমন্দ সুখদুঃখ দানা বাধে। গ্রামজীবনের এ এক স্বাভাবিক বহির্বিকাশ।

শুধু কিংবদন্তী নহে। গ্রামজীবনে ছেলেমেযে কখনও গ্রীষ্মের দিনে খেজুর ফুলের মোহে দৌড়াইতেছে আর কখনও বা বঁইচি ফুলের জন্য। এসকল তাহাদের এক আকর্ষণ। সেই আকর্ষণের মধ্যে ছোট ছেলেমেযেরা ছড়া কাটে কখনও বা গান গায।

কাঞ্চন কাঞ্চন দুধের সর
কাঞ্চন যাবে পরের ঘর
হইত যদি বাপের ঘর
তুলা খাইত দুধের সর,
এ ত হইল পরের ঘর
কাই পাবেরে দুধের সর,
খুড়া দিল বুড়া বর
ও খুড়া তুই জলে ডুব্যা মর'।

এমনিভাবে ছোট কাঞ্চনকে বৃদ্ধ রোগগ্রস্ত স্বামীর সেবায আত্মবলি দিতে হবে, তার বাবা নাই—

তাই খুড়া ঐ বিধান করল, সামাজিক বিধান হিসাবে মাথা পেতে নিয়ে খুড়োকে চোখের জলে কাঞ্চন অভিশাপ দেয়।"

মেদিনীপুরের ঐতিহ্য ও সংস্কৃতি—ডক্টর প্রবোধকুমার ভৌমিক।

এমনিভাবে গ্রামে সামাজিক নানা আচার অনুষ্ঠানের মাধ্যমে তাহাদের জীবনযাত্রা কেমন সুন্দরভাবে মিশিয়া রহিয়াছে। নিম্নবংগের গ্রামাঞ্চলে গেলে এই জীবনযাত্রা, এই ভালমন্দ, অভাব অসুবিধার সকল কিছুরই এক গতিশীল আলেখ্য আমাদের চোখের সম্মুখে উদ্ভাসিত হইয়া উঠিবে।

কেবল ছড়া কিংবদন্তী ভূত প্রেত ঠাকুর দেবতা, সামাজিক কঠোরতা ভেদাভেদ অভাব অভিযোগ নয়। গ্রামের জীবনে মাদকতা আছে—গ্রামের জীবনে আছে বার-ব্রত। পৌষ-অগ্রাণের বাজার হইতে নারিকেল আসিবে—আসিবে গুড়। বাড়ীতে লক্ষ্মীপূজা হইবে—রাত্রিতে সুর করিয়া লক্ষ্মীচরিত্র পাঠ শোনা যাইবে—'বিনন্দ রাখালের পালা' কেমন করিয়া বিনন্দ রাখাল লক্ষ্মীর আশীর্বাদে নিষ্ঠায় ও পরিশ্রমে প্রভূত সম্পদের অধিকারী হইল। এ যে তাহারই প্রেরণা—

"বিনন্দ রাখাল নামে বিরাট নগরে।
মাতাপুত্রে বাস করে কুড়ের ভিতরে॥' ইত্যাদি।

এই আমাদের নিম্নবংগের গ্রামজীবন। অভাব-অভিযোগ, অশান্তি, চোর-ডাকাত, সাপ, বাঘ, ভূত, ডাইনী কোনটার অভাব নাই। সামাজিক অত্যাচার, পূজা-পার্বন, উৎসব সবই ত' রহিয়াছে। নিম্নবংগের গ্রামে এখনও আমাদের আসল জীবনের অকৃত্রিম প্রতিচ্ছবি দেখিতে পাইব।

### ॥ উত্তরবংগের বাগানচাষ ও অরণ্য ॥
### (Plantations and Forestry in the North)

উত্তরবংগ হইল দার্জিলিং, জলপাইগুড়ি, কোচবিহার। হিমালয়ের পাদদেশের এই অঞ্চল তাহার পার্বত্য বেশ মুছিয়া ফেলিতে পারে নাই। সেই পার্বত্য অঞ্চলের মাঝে মাঝে অরণ্য সম্পদ স্বাভাবিকভাবে এখনও টিকিয়া রহিয়াছে।

এই পরিবেশের পরিপ্রেক্ষিতে ঐ অঞ্চলের মানুষের জীবনযাত্রা নূতনতর হইয়াছে। এই অঞ্চলের মাটি, বৃষ্টিপাত, জলবায়ু বিশেষভাবে চা চাষের (Tea plantation) উপযোগী। যখনই বাগান তৈয়ার করিয়া চারাগাছ

পোঁতা হয় এবং ঐ চারা পর পর বড় হইতে থাকে, তখন তাহাকে আমরা বাগিচা (plantation) বলিয়া থাকি। রোপন বা বপনের পর্যায়ে সাধারণ কৃষিকার্যে যেমন প্রতি বৎসর বীজবোনা, শস্য উঠানোর এক বিশেষ সময় থাকে বাগিচা চাষের বেলায় তাহার প্রয়োজন নাই। উত্তরবংগে এইভাবে চা, সিংকোনা প্রভৃতির চাষ বাড়িয়া উঠিয়াছে। তাহার প্রধান কারণ ঐখানের জলবায়ু ও মৃত্তিকা ঐ চাষের উপযোগী।

## ॥ চা চাষ ॥

চা সাধারণতঃ পানীয়রূপে ব্যবহৃত হয়। দীর্ঘদিন যাবৎ উহা চীনদেশে পানীয়রূপে চলিয়া আসিতেছিল। কালক্রমে সমগ্র পৃথিবীতে ইহার আদর বাড়িয়া গিয়াছে।

চা চাষের জন্য প্রচুর বৃষ্টিপাত ৮০ এবং বেশী এবং উত্তাপ ৭০°—৮০° ফাঃ হওয়া প্রয়োজন। ইহা ছাড়া যে জমিতে চা চাষ হইবে তাহাতে যেন জল জমিয়া না থাকে অর্থাৎ অত্যন্ত ঢালু জমিতে এই চাষ হইয়া থাকে। ঢালু জমিতে অনেক নালা থাকে যাহাতে কোন প্রকার জল জমিয়া না থাকে আবার অত্যন্ত পরিশ্রমী ও দক্ষ শ্রমিক ছাড়া চা বাগানের কাজ চলিতে পারে না। পশ্চিমবাংলার জলপাইগুড়ি, দার্জিলিং ও কোচবিহার জেলায় ভাল চা উৎপন্ন হয়।

চা পাতা

প্রথমে জমি উত্তমরূপে তৈয়ার করিয়া লইবার পর চাষের চারা পোঁতা হইয়া থাকে। গাছ তিন চারি বৎসরের হইলে পর তাহা হইতে পাতা তোলা আরম্ভ হয়। চা গাছগুলি ১০।১২ হাত লম্বা হয় এবং যত্ন লইলে ৩০—৪০ বৎসর পর্যন্ত পাতা সংগ্রহ করা যাইতে পারে। কিন্তু শ্রমিকের সুবিধার জন্য বিশেষভাবে পাতা তুলিবার কাজে যাহাতে কোন অসুবিধা না হয় সেইজন্য গাছগুলিকে খুব বড় হইতে দেয় না। একটি চা গাছ হইতে বৎসরে দুই তিনবার পর্যন্ত পাতা সংগ্রহ করা যাইতে পারে। গাছের পাতা তুলিবার কাজে স্ত্রী শ্রমিক ও ১০।১২ বৎসরের ছেলেরা বিশেষ উপযুক্ত বিবেচিত হয়। পাতা তুলিবার সময় দুইটি পাতা ও একটি কুঁড়ি এক সংগে কাটিয়া লইতে হয়।

ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলে নিম্নরূপ হারে চা উৎপন্ন হইয়া থাকে। আসাম রাজ্যে ৫৬%, পশ্চিমবাংলায় ২৫%, মাদ্রাজ অঞ্চলে ৯%, কেরলে ৭%। অবশিষ্ট চা ভারতের অন্যান্য অংশে বিচ্ছিন্নভাবে উৎপন্ন হয়। উত্তরবাংলায় চা চাষের জমির পরিমাণ প্রায় চারিশত একর। চায়ের বাগানে কাজ করার জন্য যে সকল শ্রমিক আসে তাহারা সবাই আদিবাসী গোষ্ঠীর অন্তর্ভুক্ত। তাহারা সাধারণতঃ চুক্তি হারে কাজ করিতে আসে। যোগ্যতানুযায়ী, কাজ করিবার দক্ষতা অনুযায়ী তাহাদের বেতনের চুক্তি হইয়া থাকে।

গাছগুলি হইতে পাতা কাটিয়া লইবার পর শুকাইবার ব্যবস্থা করা হয়। অল্প শুকাইলে পর সেগুলিকে রোলারের সাহায্যে পিষ্ট হইয়া থাকে। ইহার পর পাতাগুলি চূর্ণ হইয়া যায়। বাতাসের অক্সিজেন প্রভাবে ইহার রাসায়নিক পরিবর্তন হয়। তখন নানাভাবে বাছাইর কাজ চলে ও বিভিন্ন গুণ অনুযায়ী প্যাক তৈয়ারী করা হইয়া থাকে।

চায়ের জন্য ভারতবর্ষে বিদেশ হইতে প্রচুর অর্থাগম হয়। সুতরাং চা শিল্প ভারতের একটি মূল্যবান শিল্প বলা যাইতে পারে।

## ॥ চা বাগানের দৃশ্য ও জীবনযাত্রা ॥
## (Scenes and life in a Tea Garden)

চা সাধারণতঃ উবর ঢালু অংশে চাষ হইয়া থাকে। যেহেতু অত্যন্ত দক্ষ শ্রমিক দিয়া চাষের বাগান আবদ্ধ করা হয় সেইজন্য ইহা দেখিতে অতি সুন্দর। চাষের পাতা তোলার রাস্তা, জল বাহির করিয়া দিবার নালা, অতি সুন্দরভাবে বাগানের মধ্যে থাকে। যাহার ফলে তাহা দেখিতে বেশ সুন্দর লাগে। চাষের বাগানের মালিক, ম্যানেজার বা অন্যান্য কর্মচারীদের থাকিবার ঘরগুলিও দেখিতে ছবির মত। তাহার পাশে রহিয়াছে কুলি বা শ্রমিকদের থাকিবার জায়গা।

শ্রমিকেরা বিভিন্ন অঞ্চল হইতে আসিয়া থাকে বলিয়া তাহাদের রীতি-নীতি জীবনযাত্রার পদ্ধতি আপাতদৃষ্টিতে পৃথক মনে হয়। কিন্তু এইখানের এক পরিবেশের সংগে তাহারা নিগূঢ়ভাবে মিশিয়া গিয়াছে। তাহাদের খাবারের দোকান, ক্লাব, স্কুল ইত্যাদি রহিয়াছে তাহাতে সকলে অংশ গ্রহণ করে। এই বৈচিত্র্যময় জীবনের প্রতিটি ছন্দে, কর্মের প্রতিটি অবসরে তাহারা জীবনটাকে নানাভাবে ভোগ করিয়া লইতে চায়। তাহাদের

জাতিগত বা সমাজগত বৈষম্য তখন আর থাকে না। আনন্দে, উৎসবে, কর্মের প্রতিটি মূর্চ্ছনায় তাহাদের জীবন ঝংকৃত হইতে থাকে। সেই বৈষম্য-ভরা জীবনের প্রতিটি ফাঁকে ফাঁকে তাহারা জীবনকে নানাভাবে উপলব্ধি করিতে চায়। সুতরাং এই শ্রমিকের জীবনযাত্রা বৈচিত্র্যপূর্ণ।

বর্তমানে যাহাতে এই সকল আদিবাসী শ্রমিক তাহাদের শ্রমের ঠিক দক্ষিণা পায় সেইজন্য প্রতিটি চায়ের বাগানে ভারপ্রাপ্ত অফিসার রহিয়াছেন যিনি তাহাদের ভালমন্দ বোঝাপড়া করেন। চা বাগানের শ্রমিকেরা তাহাদের গ্রাম জীবনের সঙ্গে সম্পর্ক রক্ষা করিতে পারে না। ফলে তাহাদের সুস্থ স্বাভাবিক জীবন অনেক সময় বিপথে চালিত হয়। বেশীর ভাগ স্থলে ঐ সকল শ্রমিকের মদ ইত্যাদি খাইয়া মাতাল হইয়া পড়ে।

## ॥ অরণ্য ॥

## (Forest)

অরণ্য হইল আদিম সভ্যতার জন্মভূমি। আদি মানুষের পূর্ব পুরুষ একদিন এই অরণ্যের মধ্যে বাঁচিবার স্বাভাবিক পথ পাইয়াছিল। এই অরণ্য একদিন ভারতীয় সভ্যতার ভিত্তি প্রস্তর স্থাপন করিয়াছিল। সেইজন্য অরণ্যের নিকট মানুষ বিশেষ করিয়া ভারতবাসী চিরকাল ঋণী—চিরকাল তাহারা মনের অগোচরে কৃতজ্ঞতা জানাইয়া আসিতেছে।

পশ্চিমবাংলায় অরণ্য নিতান্ত কম নহে। উত্তরবাংলার অরণ্য, দক্ষিণ-বাংলার সুন্দরবনের উপকূলীয় অরণ্য ও বাংলার পশ্চিমাঞ্চলের মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়া অঞ্চলের অরণ্য হইল প্রধান।

মানুষের জীবনযাত্রায় অরণ্যের প্রভাব অস্বীকার করা যায় না। গৃহনির্মাণে তৈজসপত্র ইত্যাদিতে কাঠের ব্যবহার রহিয়াছে। ক্রমাগত ব্যবহারের ফলে জংগলের কাঠ প্রায় কমিয়া আসিতেছে। আর ঠিকভাবে এই অভাব পূরণ করা যাইতেছে না। অরণ্যের এই প্রত্যক্ষ উপকার ছাড়া পরোক্ষভাবে আমরা তাহার নানা উপকার পাইয়া থাকি। বনভূমি হইতে মধু সংগৃহীত হয়। মধুর চাক হইতে মোম পাওয়া যায়। আবার অরণ্যে তসর, গুটি, লাক্ষা বা রেশম চাষ হইয়া থাকে। এই সকল হইতে নানা শিল্প প্রতিষ্ঠান গড়িয়া উঠে ও মানুষের বহু প্রয়োজন মিটিয়া থাকে। বনভূমিতে নানা প্রকার মূল্যবান ঔষধের গাছ আছে। সেগুলির উপযুক্ত বিশ্লেষণ করিলে তাহা হইতে নানা ঔষধ পাওয়া যায়। ইহাছাড়া আমলকী, হরিতকী প্রভৃতি পৃথিবীর

বিভিন্ন দেশে রপ্তানি হয়। অরণ্য হইতে বহু তৈলবীজ পাওয়া যায়। মহুয়া হইতে তেল হয়। কুসুম, করঞ্জা, নিম প্রভৃতি হইতে তেল হয়। ঐ তেল হইতে সাবান প্রস্তুত হইয়া থাকে। চন্দন গাছ হইতে সুগন্ধি সাবান প্রস্তুত হয়। মহীশূর রাজ্যে চন্দন সাবানের বিরাট কারখানা আছে। বাবলা, শাল প্রভৃতি গাছের আঠা হইতে আমাদের বহু প্রয়োজন মিটিয়া থাকে। তাল, খেজুরের গাছ হইতে রস হয় তাহা হইতে গুড় চিনি তৈয়ারী হয়। বেত, হোগলা প্রভৃতি গাছ বুননির কাজে লাগে। বাঁশের মণ্ড হইতে কাগজ তৈয়ারী হইয়া থাকে। পাতলা কাঠ হইতে দিয়াশলাই তৈয়ারী হয়। অরণ্যের মধ্যে বহু প্রাণী স্বাভাবিকভাবে বাঁচিয়া থাকে। এইভাবে অরণ্য প্রত্যক্ষ ও পরোক্ষভাবে আমাদের বহু উপকার করিতেছে

## ॥ পরিবহণ ॥

**(Transport)**

মানুষ যতই সভ্যতার বিভিন্নস্তরে উপস্থিত হইতে লাগিল ততই তাহার জীবনযাত্রার ধরণ-ধারণ ভিন্ন হইতে লাগিল। ইহার ফলে যানবাহন, পরিবহণ ব্যবস্থাও নূতনতর হইতে লাগিল। কৃষিজাত দ্রব্য বাড়ী আনিতে হইলে কৃষিজীবী মানুষকে প্রথমে মাথায় করিয়া, বাঁকে করিয়া আনিবার চেষ্টা করিতে হয়। চাকার ব্যবহার শিখিবার পর গরু, মহিষ দিয়া গাড়ী চালাইবার চেষ্টা হইয়াছে। গরুর গাড়ীর নানা ধরণ আছে। উত্তর প্রদেশের গরুরগাড়ী একরকম, বাংলাদেশের গরুরগাড়ী অন্য রকম। ময়ূরভঞ্জের সাঁওতালরা তিনখণ্ড কাঠের টুকরা জুড়িয়া একপ্রকার গাড়ী তৈয়ার করিয়া থাকে। এককথায় মানুষ যখন গরু পুষিতে আরম্ভ করিল তাহাকে দিয়া তাহার চাষের কাজ করিল আবার অন্যদিকে তাহাকে দিয়া গাড়ী টানার কাজও করিতে লাগিল। এক কথায় নিঃসন্দেহে স্বীকার করিতে হইবে যে গরুর গাড়ীই হইল প্রাথমিক স্তরের একমাত্র পরিবহণ।

ঠিক সেইভাবে নদী অঞ্চলের অথবা হ্রদ অঞ্চলের আদিম বাসিন্দারা নৌকাকেই পরিবহণের একমাত্র উপায় বলিয়া জানে। প্রথমতঃ কাঠের হাল্কা গুড়ি জলে ভাসাইয়া নৌকার প্রয়োজনীয়তা উপলব্ধি করিতে পারিয়াছিল। আন্দামান দ্বীপপুঞ্জের আদিম বাসিন্দারা বড় বড় কাঠের গুড়ির মধ্যে আগুন ধরাইয়া দেয় এবং তাহা পুড়িয়া গেলে গর্তের মত হইয়া যায়। তাহাকে

তাহারা ডোঙ্গা (canoe)র মত করিয়া ব্যবহার করে। আমাদের দেশে তাল গাছের গুঁড়িকে ডোঙ্গার মত করিয়া ব্যবহার করিতে দেখা যায়। পরের দিনে ঐ ডোঙ্গা জাতীয় নৌকায় দাঁড়, পাল ও হাল দিয়া উন্নত করা হয়েছে। এখনও গ্রামাঞ্চলে এই পুরাতন দিনের গরুর গাড়ী ও নৌকা বা তালগাছের ডোঙ্গার ব্যবহার দেখিতে পাওয়া যায়।

## ॥ নদীর স্রোতের গতিতে কাঠ পরিবহণ ॥
## (Floating down timber to the plains)

বিরাট বিরাট কাঠের গুঁড়িকে সমভূমিতে বহন করিয়া আনা কষ্টসাধ্য ব্যাপার। তাই সেই কাঠের গুঁড়িকে জলে ভাসাইয়া দেওয়া হয়। বিশেষ করিয়া উত্তরবংগের পার্বত্য নদীতে কাঠের গায়ে দাগ দিয়া ভেলার আকারে ভাসাইয়া দিলে সেই ভেলাগুলি জলে ভাসিয়া আসে ও পরে তাহাদের যে লোক থাকে তাহারা তাহা তুলিয়া লয়। এইভাবে কাষ্ঠ পরিবহণের কাজ চলিতে থাকে। আমেরিকার নানা জায়গায় এইভাবে নদীর জলের স্রোতে কাষ্ঠ বহন করিয়া আনা হয়। এই কথা এখানে মনে রাখিতে হইবে প্রাকৃতিক পরিবেশের সংগে মানুষ তাহার সুবিধা অসুবিধা মিলাইয়া এক সামঞ্জস্য বিধান করিয়াছে। কাঠ ঠিকমত জায়গায় আসিয়া পড়িলে পর রেল বা অন্যান্য পরিবহণের মাধ্যমে তাহা বিভিন্ন অঞ্চলে পাঠান হয়।

## ॥ পাহাড় অঞ্চলের গ্রাম ও শহর ॥
## (Villages and towns in the hills)

গ্রামে সাধারণ উপজীবিকার লোক বসবাস করে। তাহাদের জীবনযাত্রা, তাহাদের খাদ্য-ব্যবস্থা সবকিছুই প্রাকৃতিক পরিবেশের সহিত সামঞ্জস্য রাখিয়া চলিতেছে। গ্রামজীবনের অর্থনৈতিক কাঠামো ও শহর জীবনের আর্থিক কাঠামোর প্রভেদ অনেক। গ্রামের মানুষ তাহার প্রয়োজনকে নিজের শ্রম দ্বারা পারস্পরিক সহযোগিতায় মিটাইয়া লইবার চেষ্টা করে। তাহাদিগকে তাহাদের আশে পাশে কৃষিক্ষেত্র, পশুচারণক্ষেত্র অথবা অরণ্য পরিবেশের উপর নির্ভর করিতে হয়। কিন্তু শহরের বেলায় তাহা নহে তাহাতে বিশেষ জীবিকার লোক বাস করে। গ্রামের মানুষকে শহরে আসিতে হয়। কিন্তু শহরের লোকের প্রয়োজনীয় জিনিসপত্র ব্যবসায়ীদের মাধ্যমে, দোকানদারের মাধ্যমে, শহরে আসিয়া পৌছায়। এইভাবে শহরের লোকের চাহিদা মিটে।

তাহাদের অর্থ নানা জিনিষের রূপে অথবা নগদে গ্রামের লোকের নিকট গিয়া পৌঁছায়।

পাহাড় অঞ্চলের গ্রামের চেহারা অন্যরকম। অনেক সময় পাহাড়ের কিয়দংশ জংগলে ঢাকা থাকে। পাহাড়ের গা বাহিয়া গ্রাম গড়িয়া উঠে। একই গোত্রের বা একই সম্পর্কের আত্মীয় বন্ধুবান্ধব লইয়া গোষ্ঠীবদ্ধ হইয়া তাহারা ঐ সকল গ্রামে বাস করিয়া থাকে। উদাহরণ স্বরূপ আলমোড়ার

পাহাড় অঞ্চলের গ্রাম

পাহাড়ের ভোটদের গ্রামের কথা ধরা যাইতে পারে। পাহাড়ের গা ঘেঁসিয়া গ্রামগুলিতে ঘরগুলি বিশেষভাবে সন্নিবেশিত থাকে। ছোটনাগপুরের পার্বত্য অঞ্চলের ওরাওঁ বা মুণ্ডা আদিবাসীদের গ্রামগুলির গড়ন অনেকখানি ঐ রকম। স্থানীয় গাছপালা, তৃণ, লতাপাতা সবকিছু লইয়া ঐ গ্রামের কুটিরগুলির আকৃতি নূতনতর হয়

ঠিক তেমনিভাবে শহরের কথা ধরা যাইতে পারে। বেশীর ভাগ পার্বত্য শহর স্বাস্থ্যনিবাস হিসাবে গড়িয়া উঠিয়াছে। সিমলা, নৈনিতাল, দার্জিলিং, রাঁচি প্রভৃতিকে পাহাড় অঞ্চলের শহর বলিয়া ধরা যাইতে পারে। ঐ সকল জায়গায় ঘরদোরগুলি আমাদের এই কলিকাতার মত এত ঘন বা পরস্পরের গা ঘেঁষিয়া নাই। সামনে বাগান, অনেক খোলা জায়গা রহিয়াছে। তাহার পর আঁকা বাঁকা রাস্তা। অনেক রাস্তার ধারে জংগলের পুরাতন গাছগুলিকে অবিকৃত রাখা হইয়াছে এবং সেগুলি পথের শোভা বৃদ্ধি করিতেছে। শহর অঞ্চলে অনেকে নানা কারণে বেড়াইতে আসে। সেখানে সেইজন্য হোটেল, রেষ্টুরেন্ট, বা নানা প্রকার পান্থশালার বন্দোবস্ত রহিয়াছে।

বেড়াইবার উপযোগী পার্ক বা উদ্যানও ঐ সকল শহরের বৈশিষ্ট্য। ইহাছাড়া যাতায়াতের সুবিধার জন্য নানাপ্রকার যানবাহনেরও ব্যবস্থা রহিয়াছে। যে সকল যানবাহনের সুবিধা গ্রামে কল্পনা করা যাইতে পারে না।

পশ্চিমবাংলায় দার্জিলিং শহরই হইল একমাত্র উল্লেখযোগ্য পার্বত্য শহর।

## অনুশীলনী

১। কত রকমের বিভিন্ন কৃষি পদ্ধতি আছে? গ্রামভারতে কী কী পদ্ধতির প্রচলন আছে?

[What are the various methods of agriculture practised by the rural people of Indian Union ?]

২। বাংলাদেশের বিভিন্ন প্রকারের ধান চাষের সম্বন্ধে যাহা জান লিখ।

[Describe various methods of paddy cultivations in Bengal.]

৩। কীভাবে পাট চাষ হইয়া থাকে? পাটশিল্পের বর্তমান সম্ভাবনা কী বিবরণ দাও।

[How is jute cultivated ? Describe the various possibilities of jute industry in West Bengal.]

৪। কিরূপে পার্বত্য অঞ্চলে গ্রাম ও শহর গড়িয়া উঠে?

[How do villages and towns develop in the hills ?]

৫। প্রাচীন পরিবহণ পদ্ধতির বিবরণ দাও

[Describe the ancient systems of transport ]

———

# ষষ্ঠ অধ্যায়

## বাংলার শিল্প

## ( Industries in Bengal )

মানুষের আশেপাশের কৃষিজ অথবা খনিজ দ্রব্যকে নানাভাবে পরিবর্তিত করিয়া ভোগ্যবস্তুতে পরিণত করা হয় এবং পরিবর্তিত করিবার এই ধারাকে আমরা শিল্প বলিয়া অভিহিত করি। এই কারুকার্য বা কারিগরির মাধ্যমে মানুষ তাহার প্রয়োজনমত জিনিস প্রস্তুত করিতে পারে। প্রত্যেক মানুষ সুখে স্বাচ্ছন্দ্যে থাকিতে চায়। সে নিত্য-নিয়ত প্রকৃতির বিভিন্ন পরিবেশের সংগে সংগ্রাম করিতেছে। এই সংগ্রামের ফলে তাহার প্রয়োজনের হের-ফের হইতেছে। একই প্রয়োজন একের নিকট হইতে মিটে না। তাহা মিটাইবার জন্য অপরের উপর নির্ভর করিতে হয়। একেবারে অরণ্যের অভ্যন্তরে যে সম্প্রদায় রহিয়াছে তাহাদের মধ্যেও শিল্প-ধারা রহিয়াছে। আন্দামানীদের কথা ধরা যাউক। নিত্য নিয়মিত প্রয়োজন মিটাইতে তাহারা পাথরের ফলক দিয়া নানাবিধ অস্ত্রশস্ত্র, তীরধনুক নির্মাণ করে; আবার জলপথে ঘুরিয়া বেড়াইবার জন্যও তাহারা কাঠ কুঁদিয়া ডোঙ্গা বা শালতি (canoe) তৈয়ারী করে। তাহাদের জীবনযাত্রায় এই সবের প্রয়োজন রহিয়াছে। আবার বিরহড উপজাতির কথা আলোচনা করিলে জানা যাইবে তাহারা ছোটনাগপুরের পার্বত্য অঞ্চলে থাকে। বনে জংগলে খাদ্য অন্বেষণ করিয়া ঘুরিয়া বেড়ান তাহাদের একপ্রকার কাজ। সেই ফাঁকে তাহারা একপ্রকার গাছের ছালকে পাক দিয়া দড়ি তৈয়ার করে। ঐ দড়ি বাহিরে বিক্রয় করিয়া জীবনযাত্রার প্রয়োজনীয় দ্রব্য সম্ভার সংগ্রহ করে। আসাম অঞ্চলের উপজাতীয়রা (tribes) বেতের কাজ, তাঁতের কাজ করিয়া থাকে। ইহা এক প্রকার শিল্প। এই শিল্প-বিদ্যার মাধ্যমে মানুষ অপরের প্রয়োজন মিটাইয়া নিজের ভরণ-পোষণ করিয়া থাকে। সুতরাং শিল্পকাজ হইল বিশেষ একদল মানুষের উপজীবিকা —তাহাদের বাঁচিবার পথ। এই শিল্পকাজের তারতম্য রহিয়াছে। যেখানে প্রচুর লোক, বিদ্যুৎ ব্যবস্থা ও বিরাট যন্ত্রপাতির প্রয়োজন তাহাকে **ভারীশিল্প** (Heavy Industries) বলা হয়। এই শিল্পের জন্য প্রচুর মূলধন লাগে। আমাদের দেশ স্বাধীন হইবার পর ভারী শিল্পের প্রসার ঘটিতেছে। সেই-গুলি হইল লৌহ ও ইস্পাতের কারখানা, বৈদ্যুতিক যন্ত্রপাতি, কয়লা, খনিজ

তেল, পরিবহণ, জাহাজ নির্মাণের কারখানা ইত্যাদি। আবার যেখানে একক মানুষ স্বল্প মূলধন লইয়া নিজের পরিবারের লোক দিয়া অথবা কম লোক লইয়া যখন কোন কিছু প্রস্তুত করে তাহাকে **কুটির শিল্প** (Cottage Industries) বলা হয়। তন্মধ্যে পশ্চিমবাংলায় মাদুর শিল্প, তাঁত, সুতাকাটা, চিরুণী, মাটির পুতুল ও খেলনা ইত্যাদি তৈয়ারী হইল প্রধান।

জীবনযাত্রার প্রতি স্তরে ভারী শিল্প ও কুটির শিল্প দুইএরই প্রয়োজন হয়। গ্রামীন সমাজব্যবস্থায় কুটির শিল্পের প্রাধান্য ছিল। বর্তমানে নানা আবিষ্কারে ও উদ্ভাবনী শক্তির ক্রমবিকাশের ফলে দেশে ভারী-শিল্প কুটির-শিল্প পদ্ধতির কিঞ্চিৎ পরিবর্তন ঘটাইয়া উৎপাদন ক্ষমতা বাড়াইয়া তুলিবার চেষ্টা চলিতেছে।

শিল্প ব্যবস্থার সংগে মানুষের বা তাহার পারিপার্শ্বিক অবস্থার কী রকম প্রত্যক্ষ বা পরোক্ষ-সংযোগ রহিয়াছে তাহা আলোচনা করা দরকার। কেননা শিল্পের উন্নতি বা সার্থকতার পশ্চাতে কতকগুলি বিষয়ের যথেষ্ট ভূমিকা রহিয়াছে। যেমন বস্ত্র-শিল্পের কথা ধরিলে দেখা যাইবে বস্ত্র প্রস্তুত করিতে প্রয়োজন হইল সুতা—তাহা আসে তুলা হইতে। তুলা চাষ করে কৃষকেরা। বিশেষ এক ভৌগোলিক ও পরিমণ্ডলের বৈচিত্র্যে তুলা চাষ সার্থক হয়। তাহাই ধীরে ধীরে বস্ত্র-শিল্পের কাচা মাল হিসাবে ব্যবহৃত হয়। আবার তুলা হইতে সুতা তৈয়ারী করার জন্য দক্ষ কাটুনী থাকা চাই। যন্ত্রের সাহায্যেও তুলা হইতে সুতা প্রস্তুত করা যায়। আবার একক মানুষ চরকায় কাটিয়া সুতা তৈয়ারী করে। সেই সুতা হইতে তাঁত বুনিয়া কাপড় পাওয়া যায়। ঠিক তেমনিভাবে খনিজ লৌহ, বা অন্য আকরিক ধাতুকে আমাদের নিত্য ব্যবহার্য দ্রব্যে পরিণত করিতে হইলে বিশেষ পদ্ধতি বা শিল্প ব্যবস্থার আশ্রয় গ্রহণ করিতে হয়। এইভাবে প্রাকৃতিক বস্তুকে যন্ত্রের সাহায্যে পরিবর্তন করিয়া ব্যবহার্য দ্রব্যে পরিণত করার পদ্ধতিই হইল শিল্প।

এই শিল্পের সার্থকতার জন্য কতকগুলি বিশেষ পরিবেশ রহিয়াছে। প্রয়োজনীয় কাঁচামাল, উন্নত ধরণের যন্ত্রপাতি, জলবায়ু, শ্রমিকের দক্ষতা ও সুলভতা, পরিবহণ ব্যবস্থার উন্নতি এবং উৎপন্ন দ্রব্য বিক্রয় করিবার সুযোগ। এই সমস্ত থাকিলেই তবে শিল্প ব্যবস্থার উন্নতি সম্ভব।

## ॥ বাংলার শিল্পের প্রাচীনতা ॥

অতি প্রাচীনকাল হইতে বাংলাদেশের কতকগুলি নিজস্ব শিল্প গড়িয়া উঠিয়াছিল। বিদ্যুৎ ব্যবস্থা ও অন্য প্রকার উন্নতির পূর্বে দেশে যে গ্রামীনতা ছিল তাহার উপযোগী আমাদের এই বাংলাদেশে নিত্য নিয়মিত প্রয়োজনীয় দ্রব্য সম্ভারের জন্য ক্ষুদ্র ক্ষুদ্র শিল্প গড়িয়া উঠিয়াছিল। শুধু বাংলাদেশ নয় সমগ্র ভারতবর্ষের উপজীবিকা মূলক শ্রেণী ব্যবস্থায় (occupational guild) অনেক শ্রেণীর উদাহরণ দেখিতে পাই। যেমন তাঁতের কাজের জন্য তাঁতি, হাঁড়ি কলসী তৈয়ারী করিবার জন্য কুমোর, লোহার যন্ত্রপাতির জন্য কামার, কাঠের কাজের জন্য ছুতার মিস্ত্রী, এই রকম কত রহিয়াছে। বর্তমানে যন্ত্রপাতি, কল-কারখানা হওয়ায় উপজীবিকামূলক শ্রেণী ব্যবস্থার পরিবর্তন দেখা যাইতেছে।

এই শিল্পের মাধ্যমে একক মানুষ বা পরিবার যেমন অর্থোপার্জন করিতে পারে ঠিক তেমনিভাবে এক একটি দেশও অন্যদেশে তাহাদের উৎপাদিত দ্রব্য-সামগ্রী ঠিকভাবে চালাইয়া তাহাদের দেশের সমৃদ্ধি বাড়াইতে পারে। এই উপায়ে বহুদেশ শিল্প-সমৃদ্ধি লাভ করিয়া প্রতিযোগিতায় বাঁচিয়া রহিয়াছে। প্রাচীন বাংলায় বস্ত্রশিল্পের বিশেষভাবে তসর বা কীটজ বস্ত্রের বিশেষ উন্নতি হইয়াছিল। প্রাচীন তাম্রলিপ্ত বন্দরে নানা দ্রব্যসম্ভার ক্রয়বিক্রয় হইত। বহুদূর হইতে নানা ব্যবসায়ী, বণিক প্রভৃতি এইদেশে যাতায়াত করিত। আবার ইংরাজ যুগেও কলিকাতা বন্দরের পত্তন হয়। এই পথ দিয়া নানা দ্রব্যসামগ্রী বিদেশে চালান যাইত। যাহাই হউক কয়লার আবিষ্কার ও ব্যবহার বাড়িতেই দেশে নানা প্রকারের বৃহৎ শিল্পের প্রসার লাভ ঘটে। ভারতের বিভিন্ন খনিজ সম্পদকে কেন্দ্র করিয়া শিল্পের প্রসার ঘটে।

## ॥ কয়লা ॥

১৮৫৪ খ্রীষ্টাব্দে রাণীগঞ্জে সবপ্রথম কয়লার খনি আবিষ্কৃত হয়। সেই কয়লাকে কাজে লাগাইয়া এক কথায় ঐ রাণীগঞ্জ এলাকাকে কেন্দ্র করিয়া অনেকগুলি শিল্প ব্যবস্থা দ্রুত প্রসার লাভ করে। হুগলী নদীর আশে পাশে কলিকাতার নিকটবর্তী অঞ্চলে বিদেশী মূলধন ও তত্ত্বাবধানে তাড়াতাড়ি কলকারখানা গড়িয়া উঠিল। কলিকাতার নিকটে ১৮৫৮ খ্রীষ্টাব্দে সর্বপ্রথম পাটশিল্পের কল প্রতিষ্ঠিত হয়। ১৮৭০ খ্রীষ্টাব্দে হুগলীতে প্রথম কাগজের কল প্রতিষ্ঠিত হয়। প্রথমে এক সুচিন্তিত কর্মপদ্ধতির অভাবে শিল্প

ব্যবস্থার গতি মন্থর হইলেও প্রথম মহাযুদ্ধের ফলে নানাপ্রকার জিনিষপত্র নির্মাণ করিবার জন্য বৃটিশ শাসকের চেষ্টায় শিল্পের প্রসার ঘটিতে থাকে। ঠিক ঐ সময়ে বৃটিশ শাসকের বিরুদ্ধে দেশে তীব্র ঘৃণার ভাব বাড়িতে থাকে। ফলে দেশে কুটির-শিল্পের উন্নতি হইতে থাকে। ধীরে ধীরে দেশের শাসন ব্যবস্থার কিছু কিছু পরিবর্তন হয় এবং শিল্পের প্রসার লাভ ঘটে। স্বাধীনতা লাভের পর স্বাধীন সরকার বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে দেশে নানাপ্রকার শিল্পের প্রবর্তন করে। ইহার জন্য পৃথিবীর কয়েকটি উন্নত দেশ হইতে অর্থ, অভিজ্ঞ কারিগর ইত্যাদি লওয়া হইয়াছে।

বাংলাদেশের শিল্প প্রতিষ্ঠানগুলিকে মোটামুটি কয়েকটি প্রধান ভাগে ভাগ করা যায়। সেগুলি হইল :—কাপাস-শিল্প, রেশম-শিল্প, পাট-শিল্প, শর্করা-শিল্প, চা ও কাগজ-শিল্প, কাচ-শিল্প, চর্ম-শিল্প, ঔষধ ও রাসায়নিক-শিল্প, লৌহ ও ইস্পাত শিল্প, রেলইঞ্জিন ও রেলগাড়ী-শিল্প। আবার ইহার সাথে সাথে অনেক ছোট ছোট কারখানাও হইয়াছে। বাংলার শিল্প প্রধান অঞ্চলগুলির অবস্থান দেখিয়া তাহার সহিত পরিবেশ ও পরিমণ্ডলের প্রভাব সম্বন্ধে এক ধারণা পাওয়া যায়। **আসানসোল, রাণীগঞ্জ অঞ্চল।** কয়লা ও অন্যান্য খনিজদ্রব্যকে কেন্দ্র করিয়া এই অঞ্চলে কলকারখানা গড়িয়া উঠিয়াছে। এইখানে ইহাও লক্ষ্য করিতে হইবে যে ঐ সকল কাজকর্ম করিবার জন্য সস্তায় বহু আদিবাসী শ্রমিক পাওয়া যায়। আর যে সকল জিনিষপত্র উৎপন্ন হয় তাহা বাহিরে বিক্রয়ার্থ পাঠাইবার সুবন্দোবস্ত রহিয়াছে। **হুগলী ও হাওড়া অঞ্চল** নদীকে কেন্দ্র করিয়া স্থানীয় কাচামাল আনিবার সুযোগ সুবিধার উপর এই অঞ্চলের কলকারখানাগুলি দ্রুত প্রসার লাভ করিয়াছে। **বারাকপুর-কলিকাতা** অঞ্চলেও কাচামাল পাইবার সুবিধা হইয়াছে। কলিকাতা শহর হইতে বিক্রয়ার্থ মফঃস্বলে বা ভারতের অন্যস্থানে মালপত্র পাঠাইবার সুযোগ থাকায় শিল্পের প্রসার ঘটিতেছে। ইহা ছাড়া **দার্জিলিং, জলপাইগুড়ি** অঞ্চলেও নানা শিল্পের কারখানা গড়িয়া উঠিয়াছে।

বাংলাদেশের শিল্পের অন্যদিক লইয়া আলোচনা করিলে দেখা যাইবে বাঙালীর মূলধনের স্বল্পতা হেতু অনেক অবাঙালী ব্যবসায়ী কর্তৃক এই সকল শিল্প প্রতিষ্ঠানগুলি চালিত হইতেছে। আবার বাঙালী শ্রমিক অপেক্ষা অবাঙালী শ্রমিকেরা কারখানায় কাজ করিতে অধিক অভ্যস্ত ও দক্ষ। সুতরাং মালিকেরা স্বাভাবিকভাবে এই সকল শ্রমিকদের পছন্দ করিয়া থাকে।

বাংলাদেশের পথঘাটের এখনও বেশি উন্নতি হয় নাই অথবা উপযুক্ত পরিমাণ কৃষিকার্যের জমি নাই—সুতরাং কাঁচামালও যথেষ্ট পাওয়া যায় না। স্বাভাবিক ভাবে কাঁচামালের জন্য অন্য অঞ্চলের উপর নির্ভর করিতে হয়। যাই হোক দেশ বিভাগের পর এই অঞ্চলে লোকসংখ্যা বৃদ্ধি পাওয়ায় বাঙালীরা নানা কুটিরশিল্পে মনোনিবেশ করিতেছে। বর্তমানে বাংলার কুটিরশিল্পের মধ্যে তাঁত, মাদুর, শিং-এর কাজ, পোড়ামাটির কাজ পৃথিবীর নানা জায়গায় ছড়াইয়া পড়ায় বাঙালী শিল্পী মৌলিকতার সাধুবাদ লাভ করিতেছে।

## ॥ আসানসোল অঞ্চলে কয়লা-খনি ॥
## (Coal Min'ng in the Asansol area)

পশ্চিমবাংলার আসানসোলের নিকটে ১৮৫৪ খ্রীষ্টাব্দে কয়লা আবিষ্কৃত হয়। ঐ অঞ্চলকে কেন্দ্র করিয়া প্রায় ২৯৭টি কয়লার খনি রহিয়াছে। সমস্ত খনিগুলির বিস্তৃতি প্রায় ছয়শত বর্গমাইল। ভারতবর্ষে মোট যে পরিমাণ কয়লা উৎপন্ন হয় রাণীগঞ্জ এলাকায় প্রায় তাহার এক-তৃতীয়াংশ কয়লা উৎপন্ন হয়। খনিগুলির অনেকগুলি অত্যন্ত গভীর অর্থাৎ তাহার মধ্যে যে প্রচুর কয়লা আছে তাহা অনুমান করা যায়।

উদ্ভিদের সহিত ভূগর্ভের স্তরের রাসায়নিক সংযোগে কাঠ কয়লায় পরিণত হয়। উহা একপ্রকার শিলা বিশেষ। কয়লার নানা প্রকার শ্রেণী আছে। **পিট** অত্যন্ত খারাপ ধরনের কয়লা, পিট কয়লা জ্বালানিতে ব্যবহৃত হয়। **বিটুমিনাস** হইল আর এক প্রকারের উন্নত ধরনের কয়লা। রাণীগঞ্জ অঞ্চলের কয়লাগুলি প্রধানতঃ এই শ্রেণীর। এই কয়লায় উত্তাপ বেশী সৃষ্টি হয়।

এই কয়লা ক্ষেত্রের জন্য পশ্চিমবাংলায় নানাপ্রকার ভারী-শিল্পের প্রসার ঘটিতেছে। ১৯৬০ খ্রীষ্টাব্দের তথ্য অনুযায়ী পশ্চিমবাংলায় কয়লার পরিমাণ হইল ১কো, ১২ লক্ষ, ২০ হাজার টন। পৃথিবীতে কয়লা উৎপাদনে ভারতের স্থান অষ্টম।

কয়লার খনি হইতে কয়লা উত্তোলন বেশ শক্ত কাজ। ফলে যে সব শ্রমিক ইহাতে কাজ করে তাহাদের পরিশ্রম করিবার ক্ষমতা থাকা চাই। বাংলাদেশের আদিবাসী শ্রমিক অথবা বিহার অঞ্চলের শ্রমিকেরা স্বাভাবিক ভাবে এই সকল কলকারখানায় কাজ করে। শ্রমিকদের মধ্যে পুরুষ ও স্ত্রী দু-ই রহিয়াছে। এই সকল শ্রমিকের যে দলটি খনির অভ্যন্তরে কয়লা সংগ্রহের কাজ করিয়া থাকে তাহাদের বেতন বেশী। শ্রমিকেরা যাহাতে

শৃংখলাবদ্ধভাবে কাজ করিতে পারে সেজন্য তাহাদের রক্ষণাবেক্ষণ করিবার জন্য কয়েকজন সর্দার থাকে।

কয়লার খনি হইতে কয়লা সংগ্রহ করার ধরন অত্যন্ত অদ্ভুত। প্রথমে পরীক্ষা করিয়া দেখা হয় এবং সম্ভাব্য স্থলে খাদ কাটা আরম্ভ হয়। ঐ খাদ পুকুরের মত দেখায়। ইহাতে কোন ছাদ থাকে না। ঐ রকম খাদকে **পোখরা** খাদ বলা হয়। আবার আর এক রকমের খাদ আছে তাহার উপরে ছাদ থাকে। ছাদ যাহাতে সুড়ংগের মধ্যে না ধ্বসিয়া পড়ে সে জন্য মাঝে মাঝে থাম রাখা হয়। ঐ থামের উপর ছাদের ভার থাকে। সুড়ংগ পথ দিয়া খাদের যোগ থাকে।

স্বাভাবিক ভাবে খনির ভিতর অত্যন্ত অন্ধকার। কিন্তু যাহারা শ্রমিক তাহাদের মৃত্যুর ভয় করিলে চলিবে না। জীবিকার্জনের জন্য তাহাদের সেই অতল গহ্বরে পা বাড়াইতে হইতেছে। তাহারা গাঁতি দিয়া কয়লার

কয়লা তোলার যন্ত্র

পাথরগুলোকে গুঁড়া করিয়া পরে বেলচা দিয়া ঝুড়ি ভরিয়া ফেলে। তাহার পর একপ্রকার যন্ত্র আছে সেই যন্ত্রের সাহায্যে কয়লা উপরে উঠাইয়া নেওয়া হয়। খনির ভিতরের শ্রমিকদের জীবনে অনেক বিড়ম্বনা রহিয়াছে। আকস্মিক কারণে হয়ত উপরের ছাদ ধ্বসিয়া পড়িল। তাহার অভ্যন্তরে যে শ্রমিক-গোষ্ঠী রহিয়াছে তাহাদের জীবনহানি ঘটিল। অনেক সময় বিষাক্ত গ্যাস বাহির হয়, তাহাতেও লোক মরিয়া যায়। আবার কোন কোন গ্যাসের ও বাহিরের বাতাসের সংস্পর্শে আগুন ধরিয়া যায়। তখন ভিতরে আগুন

ধরে ও বিরাট বিস্ফোরণ হয়। এইভাবে শ্রমিকদের জীবনে নানা দুর্যোগ নামিয়া আসে।

কিন্তু তবুও তাহাদের কাজ করিতে হইবে। কেননা সভ্য সমাজে বাঁচিতে হইলে কয়লা ব্যতীত কোন উপায় নাই। রেলগাড়ির ইঞ্জিন, কল-কারখানা এইসবে কয়লা ব্যবহৃত হয়। আবার আমাদের দৈনন্দিন জীবনে রান্নার জন্যও কয়লার প্রয়োজন। সেজন্য কয়লা—এই খনিজবস্তু আমাদের প্রভূত কল্যাণ সাধিত করে।

এই কয়লা শিল্পকে কেন্দ্র করিয়া এক বিরাট মানুষের গোষ্ঠী পারস্পরিক সহযোগিতায় বাঁচিয়া রহিয়াছে। প্রতিটি খনিতে কাজ করিবার জন্য যেমন শ্রমিক আছে আবার শ্রমিকের সর্দার রহিয়াছে। খনিতে স্ত্রী-পুরুষ দুইই কাজ করে. শ্রমিকদের থাকিবার জন্য বাসস্থান চাই, তাহাদের অন্যান্য প্রয়োজন মিটাইতে হাটবাজার চাই। হাটবাজারে নানারকমের দোকান-পাট থাকে। কত গ্রামের চাষীর শাক-সবজী অথবা তরী-তরকারী হাটে লইয়া আসে। ফলে কৃষিজীবী মানুষের সঙ্গে তাহাদের এক সম্পর্ক গড়িয়া উঠে। এক পারস্পরিক আত্মনির্ভরশীল অখণ্ড সমাজ গড়িয়া উঠে কেবল শ্রমিকদের ঘরবাড়ী ছাড়া বিভিন্ন অফিসারদের ঘরবাড়ী, বাংলো থাকে। হাসপাতাল, স্কুল, ক্লাব থাকে যাহাতে শ্রমিকদের পরিবারের কোন অসুবিধা না হয়। এই সকল শ্রমিক সারাদিনের কর্মক্লান্ত জীবনের অবসরে অনেক সময় মৃতবৎ হইয়া পড়ে। তাহারা শ্রমিক তাহারা আবার জীবন ফিরিয়া পাইতে চায় তাই তাহারা মদ বা পচা ভাতের হাড়িয়া খায়। অনেক সময় উন্মাদ হয়। তাস খেলা, জুয়া খেলাও তাহাদের মধ্যে দেখা যায়। আবার যে কোন উৎসবের দিনে তাহারা নৃত্যগীত করে। সময়ে সময়ে তাহারা কালী পূজা করে। আনন্দে বিভোর হইয়া তাহারা নানাপ্রকার আতসবাজি পোড়ায়। সকলে উৎসাহ লইয়া চাঁদা তোলে। এইভাবে বছরে বছরে তাহারা আনন্দের সাগরে নিজদিগকে ভাসাইয়া দেয় এই যে শ্রমিক এই তাহাদের জীবন। তাহারা সপ্তাহে সপ্তাহে বেতন পায়। অনেকদিন কাজ করিবার পর তাহারা তাহাদের দেশে, তাহাদের গ্রামে ফিরিয়া যাইতে চায়। সেখানে সবুজ বন, বিস্তৃত নীলাকাশ, অগণিত অচেনা পাখির ডাক, ছোট ছোট ছাউনী দেওয়া ঘর তাহাদের মনে নূতন জীবন আনে। তাহাদের প্রাণে আনে আলোড়ন। সেই তাহাদের আদিম সমাজ, তাহাদের দেশ, তাহাদের জননী জন্মভূমি। প্রচণ্ড কাজের অবসরে এই সকল কথা তাহাদের

মনে ভাসিয়া উঠে, তাহাদের পরিবার পরিজনের কথা—ভালমন্দ সুখ-দুঃখের কথা। ছুটির অবকাশে তাহাদের দেখিতে তাহাদের মন ছুটিয়া যায়। তাহারা বাড়ীর পথে পাড়ি দেয়। ভুলিয়া যায় এই নিয়মঘেরা বন্দীশালার জীবনযাত্রার কথা।

## ॥ বাংলার লৌহশিল্প ॥

## ( Iron Industry of Bengal )

প্রস্তর যুগের মানুষ ধীরে ধীরে কৃষিকার্য শিখিল। তাহারা মসৃণ পাথরের ফলক হইতে লাংগলের ফলা, তীরের ফলা ইত্যাদি তৈয়ারী করিল। মানুষ বুদ্ধি-বৃত্তির উন্মেষের সংগে সংগে লৌহ আবিষ্কার করিবার চেষ্টা পায়। শুধু লৌহ নহে আরও অনেক পদার্থ আবিষ্কার করে এবং ধীরে ধীরে তাহা

ইস্পাত কারখানা

দৈনন্দিন জীবনযাত্রার কাজে লাগাইতে চেষ্টা পায়। লৌহ আকরিক, মাটির নীচে পাওয়া যায়। প্রস্তরের সহিত বিভিন্ন পরিমাণে তাহা মিশ্রিত অবস্থায় থাকে। এই লৌহকে **আকরিক লৌহ** বা **লৌহ খনিজ** ( iron ores ) বলা হয়। লৌহের মিশ্রণের পরিমাণ অনুযায়ী লৌহ-খনিজের নামেরও বিভিন্নতা রহিয়াছে। লৌহ-খনিজ হইতে লৌহ বাহির করিতে হইলে তাহাতে কয়লা চুণাপাথর মিশাইয়া চুল্লীতে পোড়াইতে হয়।

ভারতের বিভিন্ন অঞ্চলে এখনও কয়েকটি উপজাতি গোষ্ঠী রহিয়াছে। বিশেষভাবে বিহার অঞ্চলের 'অসুর' উপজাতি বা 'আগারিয়া' উপজাতি

হইল প্রধান। তাহারা এখনও আদিম প্রথায় আকরিক লৌহ চুল্লীতে দিয়া লৌহ বাহির করিয়া থাকে।

ধীরে ধীরে শিল্পের উন্নতি হইলে পর বিরাটভাবে খনির অনুসন্ধান কার্য আরম্ভ হয় এবং লৌহ বাহির করিবার চেষ্টা চলে। আকরিক লৌহ হইতে ঢালাই লৌহ ও পরে ইস্পাত লৌহ তৈয়ারী হয়। আকরিক লৌহের সহিত কয়লা, চূণা পাথর মিশাইলে এবং তাহা চুল্লীতে গরম করিলে উত্তাপে গলিয়া যায়। সেই ঢালাই লৌহ হইতে পরে ইস্পাত লৌহ পাওয়া যায়।

রাণীগঞ্জ, আসানসোল প্রভৃতি কয়লা খনির নিকটবর্তী অঞ্চলে, বিহারের সিংভূম, মানভূম ও উড়িষ্যার **বোনাই কেওঞ্জার** প্রভৃতি অঞ্চলে প্রচুর পরিমাণে আকরিক লৌহ পাওয়া যায়। কয়লা ও লৌহখনি কাছাকাছি থাকিলে আকরিক লৌহ হইতে লৌহ বাহির করার সুবিধা অনেক। তাহার ব্যয় কম হয়। সেইজন্য পার্শ্ববর্তী অঞ্চলে ইস্পাত শিল্প গড়িয়া উঠিয়াছে।

আসানসোলের মাত্র দুই মাইল দূরে **বার্ণপুরে**, তাহার আরও দুই মাইল দূরে **কুলটি** ও **দুর্গাপুরে**, উড়িষ্যার **রাউরকেল্লায়** ও বিহারের **জামসেদপুর** অঞ্চলে ইস্পাতের কারখানা উল্লেখযোগ্য।

## বার্ণপুরের লৌহ কারখানা

## ( Iron Works of Burnpur )

বার্ণপুর কলিকাতা হইতে প্রায় ১৮২ মাইল দূরে অবস্থিত এবং রেলপথে কলিকাতা ও ভারতের অন্যান্য প্রধান বন্দরের সহিত সংযুক্ত রহিয়াছে। ১৮৭০ খ্রীষ্টাব্দে বরাকরের কাছে **বেঙ্গল আয়রন এণ্ড স্টীল কোম্পানি** নামে একটি বেসরকারী প্রতিষ্ঠান লৌহ ও ইস্পাত প্রস্তুত করিতে আরম্ভ করে। ইহার আরও পরে কুলটি ও বার্ণপুরে আর একটি ইস্পাত প্রস্তুতের কারখানা স্থাপিত হয়। তাহার নাম ছিল **ইণ্ডিয়ান আয়রন ও স্টীল কোম্পানি**। পরে ইহাদের দুইটিকে একত্রিত করিয়া **স্টীল কর্পোরেশন অফ বেঙ্গল** নাম দিয়া প্রতিষ্ঠানগুলি চালু রাখা হয়। স্বাধীন ভারত সরকার আইন প্রণয়ন করিয়া এই শিল্পের প্রভূত উন্নয়ন আরম্ভ করেন। ১৯৫৩ খ্রীষ্টাব্দে এইগুলির নাম হয় **ইণ্ডিয়ান আয়রন এণ্ড স্টীল কোম্পানি**। ভারত সরকার ইহার উন্নতির জন্য বিশেষ চেষ্টা করিতেছেন ও বহু অর্থ দিয়াছেন।

এই অঞ্চলে প্রচুর ঢালাই লৌহ প্রস্তুত হয় এবং প্রায় ২৫ হাজার শ্রমিক ইহাতে কাজ করিয়া থাকে। ২৪ ঘণ্টা উত্তপ্ত চুল্লীর পাশে দাঁড়াইয়া শ্রমিকদের

কাজ করিতে হয়। রাত্রির আকাশে ঐদিকে তাকাইলে চুল্লীর রক্তিম আভা সহজেই দেখিতে পাওয়া যায়। এই উত্তপ্ত চুল্লীতে লৌহ গলান হইয়া থাকে। চুল্লীতে আকরিক লৌহের সংগে চূণাপাথর, ডলোমাইট প্রভৃতি দেওয়া হয়। ইহার ফলে লৌহ ময়লা হইতে পরিষ্কৃত হয়। প্রচণ্ড তাপে আকরিক লৌহ বলিয়া জলের মত হইয়া যায়। সেইগুলি গলিয়া চুল্লীর নীচে যে নালা আছে তাহার মধ্য দিয়া বাহির হইয়া আসে। রেলগাড়ীর পাত্রের মধ্যে বালুকার উপর ঐ গলিত লৌহ ঢালা হইয়া থাকে। পরে ঐগুলি বাহিরে আনিয়া পরিষ্কার করা হইয়া থাকে। পরে ঐ গলিত লৌহ ঠাণ্ডা হইয়া জমাট বাঁধিবার পূর্বে প্রয়োজন মত নানা জিনিস—কড়ি, বর্গা, পাইপ, রেললাইন ইত্যাদি তৈয়ারী করা হয়।

ইস্পাত তৈয়ারীর কলকারখানার বন্দোবস্ত ঠিক এই রকম নয়। ইস্পাত তৈয়ারীর সময় চুল্লীতে লৌহের সহিত আরও নানাপ্রকার ধাতব পদার্থ মিশাইয়া দিতে হয়। প্রতিক্ষণ চুল্লী জ্বালাইয়া রাখিবার জন্য এই সকল স্থান এত বেশী উত্তপ্ত হয় যে ইহার কাছে যাওয়া কষ্টসাধ্য। দক্ষ কারিগর ও শ্রমিকেরা ইহার মধ্যে কাজ করিয়া থাকে। একটু অন্যমনস্ক হইলে সে ব্যক্তির যে কোন বিপদ হওয়া স্বাভাবিক। কয়লার কারখানায় যেমন স্ত্রী-শ্রমিক আছে—আবার কৃষিকার্যের বেলায় দেখা যায় চায়ের বাগানে কাজ করার জন্য যেমন শিশু ও স্ত্রী শ্রমিক ভাল, এইখানে তাহার বিপরীত। কঠোরতা ও সাবধানতার মধ্যে কাজ করিতে হয় বলিয়াই একমাত্র পুরুষ শ্রমিকই এই কাজ করিতে পারে। একবার চুল্লী নিভিয়া গেলে পুনরায় প্রয়োজন মত তাপ সৃষ্টি করিতে সময় লাগিবে বলিয়া এই সকল চুল্লী কিছুতেই নিভাইয়া দেওয়া হয় না। সেইজন্য দিবারাত্র কাজ চলিতে থাকে। শ্রমিকদের তিনটি সিফ্‌ট করিয়া দেওয়া আছে। এক দল চলিয়া যায়। কলে ভেঁ ভোঁ করিয়া শব্দ হয় তখন আবার একদল আসিয়া হাজির হয়। আবার তৃতীয় দলের পালা যখন আসে তখনও ঠিক তেমনি করিয়া 'সিটি বা শব্দ দেওয়া হয়। এইভাবে শব্দের ইংগিতে যন্ত্রদানব নূতন নূতন শ্রমিককে তাহার কাছে ডাকিয়া আনে। তাহারা যে যাহার ফরমাস মত জিনিসপত্র তৈয়ারী করে। কারখানার ভিতরটি ঠিক যেন একটি শহরের মত। প্রতি লোক তাহার নিজের কাজের মধ্যে ডুবিয়া রহিয়াছে। তাহার কাজ শেষ হইলে সে ছুটি পাইবে, সে বাহির হইতে পারিবে। কাজের মধ্যে শ্রমিকেরা ডুবিয়া থাকে—জীবিকার্জনের জন্য তাহাদের এই কাজের মধ্যে আত্মনিয়োগ করিতে হইয়াছে।

এই যে এত শ্রমিক দিনরাত কাজ করিয়া যাইতেছে তাহাদের থাকিবার জন্য কোয়ার্টার চাই। ঠিক যেমনভাবে আসানসোলে কয়লার খনির শ্রমিকদের থাকিবার জন্য নির্দিষ্ট স্থান রহিয়াছে এইখানের শ্রমিকদেরও থাকিবার জন্য কোয়ার্টার আছে। অফিসার যাঁহারা তাঁহাদের কোয়ার্টার ভিন্ন। স্বল্প পরিসরে তাঁহাদের থাকিতে হয় সেইজন্য এই অঞ্চলের ঘরগুলির নির্মাণ কৌশল পৃথক। এই যে হাজার হাজার শ্রমিক অফিসার রহিয়াছে তাঁহাদের অন্যান্য প্রয়োজন মিটাইবার জন্য হাট-বাজার, দোকান-পাট, সেলুন, লণ্ড্রী রহিয়াছে। প্রতি মানুষের আয় ক্ষমতা সমান নয়। প্রতি মানুষের কিনিবার ক্ষমতাও সমান নয়। কিন্তু তাহার সেই আয়ের মধ্যে তাহাকে জীবনযাত্রা নির্বাহ করিতে হইবে। তাহার প্রয়োজনীয় সকল সুখ-স্বাচ্ছন্দ্য পাইতে হইবে।

ইহাদের কোয়ার্টারের কাছে স্কুল, ক্লাব, খেলার মাঠ, পার্ক, হাসপাতাল ইত্যাদি রহিয়াছে।

## ॥ চিত্তরঞ্জন ॥

## ( Chittaranjan )

দেশ স্বাধীন হইবার পর ১৯৪৮ খ্রীষ্টাব্দে আমাদের জাতীয় সরকার আসানসোলের নিকটবর্তী **সালালপুর** অঞ্চলে রেলওয়ে-ইঞ্জিন ও মালগাড়ি প্রস্তুত করিবার কারখানা স্থাপনে প্রয়াসী হন। এই সকল প্রয়োজনীয় দ্রব্যসম্ভার—ইতিপূর্বে বিদেশ হইতে আসিত। কিন্তু স্বাধীন সরকার দেশকে সমৃদ্ধ করিবার উদ্দেশ্যে এবং দেশকে স্বাবলম্বী করিবার জন্য এই রকম বৃহৎ শিল্পায়তনের দিকে বিশেষ মনোযোগ দিলেন। যাহাই হউক তাহার পরিপ্রেক্ষিতে চিত্তরঞ্জন প্রতিষ্ঠিত হইল স্বনামধন্য দেশবন্ধু চিত্তরঞ্জনের স্মৃতিকে চিরজাগরূক রাখিবার জন্য। স্থান নির্বাচনের দিক দিয়া তাহা সম্পূর্ণ উপযুক্ত বিবেচিত হইয়াছে। কেননা কলিকাতা হইতে দুইটি রেল লাইন দিয়া ইহা যুক্ত। আবার রাণীগঞ্জের কয়লার খনি নিকটে রহিয়াছে। সেখানে কয়লা পাইতে কোন অসুবিধা নাই। মাইথন হইতে বিদ্যুৎ আনিবার সুবন্দোবস্ত রহিয়াছে। এই সকল দিক চিন্তা করিয়া ইহা একটি উল্লেখযোগ্য শিল্পনগরী হইয়া উঠিয়াছে। শ্রমিকদের থাকিবার জন্য প্রচুর জায়গা পাওয়া গিয়াছে। ঐ জায়গায় শ্রমিকদের কোয়ার্টার, মালপত্র মজুদ রাখার স্থান, ধীরে ধীরে সব কিছু ঠিক হইতেছে। আবার সরকারের নিজ কর্তৃত্বে ইহা পরিচালিত হয়। সেইদিক দিয়া ইহার কৃতকার্যতার পথে কোন বাধা নাই বলিলেই চলে।

১৯৫০ খ্রীষ্টাব্দে 'চিত্তরঞ্জন লোকোমোটিভ ওয়ার্কস' প্রথম রেলগাড়ীর ইঞ্জিন প্রস্তুত করে। ধীরে ধীরে ইহার উৎপাদন ক্ষমতা বৃদ্ধি হওয়ায় শুধু প্রচুর রেল ইঞ্জিন নয়, বয়লার প্রভৃতিও নির্মিত হইতেছে। প্রথমে ১৫ কোটি টাকা ব্যয় করা হয়। (১৯৫০ সালের ২৬শে জানুয়ারি দেশবন্ধু চিত্তরঞ্জন দাশের পত্নী শ্রীমতী বাসন্তী দেবী ইহার উদ্বোধন করেন। যতদূর সম্ভব আধুনিকতম যন্ত্রপাতির সাহায্যে ইহার কাজকর্ম দ্রুত বাড়িতেছে।

রেল ইঞ্জিন ও গাড়ী তৈয়ারী

স্বাধীন ভারত সরকার এইভাবে জাতীয় শিল্পোদ্যমের বিশেষ পৃষ্ঠপোষকতা করিয়া যেমন দেশের প্রয়োজন মিটাইবার চেষ্টা করিতেছেন তেমনি অপরদিকে হাজার হাজার লোকের জীবিকার্জনের পথ খুলিয়া দিয়াছেন। আর্থিক স্বাচ্ছন্দ্যের উপর তাহাদের সংসার, পরিবার পরিজন সুখী হইতে পারিতেছে। চিত্তরঞ্জনে যে নূতন শহরের পত্তন হইয়াছে, মানুষ যে শহর বা নগরের স্বাচ্ছন্দ্য উপভোগ করিতেছে ইহাও বর্তমানে অত্যন্ত প্রয়োজন। এই অঞ্চলের ঘরবাড়ী, যাতায়াতের সুবিধা ও জীবন-যাপনের বৈচিত্র্য স্বাধীন দেশের নাগরিকের কাম্য। সেইজন্য এই উদ্যম কেবল জাতীয় জীবনে নয়, সমষ্টিগত মানুষের জীবনে ও তাহাদের পারিবারিক জীবনে অনেক বৈচিত্র্য আনিয়া দিয়াছে।

## ॥ কলিকাতা ও হাওড়ায় যন্ত্রপাতির কারখানা ॥
## (Engineering works in Calcutta and Howrah)

ইতিপূর্বে আলোচনা করা হইয়াছে যে হুগলী নদীর কূল ধরিয়া এবং কলিকাতার আশে পাশে বজবজ, বারাকপুর অঞ্চল ব্যাপিয়া অসংখ্য কল-কারখানা গড়িয়া উঠিয়াছে। প্রধানতঃ মানুষের নিত্য নৈমিত্তিক প্রয়োজনের জন্য স্ক্রু, বোল্ট, কব্জা, নাট, পেরেক ইত্যাদির চাহিদা মিটাইবার জন্য এই সকল কারখানার প্রয়োজন। ঘরবাড়ী নির্মাণ করিবার এই সকল ছোটখাট জিনিস পত্র ছাড়া কৃষিকার্যের যন্ত্রপাতি স্টীলট্রাঙ্ক, সুটকেশ, ছুরি, কাঁচি, ইলেকট্রিকের কলকব্জা বা প্রয়োজনীয় টুকিটাকি, সাইকেল, ধান-গম পেশাই কল, জামা-তৈরীর

মেসিন ইত্যাদি উল্লেখযোগ্য। এইগুলি বাদ দিলে আরও কতকগুলি জিনিসপত্র তৈয়ারীর কারখানা রহিয়াছে যেমন চামড়া, রবার, কাচ, দিয়াশালাই, ঔষধপত্র, এনামেল, নানাবিধ প্রসাধনের কারখানাও উল্লেখযোগ্য। বিশেষভাবে কলিকাতা হইতে রেল বা লরী যোগে আর নৌকাপথে মফঃস্বলে ঐসকল জিনিস সরবরাহ করিবার সুবিধা অনেক। এই সুবিধার জন্য এই কারখানাগুলি বারমাসই চালু থাকে। গ্রামের বা মফঃস্বলের মানুষকে সদা সর্বদা তাহার অন্যান্য প্রয়োজন মিটাইবার জন্য সহরে আসিতে হয়। সেই সংগে তাহার এই প্রয়োজন মিটিয়া যাইবে। কলিকাতা ও তাহার পার্শ্ববর্তী শিল্পাঞ্চলে কাঁচামাল পাইবার সুবিধা রহিয়াছে। সেই সকল কাচামালকে ঠিকভাবে কাজে লাগাইতে পারিলেই কারখানা চলিবে। পশ্চিমবাংলায় ২৬০০ কারখানার মধ্যে হাওড়াতেই রহিয়াছে ৬ শতের বেশী এই সকল কারখানায় হাজার হাজার শ্রমিক কাজ করিয়া থাকে তাহারা গ্রামের মানুষ জীবিকার্জনের জন্য তাহাদিগকে গ্রামের বাহিরে আসিতে হইয়াছে কেনন তাহাদের কৌলিক বৃত্তির দ্বারা জীবিকা নির্বাহ করা আর এখন সম্ভব নহে। গ্রামে যে পরিমাণ আবাদী জমি রহিয়াছে তাহাও ভাগ বাটোয়ারার ফলে কমিয়া গিয়াছে। সুতরাং সে সকল মানুষকে কৃষির কাজ হইতে বঞ্চিত হইতে হইয়াছে। ইহা ছাড়া আরও কলকারখানার প্রসার লাভ ঘটিতেছে। কেননা আমাদের নিত্য প্রয়োজনীয় টুকিটাকি জিনিসপত্র পাইতে হইলে একদল বিশিষ্ট লোকের শ্রম দরকার। সেইজন্য গ্রামের মানুষ তাহার পরিবেশের মোহ কাটাইয়া শহরমুখী হইয়া উঠিতেছে এবং এই সকল কারখানাগুলির মধ্যে ভীড় করিতেছে।

এইখানে একটা কথা চিন্তা করিতে হইবে। যদিও কারখানাগুলি স্বাভাবিক আইন-কানুন মানিয়া চলে তথাপি দেখা যাইবে মূলধনের অভাব, পরিচালন ব্যবস্থায় অনেক ত্রুটি থাকায় সম্ভব সেগুলি নষ্ট হইয়া যায়। ফলে গরিব শ্রমিকেরা নানাভাবে প্রতারিত হয়। ইহাদের চাকুরীর কোন নিরাপত্তা নাই।

শ্রমিকদের আয় বেশী নয় বলিয়া তাহাদিগকে অল্প পয়সার বাড়ীতে থাকিতে হয় অর্থাৎ বস্তীতে। কলিকাতার আশে পাশে এবং মধ্যেও এখনও বস্তী রহিয়াছে। বস্তীতে এক একটি পরিবার অল্প পরিসর একটি কুঠরীর মধ্যে সংসার পাতিয়া বাস করে। তাহাদের জলের, পায়খানার নানা অসুবিধা। অথচ বেশী পয়সা দিয়া থাকিবার মত ঘর তাহাদের নাই।

আর কারখানার মালিকের মূলধন স্বল্প। তাহারও হয়ত ভাড়া বাড়ীতে কারখানা চলে। সুতরাং কারখানার শ্রমিকদের রাখিবার উপযুক্ত স্থান সে দিতে পারে না। এই কারণে কলিকাতার পার্শ্ববর্তী অঞ্চলে বিশেষভাবে হাওড়ার যে অঞ্চলে বেশী কারখানার প্রসার হইয়াছে সেইখানের মানুষের জীবনযাত্রা অত্যন্ত কষ্টকর অথচ তাহারাও মানুষ। তাহারা সমাজের সেবা করিতেছে—তাহার মাধ্যমে তাহারা যে জীবনযাত্রার পথ খুঁজিয়া পাইতেছে সেই জীবনযাত্রা অত্যন্ত অস্বাভাবিক জীবনযাত্রা, যাহা পলে পলে তাহাদের পরিবার ও সমাজকে অস্বস্তির অবস্থার দিকে টানিয়া লইয়া যাইতেছে।'

## ॥ রেলপথ ও সড়ক ।
## ( Railway and Road )

কোন রাষ্ট্রের উন্নতির প্রধান নিদর্শন হইল তাহার পরিবহণ ব্যবস্থার উন্নয়ন। যে রাজ্যে পরিবহণ ব্যবস্থা উন্নত সে রাজ্যের সমৃদ্ধি অতি সহজেই বুঝিতে পারা যায়। কেনন। রাজ্যের প্রত্যেক প্রদেশের মানুষ দ্রুত পরিবহণ ব্যবস্থার জন্য তাহার প্রয়োজন মিটাইতে পারে আর এক মানুষের সংগে অন্য মানুষের মেলামেশার পথ সহজ হয়—মানুষের সংস্কৃতির ও সভ্যতার পরিবর্তন সহজে লক্ষ্য করা যায়। আবার গ্রামে যে সকল কৃষিজাত দ্রব্য উৎপন্ন হয় সেগুলি পরিবহণ ব্যবস্থার জন্য শহরে বা বিভিন্ন শিল্পাঞ্চলে চলিয়া যায়। তাহার ফলে ঐ অঞ্চলের লোকজনের অর্থাগম হয়। সেই সংগে দেশে শিল্পের প্রসার হয়। আবার শিল্প প্রসারের সংগে সংগে মানুষের জীবনযাত্রারও উন্নতি হয়

ইংরাজ রাজত্বে ১৮৫৩ খ্রীষ্টাব্দে আমাদের দেশে সর্বপ্রথম রেলপথ নির্মিত হয়। বাংলাদেশে ১৮৫৪ খ্রীষ্টাব্দে কলিকাতা হইতে পাণ্ডুয়া পর্যন্ত একটি রেলপথ নির্মিত হয়। পশ্চিম বাংলায় বর্তমানে রেলপথের প্রসার লাভ ঘটিতেছে। শুধু তাহাই নহে বৈদ্যুতিককরণও দ্রুত বাড়িতেছে। রেল লাইন তিন প্রকার ;—ব্রড গেজ, মিটার গেজ ও ন্যারো গেজ। ইহাদের তফাৎ হইল দুটি লাইনের মধ্যবর্তী ফাঁক অনুযায়ী। ব্রড গেজের ফাঁক হইল ৫´-৬´´, মিটার গেজের ৩´-৩⅜´´, আর ন্যারো গেজের ফাঁক হইল ২´-৬´´ ও ২ফুট।

পশ্চিম বাংলায় সর্বাপেক্ষা বেশী রেলপথ রহিয়াছে বর্ধমান জেলায়। বেসরকারী রেলপথগুলি মিটার গেজের। পশ্চিমবাংলার রেলপথগুলির

মোট দৈর্ঘ্য প্রায় ১২০০ মাইল। মোট তিনটি বৃহৎ রেলপথ কলিকাতার সহিত সংযুক্ত রহিয়াছে। (১) পূর্ব রেলপথ। (২) দক্ষিণ পূর্ব রেলপথ। (৩) উত্তরপূর্ব রেলপথ। পূর্ব রেলপথ হাওড়া, হুগলী, বর্ধমান, বীরভূম, ২৪ পরগণা, নদীয়া, মালদহ ও পশ্চিম দিনাজপুরের মধ্য দিয়া চলিয়া গিয়াছে। পূর্বদক্ষিণ রেলপথ হাওড়া, মেদিনীপুর ও পুরুলিয়া জেলার উপর দিয়া চলিয়া গিয়াছে। আর উত্তরপূর্ব রেলপথ কোচবিহার, জলপাইগুড়ি ও দার্জিলিং জেলার মধ্যে। ইহারা ভারতের অন্যান্য অংশের সহিত সংযোগ রক্ষা করিতেছে।)

এই রেলপথের মাধ্যমে এক অঞ্চলের সহিত অন্য অঞ্চলের যোগাযোগ রক্ষা হইতেছে। ফলে সাধারণ মানুষের যেমন যাতায়াতের সুবিধা আছে তেমনি ঐ সকল অঞ্চল হইতে শাকসবজী ও কৃষিজাত কাচামাল অন্যত্র চলিয়া যাইতেছে ও এই সব অঞ্চলে অন্য প্রয়োজনীয় মাল আসিতেছে। তাহার ফলে ব্যবসা-বাণিজ্যের সুবিধা হইতেছে, কলকারখানা গড়িয়া উঠিতেছে।

(যে সকল রেলপথ বৈদ্যুতিককরণ হইয়াছে বর্তমানে তাহা হাওড়া হইতে বর্ধমান, শেওড়াফুলি, তারকেশ্বর আবার টাটানগর হইতে খড়্গপুর পর্যন্ত। ইহার মধ্যে টাটানগর হইতে খড়্গপুর পর্যন্ত বৈদ্যুতিক ট্রেনে যাত্রী যাতায়াত করে না। কেবলমাত্র মালগাড়ী পরিবাহিত হয়। রেলপথের কথা বাদ দিলে পাকা রাস্তা বা সড়ক হইল যাতায়াতের আর এক উপায়। ইহার মাধ্যমে যেমন মোটর বাসের সাহায্যে যাতায়াতের ব্যবস্থা আছে, ঠিক তেমনিভাবে ট্রাক বা লরীর সাহায্যে মালপত্র পরিবহণের বিশেষ সুবিধা হয়। পশ্চিমবাংলায় পাকা রাস্তার পরিমাণ প্রায় ছয় হাজার মাইল আর কাচা রাস্তার পরিমাণ ১৮ শত মাইলের অনেক বেশী ইহাছাড়া যে কয়টি জাতীয় সড়ক (National High Way)-এর পরিকল্পনা কার্যকরী হইয়াছে তাহার মধ্যে কতকগুলি পশ্চিমবাংলার উপর দিয়া চলিয়া গিয়াছে। উল্লেখযোগ্য জাতীয় সড়ক হইল **গ্রাণ্ড ট্রাঙ্ক রোড**। ইহা পশ্চিম বাংলার হাওড়া, হুগলী, আসানসোল, রাণীগঞ্জ দিয়া পাঞ্জাব পর্যন্ত চলিয়া গিয়াছে। সরাসরি লরী, ট্রাক ইত্যাদির মাধ্যমে মালপত্র পাঠানোর সুবিধা আছে। জাতীয় সড়কগুলি হইল—**কলিকাতা-মাদ্রাজ** ও **কলিকাতা-বোম্বাই** জাতীয় সড়ক, **বিহার-আসাম** জাতীয় সড়ক, **শিলিগুড়ি-গ্যাংটক** জাতীয় সড়ক, **কলিকাতা-শিলিগুড়ি** জাতীয় সড়ক, **কলিকাতা-বনগ্রাম** জাতীয় সড়ক।)

এই জাতীয় সড়কগুলি ব্যতীত কতকগুলি প্রাদেশিক সড়ক রহিয়াছে। সেগুলির মাধ্যমে বিভিন্ন জেলায় যাতায়াতের পথ সুগম হইয়াছে। এই পথগুলি পাকা ও পিচের। ইহা ছাড়া আরও যে সকল কাঁচা রাস্তা আছে সেগুলিতে বর্ষাকালে লরী, ট্রাক বা বাস যাতায়াত করে না। পশ্চিমবংগ সরকার অনাবৃষ্টি বা খাদ্যাভাবের জন্য গ্রামের কৃষক বা কৃষি মজুরদের দিয়া Test Relief কাজ করাইয়া গ্রামাঞ্চলে যাতাযাতের পথ সুগম করিয়া দিয়াছেন। ইহার মাধ্যমে গ্রামাঞ্চলে পথঘাটের উন্নতি হইতেছে।

পশ্চিম বাংলার এই রাস্তাগুলির নিয়ন্ত্রণ সকল সময়ে সরকার সরাসরি করেন না। করপোরেশন, মিউনিসিপ্যালিটি, ডিষ্ট্রিক্ট বোর্ড প্রভৃতি পথঘাটগুলির রক্ষণাবেক্ষণের দায়িত্ব লইয়াছে। এই পথঘাটের জন্য গাড়ী বা লরীর মালিককে নিয়মিতভাবে ট্যাক্স দিতে হয়। স্বাধীনতা লাভের পর দেশের যেমন পথঘাটের উন্নতি হইয়াছে ঠিক তেমনিভাবে মানুষের মধ্যেও মোটর গাড়ী, ট্যাক্সি ইত্যাদির ব্যবহারও বাড়িয়া গিয়াছে। এই সকল ছাড়া সম্প্রতি গ্রামাঞ্চলে রিক্সা, গরুর গাড়ীর চলন বাড়িয়াছে। যাতায়াতের সুবিধা ছাড়া ব্যবসা-বাণিজ্য যেমন বাড়িয়াছে তেমনি মানুষের কায-ক্লেশের পরিমাণ অনেক কমিয়া গিয়াছে।

## ॥ কলিকাতা বন্দর ॥
## (The Port of Calcutta)

দীর্ঘকাল হইতে কলিকাতা একটি বন্দর হিসাবে প্রসিদ্ধি লাভ করিয়াছে। ইংরাজ রাজত্বের পত্তনী হইতে কলিকাতা ইহার বন্দর-সুবিধার জন্য রাজধানীর গৌরব অর্জন করিয়াছে। হুগলী নদীর তীরে এই বন্দর—বংগোপসাগর হইতে ইহার দূরত্ব মাত্র ৮০ মাইল। এই বন্দরের পত্তনী দেয় জব চার্ণক। শ্রীরামপুর হইতে বজবজ পর্যন্ত এই বন্দর বিস্তৃত। কলিকাতা একদিক দিয়া যেমন রেলপথ যোগে ভারতের অন্যান্য অঞ্চলের সহিত সংযুক্ত, ঠিক তেমনি ভাবে আকাশ পথের জন্য দমদমে বিমানঘাটী রহিয়াছে। আবার জলপথে যাতায়াতের সুবিধা ত রহিয়াছে। এই তিন প্রকার পথের সুবিধা হেতু কলিকাতার গুরুত্ব সর্বাধিক। ইহা ছাড়া ভারী জিনিসপত্র ও সস্তায় মালপত্র আনিতে জলপথ হইল প্রকৃষ্ট পথ। পৃথিবীর বহুদেশ হইতে বহুবিধ দ্রব্য-সম্ভার যেমন আনার সুবিধা আছে তেমনিভাবে বাহিরে রপ্তানি করিবার পক্ষে জলপথই হইল প্রকৃষ্ট। কম খরচে সাবধানে জিনিসপত্র পরিবহণের সুবিধা

থাকার জন্য কলকারখানা সস্তায় কাঁচামাল পায়। এই কাঁচামালের জন্য উৎপন্ন জিনিস-পত্রের দামও কম হয়। নৌকা, মোটর লঞ্চ, ষ্টীমার ও জাহাজ হইল জলপথে পরিবহণের উপায়। সুদূর গ্রাম হইতে নৌকা বা মোটর লঞ্চে নানাবিধ জিনিসপত্র বা কাঁচামাল আমদানি হয় আবার জাহাজে বা ষ্টীমারে করিয়া তাহা দূরে প্রেরণ করা হয়, কখন বা পার্শ্ববর্তী কলকারখানায় তাহা দেওয়া হয়। আবার অন্যদিকে কলিকাতা হইতে বহুবিধ পণ্য গ্রামাঞ্চলে নৌকাপথ দিয়া চলিয়া যায়। তাহাতে মালপত্রের দাম বেশ কম পড়ে। সকল মানুষের তাহাতে সুবিধা হয়।

কলিকাতা বন্দর দিয়া প্রায় ১ কোটি টন মাল বাহিরে প্রেরিত হয় বা আমদানি হয়। বিদেশী জাহাজে প্রায় ১৩ শত টনের মত যন্ত্রপাতি, লৌহ, ইস্পাত, পেট্রোল, রবার ইত্যাদি আসে।

এই বন্দরের উন্নতি ও রক্ষণাবেক্ষণের দায়িত্ব পোর্ট কমিশনারের উপর ন্যস্ত আছে। ইহা একটি অর্দ্ধ সরকারী প্রতিষ্ঠান। হুগলী নদীতে জোয়ার ভাঁটার জন্য বড় বড় জাহাজগুলির অনেক সময় কলিকাতা পৌঁছাইতে অসুবিধা হয়। তাহা ছাড়া হুগলী নদীতে ক্রমাগত পলি সঞ্চিত হইবার জন্য জাহাজগুলির এই বন্দরে আসিতে বা বাহির হইতে অনেক অসুবিধা দেখা যাইতেছে। সেইজন্য মধ্যে মধ্যে গংগাগর্ভ খনন করিয়া নদীকে গভীর করিবার চেষ্টা চলিতেছে। নদীতে এই পলিমাটি সরাইবার জন্য এক প্রকার যন্ত্র ব্যবহার করা হয়। ইহা ছাড়া ভারী ভারী মাল নামাইবার জন্য ক্রেন আছে। তাহার মাধ্যমে ভারী জিনিসপত্র উঠান নামান হয়। খিদিরপুরের ডক হইল প্রসিদ্ধ ডক। ইহাতে অনেক শ্রমিক কাজ করিয়া থাকে।

স্বাধীনতা লাভের পর ভারত সরকার বিভিন্ন বন্দরগুলির উন্নতি সাধনে যথেষ্ট মন দিয়াছেন। কলিকাতা বন্দরেব উন্নতির জন্য ১১ কোটি টাকা ব্যয় করা হইবে। গার্ডেনরিচ, খিদিরপুরের জেটিগুলিব সংস্কার, বৃহদায়তন ক্রেন কিনিযা জিনিসপত্র উঠা-নামার সুবিধা করাই হইল ইহার আব একটা দিক।

সম্প্রতি ভারত সরকারের প্রচেষ্টায় কলিকাতার অদূরে হলদিয়াতে একটি বন্দর কবিবার পরিকল্পনা সরকারেব আছে। তাহাতে বৃহৎ জাহাজগুলি আর সরাসরি কলিকাতা পর্যন্ত আসিবে না। হলদিয়া পোর্টে নামাইয়া ছোট জাহাজ বা ষ্টীমারে করিয়া কলিকাতায় পৌঁছাইবে। হলদিয়া পোর্ট মেদিনীপুর জেলায় ও হলদি নদীর কিনারে। অনেকে ইহাকে তাম্রলিপ্ত বন্দর নামে অভিহিত করিবার জন্য সুপারিশ করিয়াছেন।

## ॥ বিক্ষিপ্ত ক্ষুদ্র ক্ষুদ্র কারখানা ॥
## ( Scattered small workshops )

কলিকাতা ও পার্শ্ববর্তী হাওড়া অঞ্চলকে কেন্দ্র করিয়া যেমন কলকারখানার প্রসার ঘটিয়াছে ঠিক তেমনিভাবে কলিকাতা ও হাওড়ার বাহিরে অনেক ছোট বড় কারখানা রহিয়াছে। আবার এমনও আছে ছোট ছোট কুটির শিল্পের মাধ্যমে পরিবারের লোকজন বা অন্য লোকজন তাহাতে নিযুক্ত রহিয়াছে। এই কুটির শিল্পের মাধ্যমে বেশ কিছু লোক জীবিকা অর্জনের পথ পাইয়াছে; শুধু তাহাই নহে স্থানীয় কাঁচামালগুলিও কাজে লাগিয়া যাইতেছে। এইভাবে দেখিলে দেখা যাইবে, কাচড়াপাড়া, নৈহাটি প্রভৃতি অঞ্চলে ছোট বড় কারখানা রহিয়াছে। ইহা ছাড়া গ্রামাঞ্চলে তাঁতের কাপড় তৈরীর কারখানা, পিতল, কাসা ও তামার জিনিস তৈরীর কারখানা, মাটির খেলনা, শিংয়ের জিনিসপত্র, কাঠের, আসবাবপত্র, মাদুর, গেঞ্জি, ময়দা, চাউল, লেমনেড প্রভৃতির কারখানা রহিয়াছে। পল্লী বাংলার বিভিন্ন অঞ্চলে এই রকম অনেক কারখানা প্রসার লাভ করায় পল্লী বাংলার ঐতিহ্য টিকিয়া রহিয়াছে। এখনও বাংলার বিভিন্ন অঞ্চলে দেখা যাইবে ছোট বড় কত কারখানা রহিয়াছে। কৃষ্ণনগরের মাটির পুতুল ও খেলনার কারখানা—পরিবারের সকল লোক তাহাতে কাজে লাগিয়া যায়। ঠিক তেমনিভাবে শাঁখার কারখানা, মাদুর কাটি লইয়া মাদুরের ছোট বড় অনেক ব্যবসায় প্রতিষ্ঠান রহিয়াছে। এই সকল ছোট-বড় কারখানার মাধ্যমে যে শিল্প চলিয়া আসিতেছে তাহার মাধ্যমে বহুলোক জীবিকার্জন করিবার সুযোগ পাইয়াছে। আবার বাহিরের লোকের কাছে এইসব জিনিসের আদর বেশী বলিয়া এইসব দ্রব্যসম্ভার বাহিরে চালান যায়। তাহাতে কারখানার কর্মচারীদের এবং দেশের অর্থাগম হয়।

## ॥ দামোদর পরিকল্পনায় নূতন নির্মাণ কার্য ॥
## ( New constructions in the D. V. C. area )

বিহারের ছোটনাগপুর অঞ্চলের পালামৌ জেলায় খামারপাত নামক পাহাড়ে দামোদর নদের জন্ম। এই নদ প্রায় ৩৩৬ মাইল দীর্ঘ। এই নদী ধীরে ধীরে পূর্ববাহিনী হইয়া বর্ধমান, হুগলী ও হাওড়া জেলার মধ্য দিয়া হুগলী নদীর মোহানায় পড়িয়াছে। এই দামোদরের তিনটি উপনদী রহিয়াছে—বরাকর, কোনার ও বোকারো। বর্ষাকালে এই নদ বন্যা ঘটাইয়া মানুষের চরম দুর্দশা

সৃষ্টি করে বলিয়া ইহার নাম দুঃখের নদ। এই নদকে কেন্দ্র করিয়া যে বিরাট উন্নয়ন প্রচেষ্টা চলিতেছে তাহাকে দামোদর পরিকল্পনা ( Damodor Valley Corporation—D. V. C) বলা হয়। কয়েকটি বাঁধ নির্মাণ করিয়া জল-বিদ্যুৎ তৈয়ার করা এই পরিকল্পনার মুখ্য উদ্দেশ্য। দামোদর পরিকল্পনায় যে জল-বিদ্যুৎ উৎপন্ন হইতেছে তাহাতে বিহারের কয়লাখনি অঞ্চলে, জামসেদপুরের লৌহ ও ইস্পাত কারখানায়, পশ্চিমবংগের রাণীগঞ্জ, কলিকাতা ও শহরতলীতে, খড়্গপুর ও স্থানীয় অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ হইতেছে। এই বিদ্যুৎ সরবরাহের ফলে খনি ও কলকারখানা অঞ্চলে কাজ দ্রুত বৃদ্ধি পাইতেছে।

জলবিদ্যুৎ উৎপাদন ছাড়া দামোদর পরিকল্পনায় প্রায় ১১ লক্ষ একর জমিতে জলসেচের ব্যবস্থা হইয়াছে, দুর্গাপুরের নিকট যে বাধ হইয়াছে সেই খাল দিয়া বহু অঞ্চলে জলসেচের কাজ হইতেছে।

আবার খাল কাটার জন্য নৌকাপথে যাতায়াতের পথ সুগম হইয়াছে। ফলে জিনিসপত্র আনা নেওয়া অনেক সুগম হইয়াছে।

আবার কোন কোন অঞ্চলে মৎস্যচাষের সুবিধা হইয়াছে। বৃক্ষ রোপণ ও কৃত্রিম অরণ্য সৃষ্টি ইত্যাদি এই পরিকল্পনার আর এক বৈশিষ্ট্য। এই পরিকল্পনায় বহুমুখী উদ্দেশ্য সাধিত হইতেছে বলিয়া ইহাকে 'বহুমুখী পরিকল্পনা' বলিয়া অভিহিত করা হয়।

দামোদর পরিকল্পনার পশ্চাতে যে পরিমাণ অর্থব্যয় হইয়াছে সেই অনুযায়ী পরিকল্পনা সার্থক হয় নাই বলিয়া অনেকে অভিমত প্রকাশ করেন। শুধু তাহাই নহে নানা প্রকার সমালোচনাও শুনিতে পাওয়া যায়। হাজার ব্যর্থতার মধ্যেও পশ্চিমবাংলা যাহা লাভ করিয়াছে তাহাও যৎসামান্য নয়। আজ 'দুর্গাপুর' উপনগরী দামোদর পরিকল্পনার দান ছাড়া আর কী?

## ॥ পুরাতন শহর হাওড়া ও নূতন শহর চিত্তরঞ্জন ॥

### ( Old town Howrah and new town Chittaranjan )

গ্রামের মানুষ একদিন নিজের প্রয়োজনে গ্রামকে নগর করিয়া লইল। ভৌগোলিক পরিবেশে, রাজনৈতিক কারণে শিল্প প্রচেষ্টায় বা অন্য কোন গুরুত্বের জন্য ক্ষুদ্র এক স্থান নগরীতে রূপান্তরিত হইতে পারে। আমরা প্রাচীন ভারতের আদিম নগর মহেনজোদারোর কথা জানি যেখানে বহু

মানুষ নানাকারণে একত্র বাস করিত ও তাহাদের প্রয়োজন মিটাইত। নগর বা শহরে মানুষের সর্বপ্রকার প্রয়োজন মিটে, মানুষ অনেক আরামে থাকিতে পারে বলিয়া শহরে অনেক লোক চলিয়া আসে।

হাওড়া একটি পুরাতন শহর। গংগানদীর এক পারে কলিকাতা বন্দর—জব চার্ণকের প্রতিষ্ঠিত কলিকাতা—আর অপর পারে হাওড়া। এইখানেও ব্যবসা বাণিজ্যের সুবিধা, কলকারখানা গড়িয়া তুলিবার সুবিধা। এই সুবিধায় ব্যবসায়ী মানুষ আসিয়া ব্যবসা ফাঁদিল। ব্যবসায়ীর সংগে আসিল কলকারখানা, নানা শ্রমিক। আবার তাহাদের নিত্য নৈমিত্তিক প্রয়োজন মিটাইবার জন্য দোকানপাট, আরও কত কী? এইভাবে শহর হাওড়া নূতনরূপে গড়িয়া উঠিল। কিন্তু শহরের মানুষের যাহা প্রয়োজন হাওড়া শহরে সেই সকল প্রয়োজন মিটে না। কেননা ইহার পশ্চাতে কোন সুপরিকল্পিত কর্মধারা ছিল না। ইহা ছাড়া তখনকার দিনে পরাধীন দেশে সুষ্ঠু পরিকল্পনা কার্যকরী করিবার দায়িত্ব শোষক বৃটিশ সরকার লইবে কেন? সেইজন্য হাওড়া শহর আপন গতিতে গড়িয়া উঠিল। ধীরে ধীরে কলকারখানার প্রসার, জনসংখ্যা বৃদ্ধি ইত্যাদি সব কিছু মিলিয়া হাওড়া শহরের দৈনন্দিন জীবনযাত্রাকে বড়ই কষ্টসাধ্য ও দুঃখপূর্ণ করিয়া তুলিয়াছে। যাহার প্রচুর অর্থ আছে, বাড়ী ও গাড়ী আছে তাহারও দুঃখের অবধি নাই। আর যে ভূমিহীন, ভাড়াটিয়া, শ্রমিক দিন আনে, দিন খায় তাহার ত কথা নাই। রাস্তাঘাট, ড্রেন বা পয়ঃপ্রণালীর বিন্যাস, বাজার, অফিস, আদালত সবই যেন অবিন্যস্ত অবস্থায় রহিয়াছে। এক জায়গায় একটি অফিস অপর জায়গায় আর একটি। এইখানের লোক দূরের অফিসে যায়। আর দূরের লোক এইখানের অফিসে। এই ছোটাছুটি—বারোয়ারীর মত জীবনপ্রবাহে এক সমস্যা, এক অস্থিরতা লাগিয়া রহিয়াছে। জনবসতির পার্শ্বে রহিয়াছে কারখানা—কারখানার চিমনি, হুইসেলের বিকট শব্দের কাছে রহিয়াছে ছেলেমেয়েদের পড়িবার স্কুল—তাহার কাছে রহিয়াছে সিনেমা, বায়োস্কোপ। এই অদ্ভুত অসামঞ্জস্য হইল পুরাতন শহর হাওড়ার বৈশিষ্ট্য। আর বর্তমানে ইহার মিউনিসিপ্যালিটি প্রতিটি নাগরিকের সুখ সুবিধার জন্য যথেষ্ট চেষ্টা করিতেছে, কিন্তু সাধারণ মানুষের দুঃখকষ্ট কিছুতেই লাঘব হইতেছে না। পুরাতন শহরের এই দুরবস্থা। কিন্তু যদি উহা সুচিন্তিত পরিকল্পনা অনুযায়ী গঠন করা হইত তাহা হইলে কোন মানুষের দুর্ভোগ থাকিত না।

স্বাধীনতার পর দেশে বহু নগর ও উপনগর গড়িয়া উঠিয়াছে। সরকারের উন্নয়ন দপ্তরের মাধ্যমে বহু উপনগরী ( Township ) গড়িয়া উঠিয়াছে। তাহার মধ্যে শহর হিসাবে চিত্তরঞ্জনের নাম করা যাইতে পারে। চিত্তরঞ্জন হইল শিল্প-নগরী। শিল্পকে কেন্দ্র করিয়া এই শহর গড়িয়া উঠিয়াছে বলিয়া এইখানের লোকজনের বেশীর ভাগ লোকের উপজীবিকার স্থল বা কর্মস্থল হইল শিল্পাঞ্চল। উপযুক্ত পরিকল্পনা অনুযায়ী ইহা গড়িয়া উঠিয়াছে বলিয়া সাধারণ মানুষের কোন অসুবিধা নাই।

লোকজনের থাকিবার ঘর বা বাসস্থান, তাহাদের প্রয়োজন মিটাইবার জন্য বাজার, স্কুল, হাসপাতাল, খেলার মাঠ অতি সুন্দরভাবে পরিকল্পনা অনুযায়ী নির্মাণ করা হইয়াছে। যে সমস্ত সাধারণ মানুষ লোকোমোটিভে কাজ করিবে তাহাদের যাতায়াতের জন্য পরিষ্কার প্রশস্ত রাস্তা রহিয়াছে। কারখানাটি সাধারণের বাসস্থান হইতে অনেক দূরে রহিয়াছে যাহাতে তাহার ধোঁয়া আসিয়া সাধারণ মানুষের শরীর বা লোকালয়ের আবহাওয়া বিষাক্ত করিতে না পারে। আর বসতবাটীগুলির চারিদিকে প্রচুর খোলা জায়গা রাখা হইয়াছে যাহাতে যথেষ্ট আলো ও বাতাস পায়।

অফিস, আদালত বা অন্যান্য স্থানগুলিও সুচিন্তিত পরিকল্পনা লইয়া নির্মাণ করার ফলে সাধারণ মানুষের প্রায় কোন অসুবিধা নাই। দূর হইতে দেখিলে চিত্তরঞ্জনকে একটি ছবির মত দেখায়।

আরও যে কয়টি উল্লেখযোগ্য নগরী সুচিন্তিত পরিকল্পনা লইয়া রচনা করা হইয়াছে তাহার মধ্যে নয়াদিল্লী, কল্যাণী, উড়িষ্যার নূতন রাজধানী ভুবনেশ্বর অন্যতম। আমাদের বাংলাদেশে পাতিপুকুর, ঝাড়গ্রাম প্রভৃতিতে এইভাবে সরকারী পরিকল্পনায় নূতন উপনগরীর নির্মাণ কাজ চলিতেছে। দেশকে সমৃদ্ধ করিতে হইলে প্রতিটি মানুষকে তাহার বিভিন্ন কর্মপন্থাকে প্রয়োজনের উপযোগী করিয়া গড়িয়া তুলিতে হইবে। তবেই মানুষের উপনগরী রচনা সার্থক হইবে।

## অনুশীলনী

১। বাংলাদেশের শিল্পপ্রসারের সংক্ষিপ্ত বিবরণ লিখ।

[Give a brief description of the Industrial development of Bengal.]

২। বাংলাদেশের ভারী ও ক্ষুদ্র শিল্পসমূহের বর্ণনা দাও এবং উহাদের অবস্থান সম্বন্ধে তোমার অভিমত ব্যক্ত কর।

[Enumerate the Heavy and Small Industries of Bengal with observations on their places of location.]

৩। আসানসোলের কারখানা ও স্থানীয় অধিবাসীদের বর্ণনা দাও।

[Describe the coal-fields of Asansol and the conditions of the local people.]

৪। চিত্তরঞ্জন কারখানার বিবরণ এবং ইহার উপযোগিতা বর্ণনা কর।

[Describe "Chittaranjan" and its utility ]

৫। কলিকাতা বন্দরের বর্ণনা দাও।

[Give a description of the Port of Calcutta ]

৬। দামোদর পরিকল্পনা কি ? কি উদ্দেশ্যে ইহা করা হইয়াছিল ? এবং ইহা কতটা কার্যকরী হইয়াছে ?

[What is Damodar Plan ? With what objects in view was this plan taken up ? How far has it been successful ?]

৭। বাংলাদেশের রেল ও স্থলপথের পরিবহণ ব্যবস্থা বর্ণনা কর।

[Describe the Railway and Road transports of Bengal ]

# সপ্তম অধ্যায়

## গ্রাম ও শহর

## ( Villages and Towns )

ভারতের ৪৬ কোটি লোকের প্রায় শতকরা ৮২ জন গ্রামে বাস করিয়া থাকে। সারা ভারতে প্রায় ৫ লক্ষের বেশি গ্রাম রহিয়াছে।

মানুষের সমাজ-সংস্কৃতির ইতিহাসে গ্রাম-সৃষ্টির এক পরিষ্কার ইতিহাস রহিয়াছে। হাজার হাজার বৎসর আগে প্রত্ন-প্রস্তরযুগে মানুষ অমসৃণ প্রস্তরের আয়ুধ ব্যবহার করিত। তখন তাহাদের স্থায়ী বাড়ী ছিল না—সুতরাং তখনকার মানুষের কাছে গ্রামের প্রয়োজন ছিল না। তাহারা কখনও নদীর উন্মুক্ত কূলে বা উপকূলে, অরণ্যের বৃক্ষতলে, পর্বত কন্দরে বাস করিত। কেননা তাহাদের যাযাবরের জীবনযাত্রা অনুসরণ করিতে হইত। ইহার ফলে খাদ্যান্বেষণের জন্য তাহাদের একস্থান হইতে অন্যস্থানে যাইতে হইত। তাহাদের স্থায়ী ঘরবাড়ীর বা গ্রামের প্রয়োজন হইত না। কালক্রমে সেই যুগের মানুষের সভ্যতা ও সংস্কৃতির ইতিহাসে নূতন প্রভাব আসিল। মসৃণ প্রস্তরের আয়ুধ ব্যবহার করার ফলে তাহারা কৃষিকার্য করিতে আরম্ভ করিল। কৃষিকার্যের জন্য প্রয়োজন হয় একটানা প্রশস্ত মাঠ। তাহাতে মাটি কোপানর কাজ, বীজ তোলার কাজ, বীজবপন বা রোপনের কাজ করিতে হয়। নানা প্রকারের মানুষের প্রয়োজন ও স্ত্রী পুরুষ ছেলেমেয়ে সকলের সহযোগিতা অপরিহার্য হইয়া উঠে। মানুষকে তাহার ক্ষেত পাহারা দিতে হয়। সেইজন্য তাহার ক্ষেতের কাছাকাছি থাকিলে ভাল। তাই তাহাকে স্থায়ী আস্তানা গড়িতে হইয়াছে তাহার কৃষিক্ষেত্রের চতুর্দিকে। এইভাবে নূতন অর্থনৈতিক জীবনযাত্রার তাগিদে মানুষের সংস্কৃতির ইতিহাসে গ্রামের পত্তন হইল আজ হইতে প্রায় ১৫ হাজার বৎসর পূর্বে। এইভাবে ধীরে ধীরে মানুষের সমাজের ইতিহাসে গ্রাম-জীবনের প্রয়োজনীয়তা এক নূতন রূপ লইয়া দেখা দিল। গ্রাম-জীবনের বৈশিষ্ট্য কী? সেখানে মানুষ প্রকৃতির দানের সংগে নিজদিগের কর্মক্ষমতা মিলাইয়া তাহাদের সর্বপ্রকার প্রয়োজন মিটাইবার চেষ্টা করিয়া থাকে। কিন্তু বর্তমান যুগে মানুষের প্রয়োজন ভিন্নমুখী হইয়াছে তাহার সবগুলি গ্রাম-জীবনে মিটিতে চাহে না। সেইজন্য গ্রামের লোকজনকে তাহার নিত্য নৈমিত্তিক প্রয়োজন মিটাইবার

জন্ত অপরকে গ্রাম বা শহরের কলকারখানার উপর নির্ভর করিতে হইয়াছে। গ্রামের মানুষের জীবনযাত্রায় রহিয়াছে এক সাধারণ সরল অনাড়ম্বর ভাব। সেখানে প্রতিটি মানুষ একান্তভাবে অপরের কাছে আসিয়া দাঁড়ায়। প্রকৃতি ও মানুষ, মানুষে ও মানুষে সবাই যেন একসংগে মিতালী করে। এই মিতালী শুধু মুখের কথার মিতালী নহে—কাজকর্মে, ভালব-মন্দয়, অভাব অভিযোগে সব কিছুতেই এই অকৃত্রিম সহযোগিতা গ্রাম-জীবনের বৈশিষ্ট্য। কৃষি হইল গ্রামের অর্থনৈতিক বুনিয়াদের প্রথম দিক। কৃষিকে কেন্দ্র করিয়া প্রতিটি মানুষের কর্ম-জীবনের সূচনা হয়। কিন্তু সকল গ্রাম সমান নহে। কৃষিজীবনে মানুষের নিত্য নূতন দ্রব্য সম্ভাবের প্রয়োজন আছে। তাহাদের সেই প্রযোজন মিটাইতে হইলে অন্য উপজীবিকার লোকেব সহযোগিতা থাকা চাই। যেমন মৃৎপাত্র, লৌহ বা ধাতুব দ্রব্য সম্ভার, বস্ত্র, পোশাক পরিচ্ছদ এই সকলের প্রযোজন প্রতি মানুষের বহিযাছে। কাহারও কম, কাহাবও বা বেশী। আবার অন্যান্য কয়েকটি উপজীবিকাব লোককে প্রত্যক্ষ বা পবোক্ষভাবে কৃষিকার্যেব উপর নির্ভর কবিতে হয়। কলু বা তেলীকে সবিষা, বা অন্য প্রকার তৈলবীজেব উপর নির্ভব করিতে হয। আবার সবিষা যেমন কৃষক তাহার কৃষিক্ষেত্র হইতে প্রস্তুত কবিয়া থাকে তেমনি ঐ সবিষা হইতে তৈল উৎপন্ন হইলে সকল প্রকাব মানুষ তাহা সংগ্রহ কবিযা থাকে। যাহাই হউক না কেন জীবনযাত্রাব প্রতিটি স্তর ভিন্ন ভিন্ন মানুষেব বৃত্তিব সহিত কেমন সুন্দর এক সহযোগিতাব বাঁধন সৃষ্টি কবিয়াছে। বিভিন্ন বৃত্তি বা উপজীবিকাব জন্য গ্রামেব বিভিন্ন অংশে নানা বৃত্তিব লোকজনেব একত্র থাকিবার রীতি দেখিতে পাই। এখনও অনেক গ্রামে দেখা যাইবে কলুপাড, তাঁতীপাড়া, হাড়িপাড়া কাযস্থপাড়া ইত্যাদি। ইহার দ্বারা এই বোঝায যে একই বৃত্তিব লোকজনেব মধ্যে সম্পর্কেব পরিধিও অত্যন্ত গভীব।

গ্রাম ত কেবল মানুষেব সমষ্টি নয, নানা বৃত্তিব কর্মক্ষেত্র নয—এগুলি ছাড়াও গ্রামেব প্রকৃতি ও পবিবেশ, ইহাদের বিন্যাস, কুটির বা ঘব-বাড়িব ধরন-ধারনের বৈচিত্র্য বহিযাছে। সেই বৈচিত্র্য উপেক্ষাব নয। তাহাব সহিত প্রকৃতিব বা আবেষ্টনীব প্রভাব লক্ষণীয। গ্রামগুলির গঠন বৈচিত্র্যের জন্য এইগুলিকে মূলতঃ দুইভাগে ভাগ কবা যাইতে পাবে। (১) **বিচ্ছিন্ন সমাবিষ্ট গৃহ সমন্বিত গ্রাম** (Scattered Villages) অর্থাৎ যেখানে গ্রামে ঘরবাড়ী-গুলি পুঞ্জীভূত বা সুসংবদ্ধ নহে। আর (২) **পুঞ্জীভূত বা সুসংবদ্ধ গ্রাম** (Compact Villages). এই সুসংবদ্ধ বা পুঞ্জীভূত গ্রামগুলিরও বেশ কয়েকটি

ধরন রহিয়াছে। অনির্দিষ্ট আকারে পুঞ্জীকৃত গৃহসমষ্টি বিশিষ্ট সুসংবদ্ধ গ্রাম ভারতের নানা অংশে দেখিতে পাওয়া যায়। আবার কোথাও কোথাও ক্ষুদ্র ক্ষুদ্র গৃহপুঞ্জের বা 'বিচ্ছিন্ন ক্ষুদ্রাকৃতি পিণ্ডের সমষ্টি' বিশিষ্ট গ্রামও দেখা যায়। ঐ সকল গ্রামে পরিষ্কার পথঘাট থাকে না বলিয়া বর্ষার সময় দুর্দশার সীমা থাকে না। আবার দণ্ডাকৃতি সুসংবদ্ধ গ্রামের মধ্য দিয়া পথ থাকে। তাহার দুই পার্শ্বে গৃহগুলির অবস্থান দেখা যায়। নাগা ভূমিতে আও নাগা ( Ao Naga )-রা এইভাবে গ্রাম সাজায়। আবার ওড়িশার গঞ্জাম অঞ্চলেও লম্বা সরলরেখার মত দণ্ডাকৃতি গ্রাম দেখিতে পাওয়া যায়। অন্ধ্র প্রদেশের নেল্লোর জেলায় এই রকম অনেক গ্রাম রহিয়াছে।

যাহাই হউক না কেন গ্রাম-জীবনে আমরা আরও অনেক জিনিষ দেখিতে পাইব। সাধারণভাবে পূজার্চনা করিবার জন্য দেব-মন্দির, মঠ ও মসজিদ হইল তাহার একদিক। আবার গ্রামে স্কুল বা ক্লাব থাকে। ছেলেদের থাকে খেলার মাঠ বা আস্তানা। পানীয় জলের জন্য সকলের পৃথক পুষ্করিণী বা নলকূপ বা কূপ থাকিবে এমন কথা নাই। অপেক্ষাকৃত বিত্তবান ব্যক্তিরা সাধারণতঃ নিজদিগের জন্য পুকুর বা কূপ খনন করিয়া থাকে। যাহাদের সে সবের সামর্থ্য নাই তাহারা অপরের পুষ্করিণী বা কূপ ব্যবহার করিয়া থাকে। কেহ তাহাতে কুণ্ঠা বোধ করে না বা কোন প্রকার আপত্তি করে না। ভারতের বিভিন্ন আদিবাসীর গ্রামে গেলে আমরা এই সব দেখিতে পাইব। যেমন ছোটনাগপুরের পার্বত্য অঞ্চলে ওরাঁওদের গ্রামে দেখা যাইবে গ্রামদেবতার আস্তানা বা সারণা তাহাদের গ্রামের বিশেষ আকর্ষণীয়। কতকগুলি পুরাতন শাল বা মহুয়া গাছের সমষ্টি হইল ঐ গ্রাম দেবীর আস্তানা। ইহাছাড়া গ্রামের যুবক যুবতীদের নৃত্যের জন্য নৃত্যাংগন ( dancing ground ) বা আখড়া রহিয়াছে। অবিবাহিত যুবক যুবতীদের রাত্রি কাটাইবার জন্য পৃথক আবাস রহিয়াছে, তাহাকে ধুমকুড়িয়া বলিয়া অভিহিত করা হয়। এমনিভাবে আন্দামানীদের যে স্থায়ী আস্তানার কথা পূর্বে আলোচনা করা হইয়াছে তাহাতেও বলা হইয়াছে যে গ্রামের ঘরগুলি অনেক সময় বৃত্তাকারে সজ্জিত থাকে। সেইগুলির মাঝে থাকে তাহাদের নৃত্যাংগন। এইভাবে আমরা গ্রামগুলির নানা ধরন দেখিতে পাই।

বর্তমানে গ্রামের নানা পরিবর্তন হইয়াছে। চিরাচরিত প্রথানুযায়ী খড়ের ছাউনি বিশিষ্ট ঘরগুলির সংখ্যা কমিয়া গিয়া টালির বা টিনের, কোথাও বা দালান বাড়ী গড়িয়া উঠিতেছে। গ্রামের লোকজন তাহাদের যাতায়াতের

সুবিধার জন্য রাস্তাঘাটগুলির সংস্কার বা উন্নতি করিতেছে। আবার পানীয় জলেরও বিশেষ ব্যবস্থা করিতেছে। কোন কোন গ্রামে ক্লাব, পাঠশালা এমন কি পোস্টাফিস গড়িয়া উঠিতেছে। এইভাবে গ্রামগুলির পরিবর্তন লক্ষণীয়। এই সংগে আরও দেখিতে হইবে আমাদের প্রয়োজনীয় দ্রব্য সম্ভারের অভাব পূরণ করিবার জন্য গ্রামে অনেক দোকানপাট বসিয়াছে। এই পরিবর্তন প্রতি গ্রামে কিছু কিছু দেখা যাইবে।

## ॥ শহরের কথা ॥

## ( Description of Towns )

ভারতবর্ষে শহরের সংখ্যাও কম নয়। এই শহরগুলিতে লোকসংখ্যা বেশী। বহু মানুষ নানা কর্ম ব্যবস্থার মধ্যে নিজদিগকে নিযুক্ত করে। এই শহরগুলির ধরনও সর্বত্র সমান নয়। ব্যবসা-বাণিজ্য, কলকারখানা, অফিস আদালত এই সকলকে কেন্দ্র করিয়া আমাদের দেশে শহর গড়িয়া উঠিয়াছে। দৈনন্দিন জীবনযাত্রা গ্রামে ও শহরে ভিন্ন। কেননা গ্রামে মানুষ কৃষিকার্যের মাধ্যমে তাহার খাদ্য বস্তু উৎপন্ন করিতে পারে। শহরে সে সকলের সুবিধা নাই। এখানে মানুষকে কলকারখানা, অফিসে, আদালতে কাজ করিতে হয়। তাহার কাজের বাবদ সে দক্ষিণা পায়। তাহার দ্বারা তাহার প্রয়োজনীয় দ্রব্যসামগ্রীর সংস্থান হয়। তাহার খাদ্যদ্রব্য ও অন্যান্য প্রয়োজনীয় দ্রব্য সামগ্রী গ্রামাঞ্চল হইতে আসে। ঠিক তেমনিভাবে গ্রামাঞ্চলের মানুষের অন্যান্য প্রয়োজনীয় দ্রব্য-সম্ভার যায় শহর হইতে। গ্রাম ও শহরগুলির সহিত এক নিগূঢ় সম্পর্ক রহিয়াছে। প্রায় ৫॥০ হাজার বৎসর পূর্বে সিন্ধু নদের তীরে যে সভ্যতা গড়িয়া উঠিয়াছিল তাহা ছিল নগর কেন্দ্রিক। নগর-কেন্দ্রিক এই সমাজ ব্যবস্থায় মানুষের জীবনযাপনের ধারা অন্য রকম ছিল। যেহেতু বহু লোককে একই স্থানে থাকিতে হয় সেইজন্য শহরের বাসগৃহ, শহরের পথঘাট, পয়ঃপ্রণালী ইত্যাদিও অন্যরকম। কেন না বহু অঞ্চল হইতে বহু লোককে নানা উদ্দেশ্য লইয়া শহরে আসিতে হয়, থাকিতে হয়। এত বেশী লোকের কর্ম সংস্থান ও থাকিবার ব্যবস্থার জন্য এইখানের সব কিছুর মধ্যে বিশেষ বৈশিষ্ট্য লক্ষিত হয়।

## ॥ বিচ্ছিন্ন গ্রাম ॥

## ( Scattered Villages )

পূর্বেই আলোচনা করা হইয়াছে ভারতের নানা গ্রামের গৃহবিন্যাস এমন যে, সেগুলিকে বিচ্ছিন্ন বা অসংবদ্ধ গ্রাম বলা যাইতে পারে। মানুষ তাহার প্রয়োজনে মাঠের মাঝখানে একটি ঘর তৈয়ারী করিল। অপর মানুষ একটু দূরে তাহার নিজের জায়গায় আর একটি ঘর তৈয়ারী করিল। দেখা যাইবে এইভাবে অসংলগ্ন বা বিচ্ছিন্ন গ্রাম অনেক গড়িয়া উঠিয়াছে। তবে নিম্ন বাংলায় বিশেষ ভাবে ২৪ পরগণা জেলায় এবং মেদিনীপুরের দক্ষিণ-পূর্বাঞ্চলের বাত্যাপীড়িত অঞ্চলে এই ধরনের গ্রামেব প্রাধান্য বেশী। ঠিক তেমনিভাবে কেরল অঞ্চলেও এই রকম গ্রামের নিশানা পাওয়া যাইবে।

## ॥ নিম্ন বংগের গ্রাম ॥

## ( Villages in Lower Bengal )

নিম্ন বংগের দক্ষিণাঞ্চল নদীর পলিমাটিতে গড়িযা উঠিয়াছে। এককালে ঐ সকল নরম মাটির অঞ্চল বা ব-দ্বীপগুলি জংগলে ঢাকা ছিল। এখনও সুন্দরবনের বিরাট অংশ জংগলে ঢাকা। কিন্তু যে অংশগুলি ধীরে ধীরে কৃষিজীবী মানুষেব দোয়াস্থ্যে পরিষ্কৃত হইযা আবাদী ভূমিতে পরিণত হইয়াছে তাহার ধরন দেখিলে আমরা দক্ষিণ বাংলার গ্রামগুলি সম্পর্কে একটা পরিষ্কার ধারণা পাইব। বুঝিতে চেষ্টা করিব কী কারণে এই ধরনের গ্রাম-বিন্যাস সম্ভব হইয়াছে।

নিম্ন বংগেব এই অঞ্চল অসংখ্য নদীনালায় পূর্ণ। সাপ, বাঘ বা নানা প্রকার অসুবিধা থাকায় উন্নত জীবনযাত্রার বা সংস্কৃতির মানুষ এখানে যাইতে সাহস করে নাই। তাহাদিগকে বিশেষভাবে জংগল পরিষ্কার করিবার জন্য আদিবাসী গোষ্ঠী বা কৃষিজীবী পরিশ্রমী মানুষের সাহায্য লইতে হইয়াছিল। ঐখানের জলবায়ু ভাল হইলে কী হইবে পানীয় জলের অসুবিধা। সাধারণভাবে পুষ্করিণী খনন করিলে তাহাব জলও লবণাক্ত হয়। ফলে সাধারণভাবে জীবনযাপনের বহু অসুবিধা রহিয়াছে। আগের দিনে অর্থাৎ গ্রাম গড়িয়া উঠিবার পূর্বে মানুষ **চাষবাড়ী** তৈয়ার করিত। চাষের সময় হাজির হইত। অনেক লোকজন, শ্রমিক লইযা চাষবাস করিয়া পরে শস্য হইলে চলিয়া আসিত। তাহারা ঐ নীচু জমিগুলিতে পুষ্করিণী কাটিত। তাহার পাড়ে ঘর, বাগান সাজাইত। জমির পরিমাণ বেশী থাকায় আবার আর একজন আর একটা জমি কিনিত সে জমি স্বাভাবিকভাবে দূরে

হইত। কেননা জমির সুলভতার জন্য অনেক পরিমাণ জমি দখলে রাখায় লাভ ছিল। ফলে একজনের জমির সীমানা হইতে অন্যজনের জমির সীমানা পর্যন্ত ব্যবধান বেশীই হয়। অপর লোকও তাহার জমিতে অনুরূপ পুষ্করিণী খনন ও বাগান বাগিচা ও অস্থায়ী চাষবাড়ী তৈয়ারী করিত। ঐ সকল অস্থায়ী চাষবাড়ী কালক্রমে স্থায়ী বাড়ীতে পরিণত হয়। ফলে নিম্নবংগের গ্রামগুলি বেশ ফাঁকা ফাঁকা, একজনের বাড়ী হইতে অপরজনের বাড়ীর দুরত্বও বেশী। আবার গৃহস্থ প্রচুর জায়গা পায় বলিয়া অনেকগুলি বাড়ী, খামার, গোয়াল ইত্যাদি পৃথকভাবে তৈয়ারী করে।

## ॥ কেরলের গ্রাম ॥
## Villages in Keral )

দক্ষিণ ভারতের কেরল রাজ্যে গ্রামগুলির বিন্যাস অন্য রকমের। ঐ অঞ্চলের পরিবেশের সংগে গ্রামগুলির এবং মানুষের জীবনধারার এক স্বাভাবিক যোগসূত্র রহিয়াছে। কেরলের উত্তরাঞ্চলের পর্বতসংকুল অঞ্চলের গ্রাম বা ঘরবাড়ী নিম্নবাংলার মত বিচ্ছিন্ন বা বিক্ষিপ্ত ( Scattered ), আর দক্ষিণ অঞ্চলের গ্রামগুলি সংঘবদ্ধ (Compact)। দক্ষিণ অঞ্চলের কৃষিক্ষেত্র ও তাহার সংশ্লিষ্ট ভূমিই গ্রাম হিসাবে ব্যবহৃত হয়। কৃষিক্ষেত্রের মধ্য দিযা নারিকেল বাগান। তাহার নিকট দিযা রহিযাছে রাস্তা। রাস্তার ধারে ধারে গ্রামগুলি। কেবল রাজ্যে জাতিবিচার বা বর্ণবৈষম্য লক্ষণীয়। ইহার ফলে একই বর্ণের লোক প্রায় পাশাপাশি বাস করিযা আসিতেছে। ব্রাহ্মণ উচ্চবর্ণের আর শূদ্র হইল নিম্নবর্ণের। এই ব্রাহ্মণদের মধ্যে নাম্বুদ্রী গোষ্ঠীর ব্রাহ্মণদের বেশীর ভাগ লোকের হাতে জমি জমার মালিকানা থাকায় অন্য গোষ্ঠীর লোকজনদের তাহাদের বাড়ীতে কৃষিকায করা ছাড়া অন্য কোন পথ থাকে না। সেই সকল গোষ্ঠীর কৃষিজীবী মানুষ কৃষিক্ষেত্রের নিকটে অপরের জায়গায় প্রজা হিসাবে বাস করিয়া থাকে। নিজেদের বেশী বা প্রায়ই জমি নাই বলিয়া বিভিন্ন লোকের জমির কিনারে কিনারে এক একটি পরিবারকে বাস করিতে হয়। ইচ্ছা থাকিলেও অনেক সময় পাশাপাশি থাকা সম্ভব নয় বলিয়া গ্রামগুলিকে এই রকম বিক্ষিপ্ত মনে হয়। আবার জাতি বিচার ও বর্ণ বৈষম্য একটি প্রধান সামাজিক বিধান থাকায় দুই বর্ণের লোক একই গ্রামে বাস করিলে যথেষ্ট দূরে পরস্পর বাস করিয়া থাকে। এইরূপ বাস করিবার জন্য গ্রামগুলির গঠন বৈচিত্র্য বিক্ষিপ্ত বলিয়া মনে হয়।

## ॥ সুসংবদ্ধ গ্রাম ॥

## ( Compact Villages )

**উত্তর প্রদেশ ও পাঞ্জাব :—**ইতিপূর্বে সুসংবদ্ধ গ্রামের কথা আলোচনা করা হইয়াছে। নানা কারণে আমাদের দেশে সুসংবদ্ধ বা পুঞ্জীকৃত (compact) গ্রামের অস্তিত্ব দেখা যায়। উত্তর প্রদেশের বারাণসী জেলায় অনির্দিষ্ট আকারে পুঞ্জীকৃত গ্রামের অস্তিত্ব দেখা যায়। গংগানদীর কূল ঘেঁসিয়া উত্তর প্রদেশে রাজস্থান ও মহারাষ্ট্রের নানাস্থানে ঐরকম গৃহের সমাবেশ বা গ্রাম দেখিতে পাওয়া যায়। অনেকের বিশ্বাস যে সকল অঞ্চলে নানা রাজনৈতিক ঝড়ঝঞ্ঝা বহিয়া গিয়াছে, একদল মানুষ অপরকে আক্রমণ করিয়া পর্যুদস্ত করিয়া দিয়াছে সেখানে আত্মরক্ষার খাতিরে মানুষ দল বাঁধিয়া কুণ্ডলী পাকাইয়া থাকিতে সচেষ্ট হয়।

উত্তর প্রদেশে এই গ্রামগুলিতে দেখা যায় একটি জলাশয় বা পুষ্করিণী অথবা কূপকে কেন্দ্র করিয়া পরিবারগুলি একত্র বাসা বাঁধিতে আরম্ভ করে। কালক্রমে তাহাই পুঞ্জীকৃত গ্রামে পরিণত হয়। উত্তর প্রদেশের গ্রামের আরও কয়েকটি বিষয় লক্ষণীয়, যেমন গ্রাম গড়িয়া উঠিলে তাহাতে মাটির দেওয়াল বা বাঁধ দেওয়া হয়। কয়েক বৎসর পরে ঐ পুরাতন ঘর ভাঙিয়া ফেলা হয়। সেই পুরাতন ভাঙিয়া ফেলা ঘরের উপর আবার নূতন বাড়ী নির্মিত হয়। ফলে দেখা যায় ঘরগুলি পর পর উঁচু ঢিবি বা টিলার উপর অবস্থিত বলিয়া মনে হয়। ঐ সকল ঘর তৈয়ারীর জন্য মাটি সংগ্রহ করা হয় পার্শ্ববর্তী অঞ্চল হইতে। ঐ মাটি তোলার জন্য ঘরগুলির পাশে খানা, ডোবা দেখিতে পাওয়া যায়। পাঞ্জাব পঞ্চনদীর দেশ হইলে কী হইবে জলসেচের অসুবিধার জন্য ইহার বিরাট অংশ অব্যবহৃত পড়িয়া থাকে ও সাধারণ মানুষ এই কারণে যত্রতত্র বাসস্থান নির্মাণ করিতে পারে না। যদিও দেশ স্বাধীন হইবার পর বহু পরিকল্পনার দ্বারা কৃত্রিম জলসেচের ব্যবস্থা হইয়াছে তবুও পাঞ্জাবের এই দুরবস্থার এখনও বিশেষ পরিবর্তন ঘটে নাই। অথচ পাঞ্জাব কৃষিপ্রধান অঞ্চল। তাহার অধিবাসীদের কৃষিকার্য করিয়া জীবনযাত্রা নির্বাহ করিতে হয়। এই কৃষিকার্য এবং পানীয় জলপ্রাপ্তির সুলভতার উপর নির্ভর করিয়া স্থানীয় লোকজনদের জীবনপ্রবাহ গড়িয়া উঠে। এই কারণে তাহাদিগকে সুসংবদ্ধ বা পুঞ্জীকৃত অবস্থায় বাসস্থান রচনা করিতে হয়। এই বাসস্থানগুলি কখনও রাস্তার দুই পার্শ্বে সজ্জিত থাকে। আবার বৃত্তাকার গ্রামেরও নিদর্শন রহিয়াছে। মোটকথা পাঞ্জাব অঞ্চলের অধিবাসীদের জীবনযাত্রা ও নিত্য প্রয়োজনীয় জল সরবরাহ ব্যবস্থার ভিত্তিতে তাহাদের গ্রাম গড়িয়া উঠিয়াছে।

এই কারণে গ্রামের ঘরগুলি অত্যন্ত পাশাপাশি অথবা সুসংবদ্ধ অবস্থায় রহিয়াছে। বর্তমানে গভীর কূপ খনন করা হইতেছে। ঐ সকল কূপ হইতে পার্শিয়ান্ হুইলের সাহায্যে চাকা বাঁধিয়া একই সংগে অনেক জল উঠাইবার ব্যবস্থা রহিয়াছে।

## ॥ বিভিন্ন ধরনের শহর ॥
## ( Different kinds of Towns )

শহর বা নগর মানুষ তাহার নিজ প্রয়োজনে ও সমষ্টির প্রয়োজনে গড়িয়া তুলে। ব্যবসা-বাণিজ্য, তীর্থস্থান, শিল্পক্ষেত্র, সরকারী দপ্তরখানা, খনিজ অঞ্চল-গুলিকে-কেন্দ্র করিয়া বহু মানুষের আনাগোনা হয়। মানুষ যখন এক কাজে তাহার দেশের বা গ্রামের বাড়ী হইতে বাহির হইয়া আসে সেই কাজ করিবার পর সে তাহার প্রয়োজনীয় দ্রব্য-সম্ভার কিনিয়া লইয়া যাইতে চেষ্টা করে। এক কথায় এক উদ্দেশ্যের জন্য আসিয়া একই সাথে আরও কয়েকটি কাজ সমাধা কেবল মাত্র শহরেই সম্ভব। এই কারণে শহরে বা নগরে মানুষের হরেক রকম প্রয়োজন মিটাইবার ব্যবস্থা থাকে। ফলে ঘরবাড়ী, দোকান-পাট প্রচুর পরিমাণে থাকে। ইহাছাড়া স্কুল, কলেজ, চিত্তবিনোদনের ব্যবস্থা, হাসপাতাল ইত্যাদি ত রহিয়াছে। যদিও শহরে প্রায় সকল প্রকার ছোট বড় প্রয়োজন মিটিয়া থাকে তবুও তাহাদের কতকগুলি বৈশিষ্ট্য রহিয়াছে। বিশেষ এক বৈশিষ্ট্যের জন্য ঐ শহর বা নগর প্রাধান্য পাইয়া থাকে। সেইদিক দিয়া বিচার করিলে দেখা যাইবে **রাজধানী** ব্যপদেশে বহু স্থানের গুরুত্ব বাড়িয়া উঠিয়াছে। বিভিন্ন ঐতিহাসিক যুগের সহিত মিশাইয়া ভারতের বহু নগর বা শহরগুলির যোগসূত্র বাহির করিলে তাহা পরিষ্কার বোঝা যাইবে। রাজা মহারাজা তাহাদের শাসন কার্যের জন্য বাস করিতেন। তাহাদের সৈন্য-সামন্ত বা অমাত্যবর্গ স্বাভাবিকভাবে বাস করিত। তাহাদের কাছে রাজ্যের বিভিন্ন অঞ্চলের লোকজন নিত্য নিয়ত আসিত। সেই সব বহিরাগত লোকজনের থাকিবার, ভোজন বা বিশ্রাম করিবার জন্য নানা ব্যবস্থা থাকিত। সেই সকলের সমন্বয়ে সেই স্থান নগর বা শহরের আকার ধারণ করিত। আমাদের দেশে হিন্দু যুগ হইতে আরম্ভ করিলে প্রাচীন পাটলিপুত্র নগর, গৌড়, বাংলার রাজধানী ইত্যাদি তাহার উদাহরণ। মুসলমান যুগে ফতেপুর সিক্রি সম্রাট আকবরের রাজধানী ছিল। পরে তাহা পরিত্যক্ত হয়। এখন তাহার ভগ্নদশা; মসজিদ, বিভিন্ন মন্ত্রিবর্গের থাকিবার ঘরগুলি দেখিলে তাহা বোঝা যাইবে। আবার আগ্রা, দিল্লী প্রভৃতি অঞ্চলগুলির পশ্চাতে সেইভাবে

রাজনৈতিক পটভূমিকা রহিয়াছে। বৃটিশ যুগে আমরা তাহার নিদর্শন পাই। **তীর্থক্ষেত্র**গুলি প্রাচীনযুগ হইতে মানুষের মনে এক স্বাভাবিক শ্রদ্ধা ও ভক্তি আকর্ষণ করিয়া রহিয়াছে। ধর্মপ্রাণ নরনারী এখানে স্থায়ীভাবে বাস করিবার চেষ্টা করিয়া থাকে আর অনেকে বৎসরান্তে অথবা মধ্যে মধ্যে তীর্থক্ষেত্রে গিয়া দেবদর্শন করিয়া পুণ্যার্জন করিয়া থাকে। এই সকল তীর্থস্থানগুলিকেও কেন্দ্র করিয়া শহর গড়িয়া উঠে। কেননা বহিরাগত লোকজন যতই ভীড় করিবে ততই তাহাদের ভালমন্দ সুখ স্বাচ্ছন্দ্য দেখিবার জন্য অনেক ব্যবস্থা থাকিবে। সেই ব্যবস্থাই কালক্রমে শহর ও নগর ব্যবস্থায় রূপান্তরিত হয়। কাশী বা বারানসী, মথুরা বৃন্দাবন ভুবনেশ্বর রামেশ্বর প্রভৃতি এইভাবে তীর্থ-কেন্দ্রিক নগর।

**শিল্পাঞ্চল** গড়িয়া উঠিলে বহিরের বহু লোককে এক সীমিত স্থানে বসবাস করিতে হয়। ইহার জন্য নগর পরিকল্পনার প্রয়োজন হয়। আমাদের দেশে টাটানগর, দুর্গাপুর, রূঢ়কেল্লা, আমেদাবাদ প্রভৃতি স্থানগুলি শিল্পভিত্তিক নগর। **বাণিজ্য ব্যপদেশে** নগর গড়িয়া উঠে। কলিকাতা, চট্টগ্রাম, মাদ্রাজ বোম্বাই শহরের আদিতে বাণিজ্যিক পটভূমিকা রহিয়াছে। যাতায়াতের সুবিধা, মালপত্র আনয়ন বা পরিবহণের সুবন্দোবস্ত এই সকল বন্দর-কেন্দ্রিক শহরগুলির বৈশিষ্ট্য। আবার খনিজ পদার্থে পূর্ণ **প্রাকৃতিক ঐশ্বর্যনিচয়ের** জন্যও শহর গড়িয়া উঠে। আসানসোল ডিগবয় প্রভৃতি হইল ঐ সকলের উদাহরণ। **স্বাস্থ্যকর** স্থানের জন্য অনেক মানুষ একস্থানে ভীড় করে। সাধারণতঃ স্বাস্থ্যকর স্থানগুলির প্রাকৃতিক দৃশ্য অত্যন্ত মনোরম হয়। রাঁচি, মুসৌরী, পুরী প্রভৃতি তাহার উদাহরণ। যোগাযোগের সুবন্দোবস্তের জন্য, বিভিন্ন স্থান শহরে পরিণত হয়। খড়্গপুর সেইরকম একটি উল্লেখযোগ্য জংশন। সিঙ্গাপুর একটি বিমানকেন্দ্র। এইভাবে দেখা যাইবে যেখানে নিত্য নিয়ত বহিরাগত মানুষ নানা উদ্দেশ্যে সমবেত হইবে তাহাদের বিবিধ প্রয়োজন স্বল্প সময়ের মধ্যে ও স্বল্প পরিধির মধ্যে মিটাইবার বন্দোবস্ত থাকে। ইহার ফলে নগর বা শহরের মূল্য বাড়িতে থাকে। পৃথিবীর সকল শহর বা নগরগুলির পত্তন সম্বন্ধে আলোচনা করিলে তাহার ক্রমবিবর্তনের ইতিহাস বাহির হইবে।

আমাদের ভারতবর্ষে এইরূপ বহু শহর বা নগর রহিয়াছে। আদম-সুমারীতে শহর ও নগরকে কতকগুলি বিশেষ বৈশিষ্ট্য দিয়া সূচিত করা হয়। পশ্চিমবাংলায় গত আদম-সুমারীতে যে সকল অঞ্চলে পৌর-প্রতিষ্ঠান ( Corporation ) বা মিউনিসিপ্যালিটি ( Municipality ) আছে তাহাদিগকে

শহর বলিয়া অভিহিত করা হইয়াছে। কিন্তু এমন অনেক স্থান আছে যেখানে মিউনিসিপ্যালিটি নাই অথচ প্রায় ৫ হাজার লোক রহিয়াছে অথবা প্রতি বর্গমাইলে যেখানে এক হাজার লোক বাস করে সেইগুলিকেও শহর বলিয়া অভিহিত করা যায়। কিন্তু ঐ অঞ্চলে বা ঐস্থানে সরকারী অফিস, আদালত, কলেজ ইত্যাদি গুরুত্বপূর্ণ জন-প্রতিষ্ঠান থাকা চাই। নচেৎ সেইগুলিকে শহর বলা চলিবে না। এক লক্ষের বেশী লোকবিশিষ্ট বিশেষ সীমিত অঞ্চলকে **নগর** (City) বলিয়া অভিহিত করা যায়। সেইভাবে বিচার করিলে দেখা যাইবে পশ্চিমবাংলায় প্রায় সাতটি নগর ও ১০৭টি শহর রহিয়াছে। সাতটি নগর যথাক্রমে কলিকাতা, টালিগঞ্জ, সুবারবন, গার্ডেনরীচ, ভাটপাড়া, খড়্গপুর ও আসানসোল। বর্তমান বৃহত্তর কলিকাতা আখ্যায় টালিগঞ্জ, সাউথ সুবারবন, গার্ডেনরীচ প্রভৃতি যুক্ত হইলে কলিকাতাকে **মহানগরী** বলা যায়।

শহরগুলিরও বৈশিষ্ট্য অনুসারে কতিপয় ভাগে বিভক্ত করা হইযাছে। যেমন পাঁচ হাজারের মত জনসংখ্যার শহর ( ১১টি ), আবার দশ হাজার পর্যন্ত জনসংখ্যার শহর ( ১৫টি ), কুড়ি হাজারের মত জনসংখ্যার শহর ( ৪০টি ), পঞ্চাশ হাজারের মত জনসংখ্যার শহর ( ২৭টি ), পঞ্চাশ হাজারের বেশী ও এক লক্ষের কম জনসংখ্যার শহর ( ১৪টি )। আরও দেখা যাইবে বিভিন্ন পঞ্চবার্ষিক পরিকল্পনায় ভারত সরকার এই সকল শহরগুলির উন্নতিসাধনে বিশেষ দৃষ্টি দেওয়ার ফলে তাহার বাহিরের দিক দিয়া আরও পরিবর্তন ঘটিতেছে। পথঘাটের উন্নতি, যোগাযোগ ব্যবস্থার উন্নতি এবং আরও অনেক অফিস প্রতিষ্ঠার দ্বারা শহরগুলির গুরুত্ব নানাভাবে বাড়িয়া যাইতেছে। ধীরে ধীরে গ্রামের মানুষ তাহাদের নিত্য নৈমিত্তিক কাজকর্মের জন্য প্রত্যক্ষ বা পরোক্ষভাবে শহরের উপর নির্ভরশীল হইয়া পড়িতেছে। ইহার ফলে ক্রমবর্ধমান জনসংখ্যার বিরাট অংশ শহর ও শহরতলীকে কেন্দ্র করিয়া নূতন জীবন যাত্রার পথে অগ্রসর হইতেছে।

## ॥ আমাদের ঘরবাড়ী ॥

### ( Our Houses )

মানুষের প্রাথমিক প্রয়োজন খাদ্য, বস্ত্র ও আবাস। এই তিনটি প্রয়োজন মিটাইতে মানুষ যুগ যুগ ধরিয়া চেষ্টা করিয়া আসিতেছে। এই চেষ্টার জন্যই তাহাকে পরিবেশ পরিমণ্ডলের সহিত এক সম্পর্ক রক্ষা করিতে হইতেছে।

পরিবেশের দ্রব্যসম্ভার হইতেই মানুষের স্বাভাবিকভাবে আবাস বা বাসগৃহের সমস্যা মিটিয়া থাকে। ইহার সহিত মানুষের অর্থনৈতিক জীবনযাত্রার এক মিল রহিয়াছে। মোট কথা অর্থনৈতিক জীবনযাত্রা ও আবাস বা বাসস্থানের সহিত মানুষের ওতপ্রোত সম্পর্ক রহিয়াছে। উদাহরণ স্বরূপ আন্দামান দ্বীপপুঞ্জের আন্দামানীদের কথা ধরা যাইতে পারে। যেহেতু তাহারা খাদ্য সংগ্রহ করিয়া পশুপক্ষী বা মৎস্য শিকার করিয়া দিন কাটায় সেজন্য তাহাদের এক স্থান হইতে অন্যস্থানে ঘুরিয়া বেড়াইতে হয়। এই ঘুরিয়া বেড়াইবার জন্য তাহাদের স্থায়ী বাসগৃহের প্রয়োজন হয় না। ঠিক তেমনিভাবে সিংহল দেশের অরণ্যচারী ভেদ্দাদের কথা ধরা যাইতে পারে, তাহারাও ঘুরিয়া বেড়ায়। গাছেব ডালপালা দিয়া অস্থায়ী আবাস তৈয়ারী করিযা লয় আবার কখনও কখনও পর্বতের গুহায় দিন কাটাইয়া দেয়। আমাদের দেশে বীরহড উপজাতি যাহারা হাজারিবাগ জেলায় বাস করে তাহাদের ঘরবাড়ীও ঐরকম। গাছেব ডালপালা জড করিযা কোন বকমে আস্তানা তৈয়ারী করে। ইতিপূর্বে আলমোডাব ভোটদেব কথা আলোচনা করা হইয়াছে, তাহারা যখন ঘুরিযা বেডায তখন ঘুঙ্ টিযা বা অস্থাযী ঘর তৈযার করিযা থাকে। মোট কথা ইহা নিঃসন্দেহে স্বীকার করিতে হইবে যে পারিপার্শ্বিক অবস্থা, অর্থনৈতিক জীবনযাত্রা ও আর্থিক সংগতি ও কর্মতৎপরতাব সহিত মানুষের আবাস নির্মাণেব ধরন-ধারন একান্তভাবে নির্ভব করে।

বর্তমানে সমসাময়িক মানবগোষ্ঠীর বাসগৃহের সম্বন্ধে আলোচনা করিলে তাহার বৈচিত্র্যও বাহির হইবে। প্রথমতঃ ঘরগুলি নির্মাণের বিশেস উদ্দেশ্য থাকে। উদ্দেশ্য ভেদে প্রথমতঃ ঘরবাড়ীব ধরন বিভিন্ন হয়। বাসস্থানের উপযোগী বাড়ী আর রান্নাঘর, ধানের গোলা, স্কুল বা অন্য উদ্দেশ্যে নির্মিত বাডীর প্রযোজন-অনুযাযী তারতম্য থাকিবে। আমাদের দেশে মরাইব ঘরের পত্তনী গোলাকার। ঠিক সেইভাবে কলু বা তেলীদের ঘানিঘরেব পত্তনী গোলাকার। স্কুল, ক্লাব বা অন্য কারণে যখন ঘর ব্যবহৃত হইবে তখন তাহার ধরন অন্য রকম হইবে। যাহাই হউক আমরা ঘরবাড়ীর কত বৈচিত্র্য দেখি, কত বাহার দেখি তাহা লইয়া সংক্ষেপে আলোচনা করা যাউক। আমরা যদি ঘরের **চালাকে** একটি বৈশিষ্ট্য বলিয়া ভাবি তবে দোচালা, চারচালা, আটচালা, শংকুবৎচালা ( conical ) বিশিষ্ট ঘর দেখিতে পাইব। আবার যদি ঘরের **পত্তনী** বা **আসন** ( ground plan )-কে একটি বৈশিষ্ট্য বলিয়া মনে করি তবে বর্গাকার পত্তনী, আয়তকার পত্তনী, বৃত্তাকার পত্তনী—

নানারকম দেখিতে পাইব। আবার দেওয়ালের বস্তু লইয়া বিচার করিলে কাঠের দেওয়াল, দরমার দেওয়াল, মাটির দেওয়াল বা কাঁচ-এর বৈচিত্র্য দেখিতে পাইব। এককথায় কোন এক বিশেষ বৈশিষ্ট্যকে একক ধরিলে কোন পরিষ্কার ধারণা পাওয়া যাইবে না।

## ॥ বাংলাদেশের ঘরবাড়ী ॥
## ( Houses of Bengal )

ভৌগোলিক আবেষ্টনী অনুযায়ী পশ্চিমবাংলার সর্বত্র সমান অবস্থা নহে। অথবা পশ্চিমবাংলার সর্বত্র সমান রকমের গৃহ নির্মাণের উপকরণ পাওয়া যাইবে না। আবার পশ্চিমবাংলার লোকজনের জীবনযাত্রাও বিভিন্ন। বৃত্তি, জীবনযাত্রার বৈচিত্র্য ও পরিবেশ পরিমণ্ডলের বিভিন্নতা হেতু ঘরবাড়ির ধরন কী রকম হয় তাহা আলোচনা করা হইতেছে।

উত্তরে দার্জিলিং প্রভৃতি অঞ্চলে ভাল কাঠ পাওয়া যায়, পাথর পাওয়া যায়। সুতরাং ঐ সকল অঞ্চলে কাঠ, পাথরকে কেন্দ্র করিয়া ঘরবাড়ী তৈয়ারীর উপকরণ সংগৃহীত হইবে। আবার পার্বত্য অঞ্চল বলিয়া অনেক সময় ঘরের মেঝে অসমান থাকে। সেইজন্য কোথাও কোথাও কাঠের ও চাঙড়ির মেঝে থাকে। আসাম অঞ্চলের গা ঘেঁষিয়া অনেক ঘরের ছাউনি পর্যন্ত বাঁশের রহিয়াছে। বারাসত, বসিরহাট অঞ্চলের ঘরবাড়ীর ধরন অন্যরকম। এই সব অঞ্চলে দোচালা বা চারচালা ঘর রহিয়াছে। এই সকল অঞ্চলের দেওয়ালের মাটি খুব শক্ত নয় বলিয়া দোতলা মাটির ঘর হয় না। আর ঝড় ঝাপটা কম বলিয়া চালাগুলিও দেওয়ালের সংগে শক্তভাবে আটকান থাকে না। অনেক সময় কাঠামো করিবার পর চারিটি চালা একসংগে জুড়িয়া খড় চাপাইয়া দেওয়া হয়। কিন্তু আরও দক্ষিণে অর্থাৎ ২৪ পরগণা, মেদিনীপুরের পূর্বাঞ্চল বা দক্ষিণাঞ্চলে দেখা যাইবে এঁটেল মাটির দেওয়াল হয় বলিয়া মাটির দোতলা, তিনতলা বাড়ি ও চারচালা, আটচালা ছাউনী দেখা যায়। ২৪ পরগণায় ঝড় বেশী বলিয়া চালাগুলি দেওয়ালের সংগে শক্তভাবে আটকান থাকে। চালাগুলি প্রায় মাটি পর্যন্ত নামিয়া আসে। আবার যাদবপুর, গড়িয়া অঞ্চলে রেললাইনের ধারে যে সকল উদ্বাস্তু বাস করে তাহারা অতি অল্প পরিমাণ সরকারী জায়গায় চাঙাড়ি বাধিয়া ক্ষুদ্র ক্ষুদ্র বাড়ী তৈয়ারী করিয়া রহিয়াছে। আদিবাসী বা উপজাতি অঞ্চলে ঘর দোরে বিভিন্নতা লক্ষ্য করা যায়। ভারতের নানাস্থানে জংলী জাতির লোক গাছের উপর বাস করে। পাঞ্জাবের কোন কোন স্থানে

মাটির দেওয়াল ও মাটির ছাদ, কেননা সেখানে বৃষ্টিপাত হয় না। আবার নদী, রেল ও স্থলপথ ইত্যাদি যাতায়াতের সুবিধা থাকিলে ও আর্থিক সংগতি থাকিলে টালি, টিন বা ইঁট আনিয়া ভাল রকম বাড়ী তৈয়ারী করা যায়। বর্তমানে টালির ছাউনী দেওয়া ঘরের প্রচলন বাড়িতেছে।

## ॥ হাট বাজার বিশিষ্ট গ্রাম ॥

## ( **Market villages** )

গ্রামের বেশীর ভাগ মানুষ কৃষিকার্য করে। আবার কৃষির উৎপাদন লইয়া কোথাও হয়ত কলু বা তেলী রহিয়াছে। আবার কোন গ্রামে কৃষির যন্ত্রপাতি তৈয়ারী করার জন্য কামার বাড়ী রহিয়াছে। ইহা ছাড়া অন্যান্য কৌলিক প্রথার উপর একান্ত নির্ভরশীল বহু বর্ণ বা জাতি ( occupational castes ) রহিয়াছে। তবুও দেখা যাইবে প্রতি গ্রামের প্রতিটি মানুষ তাহার প্রয়োজন মিটাইতে পারিতেছে না। একে অপরের উপর নানাভাবে নির্ভর করে বলিয়া পারস্পরিক সাহচর্য দরকার হয়। মানুষের দৈনন্দিন প্রয়োজন মিটাইবার জন্য হাট, বাজার রহিয়াছে। হাট প্রতি সপ্তাহের নির্দিষ্ট একটি দিনে বসিয়া থাকে। আর বাজার প্রাত্যহিক বসে।

## ॥ হাট-বাজারের বৈশিষ্ট্য ॥

হাট-বাজারে সাধারণতঃ বড় বড় গোলা বাড়ী বা দোকান থাকে। তাহাতে ঐ অঞ্চলে বিক্রয় হইবার মত সব দ্রব্য সামগ্রী থাকে। বড় বড় দোকানপাটের মালিকগণ হয়ত পার্শ্ববর্তী অঞ্চলে উৎপন্ন হয় এমন অন্য গ্রাম হইতে বা অন্য কোন শহর বা বড় গঞ্জ বা বন্দর হইতে কিনিয়া আনিয়া সকলের প্রয়োজন মিটাইয়া থাকে। বড় বড় দোকানপাটের মধ্যে কাপড়ের দোকান, মনোহারী দোকান, তেল-মশলার দোকান, খাবারের দোকান ইত্যাদি। ইহা ছাড়া চালাঘর তৈয়ার করিয়া তাহাতে গ্রামের লোক সদাবেরা হাটের দিনে বেচাকেনা করে। হাট বা স্থায়ী দোকানদার নহে। তাহাদের ক্ষেতখামারে উৎপন্ন অতিরিক্ত ফসল বিক্রয় করিবার জন্য হাট বা বাজারে বা হাটে আসে। তাহা বিক্রয় করিয়া যাহা পায় তাহার দ্বারা তাহাদের প্রয়োজনীয় অন্যান্য জিনিষের সংস্থান হইয়া থাকে। এইভাবে দেখা যাইবে হাট-বাজারের মাধ্যমে মানুষ তাহার বহু প্রয়োজন মিটাইতে সমর্থ হইয়াছে। হাট-বাজার যে যে গ্রামে রহিয়াছে সেই সেই গ্রামবাসীর সুবিধা বেশী। কেননা তাহাদের জিনিস

কিনিতে বা বিক্রয় করিতে কত সুবিধা। ইহা ছাড়া হাট-বাজারে যে সমস্ত লোক আসে তাহাদের নানা প্রয়োজন মিটাইবার জন্য খাবারের দোকান, সেলুন, লণ্ড্রী ইত্যাদিও বাজারে দেখা যায়।

হাট-বাজারে নানা মানুষের সংগে আলাপ পরিচয় হয়। ঘনিষ্টতা বাড়ে, সমাজ ও পারিবারিক জীবনে এক বিরাট মৈত্রী বন্ধন গড়িয়া উঠে। গ্রামে হাট-বাজার থাকিলে উৎসব বা পূজা, বারোয়ারীর মেলার সুযোগ থাকে।

## ॥ শিল্পে সমৃদ্ধ গ্রাম ॥

## ( Industrial villages )

গ্রামাঞ্চলে উপজীবিকার ভিত্তিতে যে সকল বর্ণ বা জাতি আছে তাহারা সেই সকল কার্যে বিশেষ ব্যুৎপত্তি লাভ করিয়া থাকে। তাহাদের শিল্পের সার্থকতার জন্য তাহারা উন্নতি করিতে পারে। আর এখনও মানুষ কুটির শিল্পের নিখুঁত কাজের জন্য বা সৌখিন দ্রব্য সামগ্রীর জন্য বিশেষ প্রসিদ্ধি লাভ করিয়াছে। যে সকল বিশেষ শিল্পের জন্য এখনও প্রসিদ্ধি লাভ করিয়াছে তাহাদের মধ্যে **তাঁতশিল্প** বা তাঁতীদের গ্রাম, **মৃৎশিল্প** বা কুমোরদের গ্রামের নাম করা যাইতে পারে। এই গ্রামের বৈশিষ্ট্য যে তাহাদের গ্রামে এই সকল পরিবার রহিয়াছে ও পরিবারের সকলে ছোটবেলা হইতে ঐ ধরনের শিল্প কাজ করিতে অভ্যস্ত। এই শিল্প কাজ ছোটবেলা হইতে সকলের আয়ত্তে আসে বলিয়া স্ত্রী-পুরুষ নির্বিশেষে সবাই কাজ করিতে পারে। এই কাজ করার জন্য কাজে বা শিল্পে পারদর্শিতা আসে। আবার উৎপন্ন দ্রব্যসম্ভারের মূল্যও অনেক কম পড়ে। সেইজন্য হাজার প্রতিযোগিতার মধ্যেও গ্রামের কুটির শিল্প টিকিয়া রহিয়াছে। তবে গ্রামে ভিন্ন ভিন্ন শিল্পে নিযোজিত পরিবারগুলি আর্থিক সাহায্য বা বাহিরে সরবরাহ করিবার সুযোগ পায় না বলিয়া অনেক সময় ঋণগ্রস্ত হইয়া পড়ে।

**তাঁতশিল্পে সমৃদ্ধ-গ্রাম**—তাঁত শিল্প অতি পুরাতন শিল্প। কার্পাস হইতে সুতা তৈয়ারি করিয়া সৌখীন বস্ত্র উৎপাদন করিতে বর্তমানের তাঁতীরা অভ্যস্ত নয় ঠিক তবে তাহারা মিহি সুতার কাপড় তৈয়ারী করিয়া নিজেদের প্রয়োজন, নিজ গ্রামের প্রয়োজন মিটাইয়া বাহিরে চালান দেয়। বর্তমানে আমাদের দেশে তাঁতের কাপড়ের প্রচলন বাড়িতেছে। শুধু বাংলাদেশে নয়, বাংলার বাহিরের বহু রাজ্যে বিশেষভাবে মাদ্রাজ, মহীশূর, কাঞ্জীপুরম, কটক প্রভৃতি অঞ্চলের বৈশিষ্ট্য দিয়া বহু তাঁতবস্ত্র প্রস্তুত হইতেছে তাহা সমগ্র

ভারতবর্ষ নহে, ভারতের বাহিরেও নানা জায়গায় ছড়াইয়া পড়িতেছে বাংলাদেশে তাঁতশিল্পে সমৃদ্ধ গ্রামগুলির কেন্দ্রীভূত অঞ্চল হইল মুর্শিদাবাদ, আঁটপুর, শান্তিপুর, চন্দ্রকোনা ইত্যাদি। দেশ স্বাধীন হইবার পর সমবায়ের ভিত্তিতে অনেক শিল্প সরকারী সাহায্য ও উৎসাহ পাইয়া নানাভাবে উন্নতি করিতেছে। ইহার ফলে কেবল যে সেই উপজীবিকা ও বৃত্তির বর্ণসমূহ কাজ করে তাহা নহে অন্য বর্ণের অন্য জাতির লোকও তাহাতে কাজ করিয়া থাকে। এইভাবে আমাদের দেশে শিল্পপ্রসার ঘটিতেছে। আবার ঐসকল গ্রামে নানা লোকজন আসার ফলে নানা ব্যবসায়ীর সংগে মেলামেশা হইতেছে। গ্রামের লোক বাহিরে আসিতেছে। তাহাদের জীবনযাত্রার ধরন ধারণও পরিবর্তিত হইতেছে।

**মৃৎশিল্পে সমৃদ্ধ-গ্রাম**—কুমোরদের কাজকে মৃৎশিল্প বলা হয়। দীর্ঘদিন আগে পর্যন্ত কুমোররা কেবলমাত্র আমাদের নিত্যনৈমিত্তিক প্রয়োজনীয় জিনিসপত্র সরবরাহ করিত। মাটির ভাঁড়, ঘট, কলস প্রভৃতি বিবিধ পাত্র। ইহা ছাড়া পূজার্চনার যে সকল দ্রব্য প্রয়োজন সেগুলিও তাহাদের মাধ্যমে প্রস্তুত হইত। প্রদীপ, ধনুচি, মালসা ইত্যাদি। বর্তমানে এলুমিনিয়াম বা পিতলের জিনিসপত্রের প্রচলন বাড়িবার পর এইসকল জিনিসপত্রের ব্যবহার যেমন কমিতেছে তেমনি তাহারা অন্যদিকে মন দিতেছে। যেমন মাটির নানা-প্রকার খেলনা, যাহা ঘরবাড়ী সাজাইবার জন্য ব্যবহৃত হয় এইগুলিই কুমোর শ্রেণীর লোকজন তৈয়ারী করিতেছে। কলিকাতার কুমারটুলী পুতুল তৈয়ারী করিয়া প্রসিদ্ধি লাভ করিয়াছে। আবার কৃষ্ণনগরের মাটির তৈয়ারী খেলনাও বিশেষ উল্লেখযোগ্য। বর্তমান সরকারী সাহায্যে এইসকল শিল্পের প্রসার লাভ ঘটিতেছে।

## ॥ মেলা ॥
## ( Fair )

মেলার মাধ্যমে নানা মানুষ একে অপরের সাথে মেলামেশার সুযোগ সুবিধা পায়। এই মেলাগুলি বৎসরের বিভিন্ন সময় বিশেষ কোন ধর্মীয় উৎসব, বা অনুষ্ঠানকে কেন্দ্র করিয়া আরম্ভ হয়। ইতিপূর্বে আলমোড়ার ভোটদের আমলে অনেক ধর্মমেলা ও সাধারণ মেলার কথা আলোচনা করা হইয়াছে। যেহেতু তাহাদের অঞ্চলে বারমাস হাটবাজার নাই, তাহাদের নিত্যনৈমিত্তিক প্রয়োজন কীভাবে মিটিবে ? তাহা এই মেলামেশার মাধ্যমে মিটিবে। এই

মেলামেশার মাধ্যমে একদিকে তাহারা অতিরিক্ত দ্রব্যসম্ভার যেমন বিক্রয় করিয়া দুপয়সা পায় তেমন আরও অন্যান্য প্রয়োজনীয় দ্রব্যসম্ভার যেমন, ঘরবাড়ী তৈয়ারীর উপকরণ, শীতকাপড়, পিতল কাসার জিনিষপত্র ইত্যাদিও পাওয়া যায়।

সেইজন্য মেলাগুলি বসিবার এক বিশেষ সময় আছে। বেশীরভাগ মেলা বসে শীতের দিকে। কেননা গ্রামাঞ্চলের কর্মক্লান্ত মানুষ সারাবৎসর খাটিবার পর তাহাদের উদ্বৃত্ত দ্রব্য বাহিরে বিক্রয় করিবার সুযোগ পায় অথবা কাজকর্মের অবসরে নিজেদের মনটাকে হালকা করিয়া আমোদ আহ্লাদ করিবার সুযোগ পায়। সেইজন্য মেলাগুলি ঐ সময় বসিয়া থাকে। আমাদের দেশে হিন্দুধর্মের মধ্যে নানা দেবদেবীর পূজার আয়োজন আছে সেইসকল অনুষ্ঠানকে কেন্দ্র করিয়া গ্রামাঞ্চলে এক উৎসবের আয়োজন হয়। ঐ অঞ্চলের লোকজন কেমন যেন আনন্দে মাতিয়া যায়। সেইজন্য দেখা যায় রথযাত্রা উৎসবকে কেন্দ্র করিয়া এক মেলা কেবল বাংলাদেশে নয় ভারতের নানা অঞ্চলে বসিয়া থাকে। আবার শিবের গাজন, শিবচতুর্দশী, চড়ক, দুর্গাপূজা, দোলপূর্ণিমা, রাস, আরও কত কী, বিভিন্ন বারব্রতের মাধ্যমে মানুষ মেলা বা উৎসবের আয়োজন করিলেও তাহাদের অন্তর্নিহিত উদ্দেশ্য ঠিক থাকে অর্থাৎ মানুষ হাট-বাজারের প্রয়োজন মিটাইয়া থাকে। মেলার আর এক বৈশিষ্ট্য হইল উৎসব ও আনন্দের আতিশয্যে কেবল পুরুষ নহে বাড়ীর ছেলেমেয়ে, সবাই চঞ্চল হইয়া পড়ে। গ্রামাঞ্চলের যে নারী কখনও বাড়ীর বাহিরে আসে নাই যাহার সে প্রয়োজনীয়তাও নাই সেও কিন্তু মেলার অজুহাতে বাহিরে আসিবার সুযোগ পায়। বাহিরে আসিয়া তাহার ঘরমুখো আবদ্ধ মনে প্রাণে আনন্দের জোয়ার আসে। তাহারা জীবনে যেন প্রাণশক্তি ফিরিয়া পায়। কেবল কেনাবেচার অবসরে তাহাদের সারা বৎসরের বিশেষ বিশেষ প্রয়োজনীয় দ্রব্যসম্ভার সংগৃহীত হয়, তাহারা চিত্তবিনোদনের সুযোগ পায়। থিয়েটার, সার্কাস, ম্যাজিক, সাতার সিনেমা এইগুলি মেলার বৈশিষ্ট্য, কোথাও কোথাও ঘোড় দৌড় এবং অন্যান্য ক্রীড়া প্রতিযোগিতাও থাকে।

আবার অনেক মেলার অর্থনৈতিক বৈশিষ্ট্য হ জিনিসপত্র কেনাবেচার বিশেষ দিক থাকে। কোন কোন মেলায় ফুল ও ফলের গাছের চারা, কোথাও জীবজন্তু বিক্রয়, কোথাও আরও প্রয়োজনীয় দ্রব্যসম্ভার বিক্রয়ের বন্দোবস্ত থাকে।

বাংলাদেশে বেশ কয়েকটি উল্লেখযোগ্য মেলা রহিয়াছে। নবদ্বীপে রাসের মেলা, হুগলীর মাহেশের মেলা, মেদিনীপুরে মহিষাদলে রথের মেলা, তারকেশ্বরে গাজন বা শিবের মেলা, বর্ধমানের কুড়মান গাজনের মেলা, শান্তিনিকেতনে পৌষমাসের মেলা, এইরকম নানা মেলা রহিয়াছে।

ভারতবর্ষের নানা অঞ্চলে সেইরকম অনেক প্রসিদ্ধ মেলা রহিয়াছে। সেগুলি পুরীর রথের মেলা, বক্রেশ্বরের মেলা ইত্যাদি। আদিবাসী অধ্যুষিত অঞ্চলে টুসু বা বান্দনা পরবের মেলা বসিয়া থাকে।

## ॥ গ্রাম প্রসারে শহরের সৃষ্টি ॥

গ্রামের প্রয়োজনীয়তা যখন বাড়িয়া উঠে তখন সেই গ্রামে বহুলোকের সমাগম হয়। তাহাদের প্রয়োজন মিটাইতে আবার অন্য এক শ্রেণীর লোক লাগে। তাহাদের জীবিকার তারতম্য হয়। সেই মিশ্র জীবিকার জন্যই গ্রামগুলি ধীরে ধীরে শহরে রূপান্তরিত হইয়া যায়। ইতিপূর্বে ছোট শহরগুলির বৈশিষ্ট্য ও কেন্দ্রীভূত উদ্দেশ্য সম্বন্ধে আলোচনা করা হইয়াছে। কোথাও হয়ত কল-কারখানা, অফিস, আদালত, শিল্প, তীর্থক্ষেত্র এইগুলির জন্য গ্রাম শহরে পরিণত হয়।

আমাদের দেশে খড়্গপুর, টাটানগর, বাটানগর, আসানসোল প্রভৃতি অঞ্চলগুলি যে শহর বা নগরীতে রূপান্তরিত হইয়াছে তাহার পশ্চাতে এই একই যুক্তি রহিয়াছে। শহরের প্রয়োজন মিটাইবার সঙ্গে সঙ্গে মানুষের আনাগোনা হইবে। তাহাদের থাকা, খাওয়া, থাকার সুবন্দোবস্ত সবগুলি মিলিয়া গ্রামের রূপ একেবারে পরিবর্তিত করিয়া দেয়।

অবশ্য রাতারাতি গ্রাম শহরে পরিণত হয় তাহা নহে। তাহার জন্য বহু সময় লাগে। ... মানুষের প্রয়োজন বাড়িবে ততই গ্রাম-কেন্দ্রিক শহর ধীরে ধীরে পরিবর্তিত হইবে। এককথায় শহরের সর্বাঙ্গীণত্ব লাভ করিতে হইলে সেই অঞ্চলের ... ও মানুষের উদ্যম ও কর্মক্ষমতাই প্রধান ভূমিকা গ্রহণ করে।

গ্রাম শহরে পরিণত হইলে তাহার পথঘাট, ঘরবাড়ী, দোকানপাটের নতুন বিন্যাস দরকার। আবার বর্তমানের প্রতিটি কর্মোদ্যমের পশ্চাতে যে প্রেরণা বা বৈজ্ঞানিক যুক্তি রহিয়াছে তাহাকে কেন্দ্র করিয়া গ্রামগুলি ধীরে ধীরে শহরে পরিণত হইতেছে।

## ॥ কলিকাতার জন্ম ॥

## ( Growth of Calcutta )

বর্তমানের আজব নগরী এই কলিকাতা। এই কলিকাতার যে রূপ আমরা দেখিতে পাই প্রায় ৩০০ বৎসরেব আগে তাহার এই রূপ ছিল না। এই অল্প সময়ের মধ্যে কলিকাতাব এত পরিবর্তন ঘটিয়াছে। ১৬৯০ খৃষ্টাব্দে ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির **জব চার্নক** সুতানুটিতে ব্যবসাকেন্দ্র স্থাপন করেন। তাঁহার হয়ত জানা ছিল না সেই দিনের সেই ব্যবস'-কেন্দ্র ধীরে ধীরে পরিবর্তিত হইয়া এই বিরাট নগরে পরিণত হইবে। জব চার্নক সুবাদাব আজি মুশানের নিকট ১৬,০০০ মুদ্রায় কলিকাতা, গোবিন্দপুব ও সুতানুটি এই তিনটি গ্রামের বন্দোবস্ত লইয়া ছিলেন। এই তিনটি গ্রামের অবস্থান ছিল এইরূপ ; বড়বাজার ও ধর্মতলা অঞ্চল ছিল কলিকাতা গ্রাম, বাগবাজার ছিল সুতানুটি গ্রাম আর ফোর্ট উইলিযম অঞ্চল ছিল গোবিন্দপুর গ্রাম। এইগুলি স্বাভাবিকভাবে জংগল ডোবা প্রভৃতিতে পূর্ণ ছিল। এখনও আমবা গংগার ধারে অনেক গ্রামের অবস্থান দেখি। রাজনৈতিক কারণে এই গ্রামগুলির গুরুত্ব বাড়ে। বণিকেরা প্রথমে ব্যবসার নিবাপত্তার জন্য নিজদিগকে সুবক্ষিত কবিতে চেষ্টা করিত। গংগানদী এইভাবে বিরাট এক স্বাভাবিক পবিখা হইয়া উঠিল। আবার বর্তমানের বেলগাছিয়া খালটিকে মারাঠাদের আক্রমণ হইতে দেশ বক্ষা কবিবার জন্য খনন করা হয। ইহার নাম ছিল মারাঠা ডিচ্। এখনও গালিফ স্ট্রীট অঞ্চলে মারাঠা ডিচ্ লেন রহিয়াছে। কালক্রমে ইংরাজদিগেব সহিত রাজশক্তির পুনঃ পুনঃ সংঘর্ষ বাধে। ক্রমাগত যুদ্ধ বিগ্রহেব ফলে বণিক ইংরাজ যখন বাস্তবিকই রাজা ইংরাজ হইল তখন তাহাবা ইহাকে রাজধানীব মত তৈয়ারী করিতে আরম্ভ করে। আবার ইংরাজ রাজশক্তি প্রসারেব ফলে তাহাদেব ঘাঁটিও সুদৃঢ় হয। তাহাবা দুর্গ প্রতিষ্ঠা করে। তাহারা অফিস আদালত তৈয়ারী করে। ফলে গ্রামের মানুষেব কলিকাতার সহিত সম্পর্ক বাড়িতে থাকে। পরে ইংরাজ যখন সমগ্র ভারতবর্ষকে পদানত কবিল তখন সেই বৃটিশ শক্তির রাজধানী বা প্রাণকেন্দ্র হইল এই কলিকাতা। সেই গ্রাম-কেন্দ্রিক কলিকাতা ধীরে ধীরে নগর কলিকাতায পরিণত হইল। তাহার সংগে পথঘাট, ব্যবসা-বাণিজ্য, শিক্ষায়তনের প্রসার, কর্মের সংস্থান গ্রামাঞ্চলের বহু মানুষকে এইদিক টানিয়া আনিল।

ধীরে ধীরে সেই কলিকাতায় লোকসংখ্যা বৃদ্ধিহেতু পরিকল্পনা কমিশন

জনসাধারণের স্বাচ্ছন্দ্য-বিষয়ের দিকে ঝোঁক দিল। কলিকাতা পৌরপ্রতিষ্ঠান,

প্রাচীন কলিকাতা

কলিকাতা ইমপ্রুভমেন্ট ট্রাষ্ট ইত্যাদি তাহার উদাহরণ। আবার পার্শ্ববর্তী

অঞ্চলগুলিকে আইনের মাধ্যমে কলিকাতার অন্তর্ভুক্ত করা হয়। এইভাবে সেই ক্ষুদ্র কলিকাতা কত বিরাট কলিকাতায় পরিণত হইয়াছে।

প্রাচীন কলিকাতার বন্দর

বর্তমানে কলিকাতায় Metropolitan Planning Organisation (C.M.P.O.) প্রতিষ্ঠিত হইয়াছে। ইহার মাধ্যমে বৃহত্তর কলিকাতার সার্থক

রূপায়ন ঘটিবে। বর্তমানে ১৯৬১ খৃষ্টাব্দের আদমসুমারী অনুযায়ী কলিকাতার লোকসংখ্যা ২৯,২৬,৪৯৮।

## অনুশীলনী

১। দক্ষিণ বঙ্গের বিক্ষিপ্ত গ্রামগুলির সহিত উত্তর প্রদেশের সংঘবদ্ধ গ্রামগুলির তুলনা কর

[Draw a comparison between the Scattered villages of lower Bengal and the Compact villages of Uttar Pradesha ]

২। আমাদের দেশে কত প্রকারের শহর আছে? তাহারা কিভাবে গড়িয়া উঠে?

[How many kinds of towns are there in our country? How do they grow up?]

৩। গ্রামের একটি মেলার বর্ণনা কর এবং গ্রামবাসীদের নিকট ইহার উপযোগিতা বর্ণনা কর

[Describe a fair in the country side and say how it is useful to the villagers ]

৪ গ্রাম কিরূপে শহরে পরিণত হয় বর্ণনা কর

[Describe the growth of a town from the village.]

৫ তিনটি ক্ষুদ্র গ্রাম হইতে কিরূপে কলিকাতা শহরের সৃষ্টি হইল তাহা বর্ণনা কর।

[Describe the growth of Calcutta from three small villages.]

# অষ্টম অধ্যায়

## বিভিন্ন দেশের লোকসমাজ

## ( Human Societies in different Countries )

বিচিত্র এই মানুষ। কত বৈচিত্র্যপূর্ণ তাহাদেব জীবনযাপনেব ধাবা। তাহাদের জীবনযাত্রাব প্রতিটি ছন্দ প্রাকৃতিক পবিবেশ প্রভাবে, নানাভাবে রূপান্তরিত হইয়াছে। সেই প্রকৃতিব বিরুদ্ধ পবিবেশেব স গে, কোথাও বা প্রকৃতির সহিত মিতালী বাখিযা মানুষ যুগে যুগে তাহাব সংগ্রামকুশলী মন দিয়া অভিযোজন কবিযা আসিতেছে। যেখানে তাহাব সেই তৎপরতার বহিঃপ্রকাশ বেশী দেখি সেইখানেই তাহাব জীবনধারা ততই অভিনব বলিযা প্রতীত হয়। আমরা মানুষকে অবণ্যেব জংগলাকীর্ণ ক্লিন্ন পরিবেশে দেখি আবার কৃষিক্ষেত্রেব উদাব ঐশ্বর্যপূর্ণ পবিবেশেব পাশেও দেখি আবার দেখি কল-কারখানা, শিল্পাঞ্চলেব আশে পাশেও। এমনিভাবে নিজ নিজ কর্মেব বিভিন্নতায কত বিচিত্র বেশে তাহাবা বহিযাছে।

### ॥ উত্তর সাইবেরিয়ায় যৌথ বল্গা হরিণ পালন ॥

### ( Collective Reindeer Farm in North Siberia )

সাইবেরিযা বাশিযাব অন্তর্গত একটি স্থান। ইহাব দক্ষিণে চীন, পশ্চিমে ইউবাল পর্বতমালা ও পূর্বে ওখটস্ক সাগব। এই অঞ্চলের বৈশিষ্ট্য হইল যে বারমাসেব বেশীব ভাগ সময ইহাতে বরফ জমিযা থাকে। সাইবেরিযার এই বরফাবৃত শীতপ্রধান অঞ্চলকে তুন্দ্রা অঞ্চল বলা হয। এই সকল অঞ্চলে বৃষ্টিপাতের পরিমাণ অত্যন্ত কম। খুব অধিক হইলে তাহা প্রায ১০ পর্যন্ত। এই তুন্দ্রা অঞ্চলে এক প্রকাব তৃণ জন্মে। সেই তৃণকে কেন্দ্র কবিযা যে সকল প্রাণী বাঁচিযা থাকে তাহাব মধ্যে বল্গা হবিণ হইল প্রধান। বল্গা হবিণ ব্যতীত আবও যে দু'এক বকমেব প্রাণী এই অঞ্চলে দেখিতে পাওযা যায তাহা হইল সিন্ধুঘোটক ও শ্বেত ভল্লুক। এইখানের মানুষের জীবনযাত্রায কৃষিব কোন সুযোগ সুবিধা নাই। মানুষের যে কযটি বিচ্ছিন্ন গোষ্ঠী এই অঞ্চলে বসবাস করে তাহাদেব মধ্যে সামোযেদ ও ইযাকুট হইল প্রধান। এই বিচ্ছিন্ন মানুষের গোষ্ঠীগুলি সমবেতভাবে পশু ও মৎস্য শিকাব করিযা জীবনযাত্রা নির্বাহ করিযা থাকে। বল্গা হরিণকে তাহারা গৃহপালিত জন্তু হিসাবে প্রতিপালিত করিযা

থাকে। কঠিন বরফের উপর দিয়া স্বাভাবিকভাবে যাতাযাত করা যখন কষ্ট-সাধ্য ব্যাপার তখন তাহারা বল্গা হরিণ দ্বারা টানা একপ্রকার চাকাহীন গাড়ী ব্যবহার করিয়া থাকে। ইহাতে তাহাদের যাতাযাতের সুবিধা হয়। এই গাড়ীর নাম শ্লেজ গাড়ী। যাতাযাতের সুবিধা ছাড়া বল্গা হরিণের মাংস তাহারা ভক্ষণ করিয়া থাকে। আবার ইহার চামড়ায় নানাপ্রকার পোশাক পরিচ্ছদ প্রস্তুত করা হইয়া থাকে। প্রকৃতপক্ষে এই সকল গোষ্ঠীর জীবনধারা লইয়া আলোচনা করিলে দেখা যাইবে আঞ্চলিক পরিবেশে সহজভাবে যে বল্গা হরিণ এই অঞ্চলে বাঁচিয়া থাকে তাহাকে কেন্দ্র করিয়া এই [illegible]রের জীবন-যাত্রা গড়িয়া উঠিয়াছে।

রুশ সরকার এই উপজাতি গোষ্ঠীর জীবনধারা উন্নত করিবার জন্য নানা চেষ্টা করিতেছে। তাহার মধ্যে এই উপজাতিগুলিকে [illegible] বল্গা হরিণ প্রতিপালন করিতে উৎসাহিত করা হইতেছে। [illegible] খামারকে কেন্দ্র করিয়া বেশ কয়েকজন অধিবাসীর [illegible] [illegible] ইহার মাংস বাহিরে বিক্রয় করিয়া থাকে। তাহার পরিবর্তে জীবনযাত্রার অন্যান্য প্রয়োজনীয় দ্রব্যসম্ভার সংগৃহীত হয়। এই খামারগুলি পরিচালনার দায়িত্ব রুশ সরকারের। কিন্তু কাজ করিয়া থাকে এই উপজাতি গোষ্ঠীর লোকেরা। তাহার এইভাবে উন্নত জীবনযাত্রার এক সুযোগ পাইয়াছে।

ইহা ছাড়া তাহাদের পরিবেশের উন্নতি সাধন করিবার জন্য রুশ সরকার বরফ কাটা যন্ত্র দিয়া [illegible] চলাচলের রাস্তা [illegible] [illegible] হইয়াছে। [illegible] যাতাযাত নহে উহার বিস্তীর্ণ অঞ্চলের [illegible] [illegible] [illegible]নিক প্রণালীতে কৃষিকার্যের ব্যবস্থা করিয়া বরফ [illegible] জমিগুলিকে কাজে [illegible] ও মানুষের কল্যাণে নিয়োজিত করিতে সমর্থ হইয়াছে।

## মালয়ের লোক সমাজ

## ( A Malayan Community )

দক্ষিণ পূর্ব এশিয়ার একটি সংকীর্ণ ভূভাগ হইল মালয় উপদ্বীপ। ইহা নিরক্ষীয় অঞ্চলের অন্তর্গত। নিরক্ষীয় অঞ্চলের বৈশিষ্ট্য হইল প্রচুর বৃষ্টিপাত, উষ্ণ আবহাওয়া। এই পরিবেশে মালয় অঞ্চলে যে অরণ্য গড়িয়া উঠিয়াছে তাহাকে নিরক্ষীয় অরণ্য বলা যাইতে পারে। এই অরণ্যের বিরাট বিরাট গাছগুলির সহিত নানাপ্রকার লতানে গাছ, বেত প্রভৃতি রহিয়াছে। মালয়ের অরণ্যে যে অনগ্রসর আদিম অধিবাসী এখনও তাহাদের নিজস্ব সংস্কৃতি লইয়া

বাস করিয়া আসিতেছে তাহারা হইল **সেমাঙ**। সেমাঙদের আকৃতিতে নিগ্রিটো ( Negrito ) জাতীয় প্রভাব পরিষ্কার রহিয়াছে। তাহাদের জীবন-যাত্রায় সেই আদিম খাদ্য সংগ্রাহকের ধারা দেখিতে পাওয়া যায়। আন্দামান দ্বীপপুঞ্জের অধিবাসীদের মত তাহারাও দলবদ্ধ হইয়া বাস করে। ঐ দলগুলির উপজীবিকা হইল দলবদ্ধ হইয়া শিকার করা। সুতরাং ইহাদের কোন স্থায়ী বাসস্থান নাই। এই অঞ্চলে প্রচুর বাঁশ পাওয়া যায়। ঐ বাঁশ হইতে তাহাদের নানাপ্রকার জীবনযাত্রার সামগ্রী তৈয়ারী হইয়া থাকে। বাঁশ হইতে ছুরি, তীর, ধনুক প্রভৃতি তৈয়ারী হয়। আবার বাঁশের বাখারি ও বেতের বুননি দিয়া নানা প্রকার ঝুড়ি তৈয়ার করা ইহাদের দৈনন্দিন কর্মপদ্ধতির বৈশিষ্ট্য।

সেমাঙদের যে সকল অস্থায়ী আবাস নির্মিত হইয়া থাকে সেগুলির খুঁটি বাঁশ হইতে হয়। আবার তালপাতা বা ঘাসজাতীয় তৃণের ছাউনি দিয়া তাহার আবরণ হয়। তীর ধনুক লইয়া শিকার করিতে গেলে জংগলের মধ্য হইতে নানাপ্রকার জীবজন্তু বিশেষ করিয়া বুনো খরগোস, নানাপ্রকারের ইঁদুর, শূকর প্রভৃতি তাহারা শিকার করিয়া আনে। কখনও বা তাহারা ফাঁদ পাতিয়া ঐ সকল প্রাণী ধরিয়া আনে। আবার উপকূলীয় অঞ্চল বলিয়া সমুদ্রকূলবর্তী অঞ্চলে মৎস্য শিকারের কোন অসুবিধা নাই। এইভাবে পশু ও মৎস্য তাহাদের প্রধান খাদ্য হিসাবে পরিগণিত হয়।

সেমাঙদের জীবনযাত্রার অন্যান্য সামাজিক রীতিগুলিও বেশ অদ্ভুত। তাহারা দলবদ্ধ হইয়া বনবাস করে। সেইজন্য একদলের লোক অন্যদলের মধ্য হইতে কন্যা সংগ্রহ করিয়া থাকে। বিবাহের পর ঐরকম এক একজন বর তাহাদের শ্বশুরবাড়ীর দলে থাকিয়া যায়। কখনও কখনও নানা কারণে একদলের সহিত অন্যদলের বাদ-বিসম্বাদ লাগিয়া থাকে। এই বাদ-বিসম্বাদও তাহাদের জীবনে বৈচিত্র্য আনিয়া দেয়।

আদিবাসী ছাড়া মালয়ে আর একটি সংকর জনসমষ্টি গড়িয়া উঠিতেছে। ইহারা মালয়ে রবার-চাষের জন্য বাহির হইতে আসিয়াছে। বিশেষ আবহাওয়ার জন্য মালয়ে রবার-চাষের সুবিধা। এই রবার চাষ করিবার জন্য পৃথিবীর বিভিন্ন অঞ্চল হইতে বিশেষভাবে ভারতবর্ষ ও চীন প্রভৃতি অঞ্চল হইতে প্রচুর শ্রমিক আনা হইয়াছে। সেই সকল শ্রমিক আসার ফলে ঐ রবার চাষের উপনিবেশগুলিতে থাকার সুবিধা হইয়াছে। ঘরবাড়ী, রাস্তাঘাট, বিশেষভাবে বর্তমানের মানুষের সুখ স্বাচ্ছন্দ্যের জন্য যেরূপ পথঘাট বা আবাসের উন্নতি আবশ্যক এই সকল উপনিবেশগুলিতে প্রায় সেই সকল

স্বাচ্ছন্দ্য রহিয়াছে। বর্তমানে রবার একটি প্রয়োজনীয় শিল্প। আর রবার সর্বত্র উৎপন্ন হয় না। রবার গাছের রস হইতে রবার হয়। সেই রবার পৃথিবীর নানাদেশে চালান যায়। ইহার ফলে ঐ ঔপনিবেশিক গোষ্ঠীর নানা উন্নতি হইয়াছে।

কেবল রবার চাষ নহে ইহার পার্শ্ববর্তী অঞ্চলে খনি হইতে তাম্র প্রভৃতি ধাতু পাওয়া যাইতেছে। এইভাবে প্রাকৃতিক ঐশ্বর্য কাজে লাগাইয়া ঔপনিবেশিক গোষ্ঠীর জীবনযাপনের ধারা উন্নত হইয়াছে।

রবার চাষ ও খনির কাজ বাদ দিলে এই অঞ্চলে কৃষিকার্যও লক্ষণীয় ধান, কলা, আনারস, নারিকেল, সাগু, নানাবিধ মশলা এই অঞ্চলে প্রচুর উৎপন্ন হইতেছে। ইহার ফলে এই জনসমষ্টির জীবনযাত্রায় নানা উন্নতি দেখিতে পাওয়া যাইতেছে।

## ॥ সেণ্ট লরেন্স নদীর তীরের লোকসমাজ ॥

**( Human societies on the bank of the St. Lawrence )**

আমেরিকার উত্তরাংশের নাম কানাডা। কানাডা দেশে সেণ্ট লরেন্স নামে একটি নদী রহিয়াছে। এই নদীটি মার্কিন যুক্তরাষ্ট্র হইতে উদ্ভূত হইয়া ধীরে ধীরে কানাডার দক্ষিণ-পূর্ব অঞ্চল দিয়া প্রবাহিত হইতেছে। এই নদীর কূলবর্তী অঞ্চলগুলিতে প্রচুর লোক বসবাস করিয়া থাকে। এই অঞ্চল অত্যন্ত উর্বর। আবার যেমন কৃষির সুবিধা রহিয়াছে, তেমন অন্যদিকেও প্রাকৃতিক অরণ্যরাজি ও নানাবিধ খনিজ পদার্থেরও সমাবেশ এই অঞ্চলের বৈশিষ্ট্য। এই স্বাভাবিক সম্পদকে আয়ত্ত করিবার জন্য বহু বিদেশাগত গোষ্ঠী বিশেষভাবে ইংরাজ, ফরাসী প্রভৃতি জাতিগুলি এইখানে বসবাস করিতেছে।

সেণ্ট লরেন্স নদীর তীরে দুইটি প্রধান শহর আছে, সেইগুলি হইল **কুইবেক ও মণ্ট্রিল**। কুইবেক শহরে ফরাসীদের প্রাধান্য বেশী। সারাবৎসর নদীতে সমান জল থাকে না সেইজন্য জাহাজ চলাচলের সুবিধা সকল সময় নাই। গ্রীষ্মকালে মণ্ট্রিল শহর পর্যন্ত জাহাজ চলাচল করিয়া থাকে। মণ্ট্রিল শহরে নানারকমের কল-কারখানা রহিয়াছে। মণ্ট্রিলকে একটি শিল্পনগরী বলিলে অত্যুক্তি হইবে না। মণ্ট্রিল শহরে কাগজের কল, জুতা তৈয়ারীর ভাল ভাল কারখানা রহিয়াছে। ইহার পাশে রহিয়াছে খনিজ তৈল শোধন করিবার কারখানা। গ্রীষ্মকালে জাহাজ চলাচলের সুবিধা থাকায় পার্শ্ববর্তী

অঞ্চল হইতে গম, কাঠ ও খনিজ পদার্থ আনয়ন করা হয়। সেই সকল পদার্থ ও বস্তু দিয়া কলকারখানা চলিতে থাকে। পুনরায় শীতকালে যখন বরফ জমিয়া যায় তখন মালপত্র পরিবহণের কোন সুবিধা থাকে না। তখন আটলান্টিক মহাসাগরের উপকূলে হালিফ্যাক্স শহর হইতে ব্যবসা-বাণিজ্য চলিতে থাকে। কানাডায় যে দুইটি প্রধান রেলপথ রহিয়াছে তাহার মাধ্যমে মালপত্র পরিবহণের সুবিধা রহিয়াছে।

সেন্ট লরেন্স নদীর কূলে স্বভাবজাত অরণ্য থাকায় তাহার কাঠগুলি হইতে কাগজের কল চলিয়া থাকে। সেই সকল কাঠগুলিকে কাটিবার পর ঠিকভাবে ভেলা বাঁধিবার মত বাঁধিয়া নদীর জলে ভাসাইয়া দেওয়া হয়। তাহার সহিত লোক থাকে। নির্দিষ্ট অঞ্চলে কাঠ পৌছাইলে সেই লোক তাহা উঠাইয়া লয়। এইভাবে প্রকৃতির করুণাকে মানুষ নিজ কাজে না লাগাইয়া দেশ ও সমাজকে সমৃদ্ধ করিবার চেষ্টা পাইতেছে।

সেন্ট লরেন্স নদীর তীরভাগ অঞ্চল অত্যন্ত উর্বর। সেইজন্য ঐ অঞ্চলে নানা প্রকার কৃষিজাত দ্রব্যসম্ভার পাওয়া যায়। ঐ কৃষিজাত দ্রব্যগুলির মধ্যে গম, ওট, মটরশুঁটি, আলু ও তামাক অন্যতম। গম হইতে আটা, ময়দা, সুজি, কেক প্রভৃতি তৈয়ারী হয়। সেইজন্য সেন্ট লরেন্সের তীরে অনেক গম কল রহিয়াছে।

আবার নদীর তীরবর্তী বলিয়া স্থানীয় অধিবাসীরা নানাপ্রকার মৎস্য ধরিয়া জীবিকা নির্বাহ করিয়া থাকে। বিভিন্নপ্রকার জলস্রোতের প্রভাবে সমুদ্রের অগভীর অঞ্চলগুলিতে নানাপ্রকার মৎস্য পাওয়া যায়। ঐ মৎস্য কেবল যে স্থানীয় অধিবাসীরা খাদ্য হিসাবে গ্রহণ করিয়া থাকে তাহা নহে বিদেশেও চালান যায়। মৎস্যগুলির মধ্যে কড, সাল, হেরিং, চিংড়ী উল্লেখযোগ্য। মৎস্যগুলিকে রোদে শুকাইবার পর টিন ভর্তি করিয়া বাহিরে রপ্তানি করা হয়। মৎস্য-ব্যবসায়ের জন্য বহু লোক নদীর তীরবর্তী অঞ্চলে স্থায়ী বসবাস করিতে আরম্ভ করিয়াছে।

এইখানে দেখা যাইতেছে প্রাকৃতিক সম্পদকে নানাভাবে কাজে লাগাইবার জন্য কীভাবে কল-কারখানা, বা শিল্পের প্রসার ঘটিতেছে। এইসকল প্রসারের ফলে মানুষের জীবনযাত্রা যেমন বৈচিত্র্যময় হইয়া উঠিয়াছে তেমনি নানাভাবে অর্থাগমের ফলে তাহাদের মধ্যে এক স্বাচ্ছন্দ্যভাব বর্তমান। সেইজন্য ঐ অঞ্চলের লোকজন ধীরে ধীরে উন্নতি করিতে পারিতেছে। আরও লক্ষ্য করিবার বিষয় এই যে নানা গোষ্ঠীর লোক বিভিন্ন কর্মব্যপদেশে একত্র বসবাস

করিলেও ধীরে ধীরে তাহাদের মধ্যে স্বদেশীয়তা বা ক্ষুদ্র স্বকীয়তাবোধ কমিয়া গিয়াছে। তাহারা সকলে সমবেতভাবে এক সুন্দর দেশ গঠনে সমান অংশ গ্রহণ করিতে সমর্থ হইয়াছে।

## ॥ জুইডার জীর ওলন্দাজ লোকসমাজ ॥
## ( A Dutch Community near Zuyder Zee )

য়ুরোপ মহাদেশের অন্তর্গত হল্যাণ্ড দেশের প্রাকৃতিক পরিবেশ অত্যন্ত অদ্ভুত। সমুদ্রপৃষ্ঠ হইতে ইহা প্রায় একশত ফুট নীচু বলিয়া অধিবাসীদের জীবনে নানা দুর্ভোগ দেখা যায়। কেননা সমুদ্রের জল যে কোন মুহূর্তে দেশের মধ্যে ঢুকিয়া সমস্ত কিছু ডুবাইয়া দিতে পারে। সেইজন্য হল্যাণ্ডের অধিবাসীদের অর্থাৎ ওলন্দাজদের প্রকৃতির সহিত নিরন্তর সংগ্রাম করিতে হইতেছে। এই সংগ্রামের ফলে তাহাদের জীবনযাত্রা ভিন্নমুখী হইয়াছে।

জুইডার জী হইল হল্যাণ্ড দেশের এক অগভীর খাড়ি। এই খাড়িটি উত্তর সাগরের সহিত সংযুক্ত। আবার খাড়িটি সমুদ্রপৃষ্ঠ হইতে নিম্নে অবস্থিত। ক্রমাগত বন্যা হইয়া ঐ অঞ্চলের অধিবাসীদের ভীষণ অসুবিধা হয় বলিয়া গত ১৯১৮ খৃষ্টাব্দে বন্যারোধ করিবার জন্য বিরাট বাঁধ নির্মাণ করা হয়। এই বাঁধটি প্রায় ২৫ ফুট উচ্চ এবং খুব বিস্তৃত ও দীর্ঘ। ঐ বাঁধ নির্মাণের পর তাহার উপর কংক্রীটের রাস্তা তৈয়ার করা হইয়াছে। কতকগুলি খাল কাটিয়া জল নিষ্কাশনের সুবন্দোবস্ত করা হইয়াছে। খালগুলি হইতে জল বাহির করিয়া দিবার জন্য একপ্রকার যন্ত্রচালিত **উইণ্ডমিল** রহিয়াছে। নীচু অংশ হইতে জল বাহির হইবার পর অনেক পতিত জমি উদ্ধার করা হইয়াছে। এই জমিগুলির মাটি অত্যন্ত উর্বর বলিয়া নানাপ্রকার কৃষিকার্যের সুবিধা হয়। প্রধান ফসলের মধ্যে আলু, গম, রাই ও নানা প্রকার তৈলবীজ প্রধান। এই চাষের জমির পার্শ্ববর্তী অঞ্চলে পশুচারণের জন্য যথেষ্ট জমি বা চারণ ভূমি রহিয়াছে। তাহাতে পশু পালনের সুবিধা হয়। ফলে গোপালন ঐ অঞ্চলের অধিবাসীদের আর একটি উপজীবিকা। কৃষিকার্যের মধ্যে বিরাট এক জনসমাজ লিপ্ত থাকে। ফলে তাহাদের জীবনযাত্রায় নানা পরিবর্তন আসিয়াছে। আবার গোপালনের ফলে প্রচুর দুগ্ধ উৎপন্ন হয়। দুগ্ধজাত দ্রব্য বিশেষভাবে মাখন, পনীর বিভিন্ন স্থানে রপ্তানি হয়। জিনিষপত্র আমদানি রপ্তানির জন্য **আইকমার** নামক স্থান রহিয়াছে। উহা একটি ব্যবসাকেন্দ্র হিসাবে প্রসিদ্ধি লাভ করিয়াছে। ঐ স্থান হইতে য়ুরোপের

নানাস্থানে জিনিসপত্র চালান হইয়া থাকে। আবার এই অঞ্চলে খাল বিল থাকায় মৎস্য-চাষও এক উল্লেখযোগ্য ব্যবসা। আবার এই অঞ্চলের বেশীর ভাগ লোক জাহাজ নির্মাণ করিবার কৌশল জানে। নিজেরা জাহাজ তৈয়ার করিয়া য়ুরোপের বিভিন্ন অঞ্চলে তাহাদের কৃষিজাত, দুগ্ধজাত দ্রব্য ও মৎস্যাদি চালান দিয়া থাকে। এইখানে ইহাই উল্লেখযোগ্য যে মানুষ কীভাবে স্বীয় শ্রম ও বুদ্ধি দ্বারা প্রাকৃতিক পরিবেশকে আয়ত্তে আনিয়া নিজেদের জীবন-যাত্রাকে সমৃদ্ধ করিতে সমর্থ হইয়াছে। এক একটি উপজীবিকার সহিত অপর উপজীবিকা স্থান পাইয়াছে। তাহাতে বিরাট জনসমষ্টি জীবিকার সংকলন করিয়া জীবনে উন্নতি করিতে সমর্থ হইয়াছে।

জীবনযাত্রা বা অর্থনৈতিক ব্যবস্থার কথা বাদ দিলে তাহাদের দৈনন্দিন জীবনযাত্রার উন্নতিও লক্ষণীয়। যখন এক একটি লোকসমাজ নিজদিগের শ্রমে সমৃদ্ধ হইতে পারে তখন তাহাদের বাড়ীঘর, বাগান-বাগিচা, পথঘাট, যানবাহন এগুলির উন্নতিও লক্ষণীয়। ফলে জুইডার জীর অধিবাসীদের জীবনে আমরা যে সমৃদ্ধি দেখিতে পাই তাহা কেবল সম্ভব হইয়াছে এইজন্য যে তাহারা প্রাকৃতিক সম্পদকে নানাভাবে কাজে লাগাইয়া সামগ্রিক জীবনকে উন্নত পর্যায়ে আনিতে সমর্থ হইয়াছে। বসন্তকালে যখন বরফ গলিয়া জল হইয়া যায় তখন তাহারা তাহাদের বাড়ীর আশে পাশে রাস্তার নিকটবর্তী উদ্যানে নানা রকম মরশুমী ফুলের চাষ করিয়া থাকে। এই সব ফুলের বৈচিত্র্য এবং সৌন্দর্য তাহাদের রুচিজ্ঞানের উৎকর্ষতার পরিচয় দিতেছে। ফুলের ব্যবসাও তাহাদের অনেকের উপজীবিকা। এই সব ফুল প্যাকেট করিয়া নানা অঞ্চলে চালান যায়। মোট কথা শ্রম, অধ্যবসায় ও বুদ্ধি থাকিলে প্রাকৃতিক অভিশাপকেও কৃতকার্যতায় পর্যবসিত করা যায়। জুইডার জীর হল্যাণ্ডের জনসমষ্টির সামগ্রিক উন্নয়নে পশ্চাতে এই সকল সম্মিলিত প্রচেষ্টা রহিয়াছে।

## ॥ উত্তর চীনের লোকসমাজ ॥

## ( A North Chinese Community )

পৃথিবীর মানচিত্রে চীন একটি বিরাট দেশ বলিয়া স্বীকৃত হয়। শুধু তাহাই নহে বর্তমান কম্যুনিষ্ট চীনের পরদেশগ্রাসী রাজ্যলিপ্সা-নীতি পৃথিবীর ইতিহাসে তাহাকে ধিকৃত করিতেছে। যাহাই হউক এই চীনের উত্তরাঞ্চলের এক বিশেষ লোকসমাজের জীবনযাত্রার পশ্চাতে আমরা প্রাকৃতিক পরিবেশের প্রভাবকে বিশ্লেষণ করিয়া দেখিতে চেষ্টা পাইব।

ভূপ্রকৃতির গঠন বৈচিত্র্যে চীনদেশকে দুই ভাগে ভাগ করা যায়, এক হইল উত্তর চীন, অপরটি হইল দক্ষিণ চীন। হোয়াংহো নদীর তীরে অবস্থিত উত্তর চীনের এই ভূভাগটি প্রায় শুষ্ক। ইহা এক মরুভূমির আকার ধারণ করিয়াছে। অথচ প্রাচীন ইতিহাসের সাক্ষ্য প্রমাণ দেখিলে বোঝা যাইবে এককালে এইখানে এক প্রাচীন সভ্যতার উদ্ভব হইয়াছিল। এই শুষ্ক মরুপ্রায় অঞ্চলগুলিতে খাল কাটিয়া প্রাচীন মানুষের গোষ্ঠী কৃষিকার্য করিত। তাহা দেখিয়া আমরা তাহাদের অতীত সম্বন্ধে ধারণা পাই।

উত্তর চীনের সীমান্ত অঞ্চলে কোন পাহাড়-পর্বত না থাকায় উত্তরের ঠাণ্ডা বরফের ঝড় বহিয়া মানুষের জীবনে অশান্তি আনিয়া দেয়। এই অঞ্চলের শুষ্কতার প্রধান কারণ বৃষ্টিপাতের অভাব। বৎসরে প্রায় ২০" ইঞ্চির বেশী বৃষ্টিপাত হয় না। আবার অন্যদিকে **হোয়াংহো** নদীর প্রচণ্ড বন্যা ইহার উপকূলবর্তী অঞ্চলকে ভাসাইয়া দেয়। সেইজন্য এই অঞ্চলের লোকজনের জীবনে দুঃখের অন্ত নাই। এই দুঃখের মধ্যে তাহাদের কালাতিপাত করিতে হয়, তাহাদের লোকচরিত্রে সাধারণ মানুষের স্বাভাবিকতা নাই। চীনের এই লোকসমাজ অত্যন্ত কষ্টসহিষ্ণু। নানা বিপর্যয়ের মধ্যেও প্রতিকূল অবস্থার মধ্যে থাকে বলিয়া তাহাদের বাঁচিয়া থাকিতে প্রচণ্ড সংগ্রাম করিতে হয় তাহারা যতটুকু কৃষিযোগ্য জমি পায়, সেইটুকুকে নানা সার দিয়া তাহা হইতে প্রচুর ফসল পাইবার চেষ্টা করে। মানুষের মলকে তাহারা সার হিসাবে ব্যবহার করিয়া থাকে। তাহাদের শ্রমে ঐ ভূখণ্ডে যে সকল কৃষিজাত দ্রব্য উৎপন্ন হয় তাহার মধ্যে প্রধান হইল গম, যব, ভুট্টা, বার্লি ও সোয়াবিন। অনেকে মিষ্ট আলু ও তুঁত গাছের চাষ করিয়া থাকে। তুঁত গাছের চাষ করিয়া গুটিপোকা বসান হয়। গুটি পোকার মুখের লালায় তসর তৈয়ারী হয়। ঐ তসর বা কীটজ বস্ত্র পীত রঙের এবং চীনারা প্রাচীনকাল হইতে ঐ কীটজ বস্ত্র পরিধান করিয়া আসিতেছে। কোন কোন প্রাচীন গ্রন্থে ঐ কীটজ বস্ত্রকে **চীনাংশুক** বলিয়া অভিহিত করা হয়।

ঐ অঞ্চলের অধিবাসীদের পশুচারণের উপযোগী পর্যাপ্ত চারণভূমি নাই। গৃহপালিত জন্তুর মধ্যে কেবলমাত্র মোরগ ও শূকর।

এই পরিবেশের পরিপ্রেক্ষিতে চীনের কম্যুনিষ্ট সরকার দেশগুলির পুনর্গঠন ও কৃষিজীবনে উন্নত ব্যবস্থার প্রবর্তন করিতে চেষ্টা পাইতেছে বলিয়া অনেকের অভিমত।

## ॥ আমেরিকার প্রেয়রী অঞ্চলের জনসমাজ ॥
## ( A Community in the American Prairies )

পৃথিবীর বিভিন্ন অঞ্চলের গাছপালা বা অরণ্যের সহিত জলবায়ুর এক সম্পর্ক রহিয়াছে। উত্তর আমেরিকার মধ্যের সমভূমিতে এমনিভাবে মাইলের পর মাইল বিস্তৃত তৃণভূমি রহিয়াছে। এই তৃণভূমি বা ঘাসের অঞ্চলকে **প্রেয়রী** বলা হয়। প্রেয়রী অঞ্চল নাতিশীতোষ্ণ। শীতকালে কনকনে ঠাণ্ডা আবার গ্রীষ্মকালে বৃষ্টিপাতের অভাব হয় না। এই তৃণভূমিতে **রেড ইণ্ডিয়ান** নামক এক খণ্ড জাতি বা আদিবাসীর বাস। তাহাদের গায়ের রং অস্বাভাবিক লাল বলিয়া রেড ইণ্ডিয়ান নামে পরিচিত। যেহেতু তাহাদের পরিবেশ তৃণাদিতে পূর্ণ সেইজন্য পশুপালন হইল তাহাদের প্রধান উপজীবিকা। প্রেয়রী অঞ্চলে গরু রাখিবার বিরাট খামার (Cattle farm) বা আস্তানা রহিয়াছে। সেগুলিকে ইংরাজীতে র‍্যাঞ্চ ( Ranch ) বলা হয়। প্রতিটি খামারের অধীনে বেশ কিছু পরিমাণ চারণভূমি রহিয়াছে। সেই চারণভূমিতে ভারপ্রাপ্ত রাখাল বালকেরা ( Cow boys ) গরু চরাইয়া থাকে। রেড ইণ্ডিয়ানরা মাথায় পালক বাঁধিয়া থাকে। এই গোপালক রাখালেরা একপ্রকার বিশেষ টুপি পরিধান করিয়া থাকে। গো-মহিষের তত্ত্বাবধানের জন্য তাহাদের অশ্বপৃষ্ঠে যাতায়াত করিতে হয়। অশ্বপৃষ্ঠে যাতায়াতে রক্ষণাবেক্ষণের অনেক সুবিধা থাকে এবং ইহার ফলে অতি সত্বর একস্থান হইতে অন্যস্থানে যাইতে পারে। আবার তাহাদের সাহায্যের জন্য এক প্রকার সুশিক্ষিত কুকুর আছে। গরুর পাল হইতে কোন গরু যদি বাহিরে থাকিয়া যায় অর্থাৎ পাল ছাড়া হইয়া পড়ে তখন এই কুকুরগুলি এই গরুর পালকে একত্রিত করিতে সাহায্য করে। আবার রাখাল বালকেরা ল্যাসো ( Lasso ) নামক এক প্রকার দড়ির ফাঁস ব্যবহার করে ; এই ফাঁসগুলি তাহারা অশ্বপৃষ্ঠে থাকিয়া অবাধ্য পশুর দিকে নিক্ষেপ করিয়া তাহাকে আটকাইয়া ফেলে এবং নিকটে টানিয়া আনে।

পশুপালন ছাড়া প্রেয়রী অঞ্চলের কোথাও কোথাও নানাপ্রকার কৃষিকার্য হয়। কৃষিজাত দ্রব্যের মধ্যে গম, যব ও ভুট্টা প্রধান। যে প্রকার জলবায়ুতে গম উৎপন্ন হয় আমেরিকার এই অঞ্চলে প্রায় সেই প্রকার জলবায়ু রহিয়াছে। প্রগাঢ় কৃষিকার্যের জন্য কোথাও কোথাও ট্রাক্টর ব্যবহার করা হইয়া থাকে। এই অঞ্চলের লোকের প্রধান খাদ্য হইল গম।

প্রেয়রী অঞ্চলের পশুর মাংস আমেরিকার বিভিন্ন স্থানে রপ্তানি হয়। মাংস, দুগ্ধজাত দ্রব্য ও পশুর চামড়া হইতে প্রয়োজনীয় জুতা, ব্যাগ ইত্যাদি

তৈয়ারীর জন্য এই সকল অঞ্চলে কারখানা গড়িয়া উঠিতেছে। পশুর লোম হইতে পশম পাওয়া যায়।

সম্প্রতি মার্কিন সরকার এই সকল রেড ইণ্ডিয়ান উপজাতিদের অর্থনৈতিক জীবনে যাহাতে উন্নতি সাধিত হয় তাহার জন্য বিশেষ চেষ্টা করিতেছেন। তাহাদের জন্য বিদ্যালয় ও নানা কারিগরী শিক্ষার প্রতিষ্ঠান গড়িয়া উঠিয়াছে। তাহারা এই বিষয়ে স্বতঃপ্রবৃত্ত হইয়া উদ্যোগী হইয়াছে।

## ॥ পশ্চিম অষ্ট্রেলিয়ার খনি-কেন্দ্রিক লোকসমাজ ॥
## ( A Mining Community in West Australia )

অষ্ট্রেলিয়া মহাদেশ সর্বাপেক্ষা ক্ষুদ্রায়তনের মহাদেশ। এই মহাদেশের অস্তিত্ব স্বীকৃত হয় অষ্টাদশ শতাব্দীতে যখন ক্যাপ্‌টেন কুক এই অঞ্চল পরিভ্রমণ করেন। তাহার পর বহু য়ুরোপীয়ান এই অঞ্চলে বসতি স্থাপন করিয়াছে। ইহার পর ধীরে ধীরে অষ্ট্রেলিয়া মহাদেশে কয়েকটি খনি আবিষ্কৃত হয়। খনি আবিষ্কৃত হইবার সংগে সংগে সাধারণ মানুষের জীবনে এক স্বাভাবিক কর্মচাঞ্চল্য আসে। ফলে বাণিজ্যকেন্দ্র করিয়া যে লোকসমষ্টি জীবিকার সংস্থান করিতে লাগিল তাহাদের পারস্পরিক সাহচর্যে এক নূতন গোষ্ঠী ও নূতন সমাজের উদ্ভব হইল।

অষ্ট্রেলিয়ার আদিম বাসিন্দাদের মধ্যে অতি প্রাচীন সমাজ ও অর্থনৈতিক ব্যবস্থা রহিয়াছে। তাহাদের আকৃতি প্রকৃতি এইজন্য ভিন্নতর হইয়াছে। তাহারা মুখে গভীর ক্ষত সৃষ্টি করিয়া এক প্রকার দাগ টানে। তাহাদের ধারণা মুখে বা দেহের বিভিন্ন অংশে এই প্রকার দাগ বা চিহ্ন থাকিলে শত্রু অথবা অশরীরী শক্তি নানাভাবে ভয় পাইবে। তাহাদের অনেকে প্রস্তর নির্মিত আয়ুধ ব্যবহার করিয়া থাকে। তীর, ধনুক, বল্লম, কাঠের তৈয়ারী বুম্যার‍্যাং হইল এক এক প্রকার ক্ষেপণাস্ত্র। যাহাই হউক আদিম সমাজের পাশাপাশি খনিকেন্দ্রিক অঞ্চলে অন্য সমাজ সংস্কৃতির লোক আসিয়া ধীরে ধীরে ভীড় করিতে আরম্ভ করিল। সেখানে যে দুইটি প্রধান স্বর্ণখনি আছে সেগুলি হইল কুলগার্ডি ও কালগুর্লি। স্বর্ণ উৎপাদন ব্যতীত অষ্ট্রেলিয়া মহাদেশে কয়লা, রৌপ্য প্রভৃতির খনিও আবিষ্কৃত হইয়াছে।

অষ্ট্রেলিয়ার জলবায়ু শুষ্ক ভাবাপন্ন ও ঐ সকল অঞ্চলের লোকজন নানা প্রকার অসুবিধায় জীবনযাপন করিত। বর্তমানে খনির প্রসার ও কাজ কর্মের বিস্তারের জন্য কৃত্রিম জলাশয় তৈয়ারী করা হইয়াছে। তাহাতে স্থানীয়

লোকের জীবনযাত্রার প্রভূত উন্নতি ঘটিতেছে। খনি-অঞ্চলগুলিতে পাইপের সাহায্যে জল সরবরাহের ব্যবস্থা হইয়াছে। ইহা ছাড়া খনি এলাকায় হাসপাতাল, ক্লাব, স্কুল ও সাধারণ মানুষের জীবন-যাপনের উপযোগী বাসগৃহ, পথঘাট, যানবাহনের অনেক সুবিধা হইয়াছে।

যাতায়াত ও যানবাহন ব্যবস্থার উন্নতি হওয়ায় এই অঞ্চল সত্বর সমৃদ্ধিশালী অঞ্চলে পরিণত হইবে।

## ॥ রাইনল্যাণ্ডের শিল্পকেন্দ্রিক লোকসমাজ ॥
## ( An Industrial Community in the Rhineland )

রাইন নদী সুইজারল্যাণ্ডের আল্পস পর্বতমালা হইতে উদ্ভূত হইয়া জার্মানীর মধ্য দিয়া প্রবাহিত হইতেছে। রাইন নদীর কূলস্থিত অঞ্চলই **রাইনল্যাণ্ড** নামে পরিচিত। রাইন নদী জার্মানীর বৃহত্তম নদী। ইহা ছাড়া ব্যবসা বাণিজ্যের জন্য এই নদীপথে প্রচুর পণ্যবাহী জাহাজ যাতায়াত করে। সেই দিক দিয়া বিচার করিলে রাইন নদী ও তাহার দুই কূলস্থিত অঞ্চলগুলির বৈশিষ্ট্য সূচিত হইবে।

রাইন নদীর বিস্তৃতি ও গতি সবত্র সমান নহে। কোথাও ইহা অত্যন্ত বেগবতী আবার কোথাও ইহা যথেষ্ট মন্থর। কোথাও রাইন নদী স্বাভাবিক ভাবে বহিয়া চলিতেছে। যেখানে ইহা প্রবল বেগে প্রবাহিত হইতেছে সেখানে জলবিদ্যুৎ উৎপাদিত হইতেছে। এই জলবিদ্যুৎকে কেন্দ্র করিয়া বহু কলকারখানা স্থাপিত হইয়াছে। এক কথায় তাহার কূলবর্তী অঞ্চলগুলি শিল্প-সমৃদ্ধ হইয়া উঠিতেছে। ইহার উভয় কূলে নানাপ্রকার কারখানা। তাহার মধ্যে ষ্টুট গার্ট ( Stuttgart ), ডুইসবার্গ ( Duisberg ), ফ্রাঙ্কফুর্ট ( Frankfurt ), নুরনবার্গ ( Nurnberg ) হইল অন্যতম।

পার্শ্ববর্তী অঞ্চল হইতে নানাপ্রকার পণ্য লইয়া জাহাজগুলি নিত্য নিয়মিত যাতায়াত করিয়া থাকে বলিয়া এই অঞ্চলের কলকারখানাগুলি এত সমৃদ্ধি লাভ করিয়াছে।

কেবল পণ্য বা কাঁচা মালের জন্য নহে এই অঞ্চলের লোকজনের পরিশ্রম করিবার ক্ষমতা, কার্যে পটুতা ও বৈজ্ঞানিক দৃষ্টিভংগীর জন্য তাহারা পৃথিবীর যে কোন দেশের সহিত শিল্প ও বিজ্ঞানের ক্ষেত্রে প্রতিদ্বন্দ্বিতা করিয়া জয়যুক্ত হইতে সমর্থ হইয়াছে।

এক এক মহাযুদ্ধের জন্ম জার্মানীর বিরাট অংশ নানাভাবে ধ্বংসের সম্মুখীন হইয়াছিল। আবার কালক্রমে তাহাদের স্বাভাবিক চেষ্টায় দেশ সমৃদ্ধি সম্পন্ন হইয়া উঠিয়াছে।

## অনুশীলনী

১। উত্তর সাইবেরিযার বন্না হরিণ প্রতিপালন সম্পর্কে যাহা জান লিখ।

[ Write what you know about the reindeer herding in North Siberia. ]

২। মালযেব জনসমাজের জীবনধারার বৈশিষ্ট্য কী ?

[ What are the characteristic features of Malayan Community ]

৩। জীবনযাত্রা বর্ণনা কর :

(ক) জুইডার জীর ওলন্দাজ লোকসমাজ

(খ) উত্তরচীনের জনসমাজ

(গ) রাইনল্যাণ্ডেব শিল্পকেন্দ্রিক জনসমাজ।

[Describe the mode of living of the following :

(a) Dutch Community at Zuyder Zee.

(b) North Chinese Community.

(c) Industrial Community of Rhine land.]

# প্রথম পরিচ্ছেদ

## ॥ ভারতের ঐতিহাসিক প্রকৃতি ও তাহার উপাদান ॥

## ( Nature of Indian History and its source materials )

'সমাজবিদ্যার গোড়ার কথা' প্রথম খণ্ডে আমরা আলোচনা করিয়াছি কোন একটি বিশিষ্ট ভৌগোলিক অঞ্চলের সমাজবদ্ধ মানুষের উপর তাহার প্রাকৃতিক ও সামাজিক পরিবেশের প্রভাব। ইহার সহিত আরও আলোচনা করিয়াছি এই বিশিষ্ট প্রাকৃতিক ও সামাজিক পরিবেশে মানুষ কিভাবে তাহার অন্ন বস্ত্র আশ্রয় প্রভৃতি মৌলিক সমস্যাগুলির সমাধান করিয়াছে।

সমাজতত্ত্ব আলোচনার দ্বিতীয় স্তরে আমাদের আলোচ্য বিষয় ভারতবর্ষের ইতিহাস। ইতিহাসকে সমাজবিদ্যার অন্তর্গত করিতে গেলে, স্বভাবতঃই আমাদের মনে কয়েকটি প্রশ্ন জাগে। ইতিহাসের সহিত সমাজবিদ্যার সম্পর্ক কি? দ্বিতীয়তঃ ভারতবর্ষের ইতিহাসকে কেন সমাজবিদ্যার অন্তর্গত করা হইল?

সমাজের অণু হইল মানুষ। আর এই মানুষ সংঘবদ্ধ হইয়া সমাজ গঠন করে কেবলমাত্র জীবনধারণের কতকগুলি প্রাথমিক সুবিধা পাইবার জন্য নহে, সমাজের সমষ্টিগত জীবনচর্যার মধ্যে তাহার মনুষ্যত্বের বিকাশ ও সার্থকতাও লাভ করিবার জন্য। সমাজের পরিবর্তনের সংগে সংগে ব্যক্তি মানুষেরও পরিবর্তন ঘটে, সমাজে কোন সমস্যা দেখা দিলে ব্যক্তিমানুষকেও সেই সমস্যায় জর্জরিত হইতে হয়। আবার সমাজের বহিরংগরূপ সংঘবদ্ধ একটি জনসমষ্টি হইলেও তাহার আন্তররূপ সেই সংঘবদ্ধ জনসমষ্টির চরিত্র-প্রকৃতি। আহার্য সংগ্রহ ও বহিঃ শত্রুর আক্রমণ হইতে আত্মরক্ষার জন্য মানুষ প্রথমে সংঘবদ্ধ সমাজ গঠন করিলেও, কালক্রমে প্রত্যেক সমাজের মধ্যে এক একটি স্বতন্ত্র বৈশিষ্ট্যের বিকাশ ঘটে। যেমন ভারতীয় সমাজ স্বভাবতঃ অধ্যাত্মমুখী আর ইউরোপীয় সমাজ বস্তু ও বিজ্ঞানমুখী। প্রত্যেক জাতির দেহের কাঠামোর যেমন একটা বৈশিষ্ট্য আছে, তেমনি মনের কাঠামোরও একটা স্বাতন্ত্র্য আছে। মানসিক এই স্বাতন্ত্র্যের জন্যই তাহার ধর্ম, দর্শন, সাহিত্য, শিল্প এমন কি ইতিহাসের গতি প্রকৃতির মধ্যেও একটি স্বাতন্ত্র্যের বৈশিষ্ট্য লক্ষিত হয়। ইতিহাস কেবলমাত্র শৃংখলিত ঘটনার সমাবেশ মাত্র নহে, রাজা-রাজবংশ-

মন্ত্রী সেনাপতিবর্গের উত্থান পতনের কাহিনীমাত্র নহে, বর্তমানকালে ইতিহাস জাতীয় জীবনের এক সামগ্রিক পরিচয়। বাহিরের রাজ্য ভাঙা-গড়ার আড়ালে আড়ালে জাতীয় ধর্ম, সাহিত্য, শিল্প ও সংস্কৃতির যে একটা বিকাশ ঘটিতেছে এবং একটা সুসম্পূর্ণতার দিকে অগ্রসর হইতেছে—তাহার পরিচয় দেওয়া ঐতিহাসিকের অন্যতম কর্তব্য। জাতীয় স্বাতন্ত্র্যের বিভিন্ন ধারাকে লইয়াও ইতিহাস রচিত হয়—যেমন কোন জাতির ধর্মভাবনার ইতিহাস, সাহিত্যের ইতিহাস, রাজনীতি ও অর্থনীতির ইতিহাস। কিন্তু এইগুলি সবই এক ব্যাপক জাতীয় সংস্কৃতিরই ইতিহাসের অংশ। ইতিহাস এই ব্যাপক জাতীয় সংস্কৃতিরই স্বরূপ উদ্‌ঘাটিত করে। কিন্তু এই ব্যাপারে সে জাতীয় জীবনের যে বাহ্যরূপ রাজ্যের উত্থান পতন ও জয়-পরাজয়ের আড়ম্বর-পূর্ণ ঘটনাকে যেমন উপেক্ষা করে না, তেমনি কেবলমাত্র ইহাতেই দৃষ্টিনিবদ্ধ না রাখিয়া ইহার অন্তরালশায়ী জাতীয় চেতনার বিবর্তন ও বিবর্ধনের স্বরূপও উদ্‌ঘাটিত করে। সমাজবিদ্যাও মানুষকে তাহার সমগ্র পরিবেশের আলোকে দেখিতে চায়। জাতীয় জীবনে যাহা কিছু ঘটিয়াছে, যুগে যুগে মানুষ যে যে সমস্যার সম্মুখীন হইয়াছে এবং তাহার সমাধানের জন্য মানুষ যে যে পথ আবিষ্কার করিয়াছে এবং সদ্য বর্তমানেও আমাদের যে সব সমস্যা দেখা দিয়াছে এবং তাহাদের সমস্যা সমাধানের জন্য আমরা যে সব পথ চিন্তা করিতেছি—তাহার আলোচনাও সমাজবিদ্যার অংগীভূত। সমাজবিদ্যায় মানুষকে তাহার ঐতিহাসিক, ভৌগোলিক, সাংস্কৃতিক এবং অর্থনৈতিক প্রভৃতি বিচিত্র দিক হইতে আলোক নিক্ষেপ করিয়া দেখা হয়। ইতিহাস কালানুক্রমিকভাবে দূর অতীত হইতে বর্তমান পর্যন্ত মানবজীবনের সেই বিচিত্র রূপের ইতিহাস রচনা করে। এইজন্য ইতিহাসকে সমাজবিদ্যার অন্তর্ভুক্ত করা হইয়াছে।

সমাজবিদ্যার দ্বিতীয় খণ্ডে যে ভারতীয় ইতিহাসকে স্থান দেওয়া হইয়াছে সে ইতিহাস কেবলমাত্র রাজবংশ বা রাজন্যবর্গের উত্থান পতনের তালিকা মাত্র নহে। এই জয়-পরাজয় মূলক ঘটনা ও রাজন্যবর্গের উত্থান পতনের কাহিনীকে কাঠামো রূপে ব্যবহার করিয়া ভারতবর্ষের বিভিন্ন যুগের সমাজ-সভ্যতা, ধর্ম, সাহিত্য ও সংস্কৃতির ইতিহাস রচনায় প্রবৃত্ত হইয়াছে। তাই ঘটনাকে কেবলমাত্র ঘটনামাত্র রূপে না দেখিয়া তাহার পশ্চাৎপটটি বিশ্লেষণ করিতে অধিক যত্নশীল হইয়াছে।

প্রাচীন পুরাণে উল্লেখ আছে রাজা 'পৃথু'র নামানুসারে 'পৃথিবী' নামের উৎপত্তি। আর্যগণ পৃথিবীকে ৯টি দ্বীপের সমষ্টি বলিয়া অভিহিত করিয়াছেন।

ভারতবর্ষ সেই ৯টি দ্বীপের অন্যতম জম্বু দ্বীপ। ভারতবর্ষ নামেরও প্রধান কারণ রহিয়াছে। ভরত নামক রাজার 'বর্ষ' অর্থাৎ দেশ বলিয়া ইহার নাম ভারতবর্ষ। ভারতবর্ষে আগত সিন্ধুতটবর্তী আর্যগণ সুপ্রাচীনকালে 'হিন্দু' নামে অভিহিত হইয়াছেন। প্রাচীন পারসীক গ্রন্থ আবেস্তায় 'হপ্তসিন্ধু' শব্দের উল্লেখ আছে, যাহার অর্থ হইল 'সপ্তসিন্ধু'। অনেকের মতে পারসিক উচ্চারণের এই 'হিন্দু' শব্দ হইতেই, ইহার অধিবাসীরা 'হিন্দু' নামে অভিহিত হইয়া আসিতেছেন। তাহাছাড়া সুপ্রাচীনকালে ভারতবর্ষের সহিত বহির্ভারতীয় অন্যান্য যে সকল দেশের যোগাযোগ ছিল, তাহাদের ভাষায় এই 'হিন্দ্' শব্দটির বিভিন্ন অর্থ পাওয়া যাইতেছে। আরবের সহিত ভারতবর্ষের বাণিজ্যিক যোগাযোগ বহু প্রাচীন। আরবী ভাষায় 'হিন্দু' শব্দের অর্থ প্রিয়। সম্ভবতঃ এই বাণিজ্যিক যোগাযোগেব জন্য ভারতবর্ষ আরবীয়দিগের নিকট 'হিন্দু' বা প্রিয় হইয়া উঠিয়াছিল। আবার ফার্সী ভাষায় 'হিন্দ' শব্দের অর্থ পরস্বাপহারী—সম্ভবতঃ প্রাচীনকালে ভারতবর্ষের অধিবাসীরা সীমান্ত অতিক্রম করিয়া এই সব অঞ্চল লুণ্ঠন করিত। গ্রীসের প্রাচীন ঐতিহাসিক হেরোডেটাস পারসীক সাম্রাজ্যের বিংশতিতম অংশ হিসাবে India শব্দের উল্লেখ করিয়াছেন। এই India শব্দ Indus অর্থাৎ 'সিন্ধু' নাম হইতে উৎপত্তি হইয়াছে। মধ্যযুগের মুসলমানগণ হিন্দুদের বাসভূমি এই দেশকে হিন্দুস্থান বলিতেন। স্বাধীন ভারতবর্ষের সংবিধানে ইহাকে ভারত বা ইণ্ডিয়ান ডোমিনিয়ন বলিয়া উল্লেখ করা হইয়াছে।

## ॥ মানুষ ও তাহার প্রাকৃতিক পরিবেশ ॥
## ( Man and Natural Environment )

মানবসৃষ্টির আদিম অবস্থায় মানুষ ছিল একান্ত অসহায় ও প্রকৃতি নির্ভর। শ্বাপদসংকুল অরণ্য, তরংগ ও বাত্যাবিক্ষুব্ধ সমুদ্র, তুষারাচ্ছন্ন পর্বতমালা—এই সমস্তই ছিল মানুষের কাছে এক ভীতিপ্রদ ও বিস্ময়কর বস্তু। কিন্তু মানুষের দুর্বার আকাঙ্ক্ষা, দুর্জয়কে জয় করিবার প্রবল প্রচেষ্টা ও বাধাবিঘ্নকে অতিক্রম করিয়া অগ্রসর হইবার অটুট সংকল্প তাহাকে যে কেবল প্রকৃতির উপর আধিপত্য স্থাপন করিতে সাহায্য করিল তাহা নহে, জীবজগতের উপরেও সে বাহিরের আধিপত্য বিস্তার করিল। শীতাতপ হইতে আত্মরক্ষার জন্য তাহার বন্য ভল্লুকের মত লোমাবরণ ছিল না, শিকারের দ্বারা ক্ষুন্নিবৃত্তি নিবারণের জন্য তাহার বন্য শার্দ্দুলের মত নখখণ্ড ছিল না বা বাহিরের আক্রমণ হইতে আত্মরক্ষার

জন্য তাঁহার গণ্ডারের মত লৌহকঠিন চর্মাবরণও ছিল না। তাহা সত্বেও মানুষ প্রকৃতি ও অরণ্যচারী জীবের ক্রীড়নকমাত্র হইল না। শীতাতপ নিবারণের জন্য সে গুহাগৃহ আশ্রয় করিল, দেহে চর্মাবরণ চাপাইল। বুদ্ধিজীবী মানুষ সভ্যতার পথে আরও অগ্রসর হইয়া গৃহনির্মাণ করিল, কার্পাস ও পশম নির্মিত বসন পরিধান করিল। এইগুলি কেবল তাহার প্রয়োজন মিটাইল না, সৌন্দর্যপ্রিয় মানুষের সৌন্দর্যও বৃদ্ধি করিল। অগ্নি উদ্ভাবন করিয়া সে কেবল বন্য পশুর হাত হইতে আত্মরক্ষার উপায় আবিষ্কার করিল না, খাদ্য বস্তুকে অগ্নিপক্ক করিয়া রসনারুচিকর করিয়া তুলিল। প্রস্তর ও পরবর্তীকালে লৌহ ও তাম্র নির্মিত শাণিত অস্ত্র নির্মাণ করিয়া তাহারা নখদন্তের অভাব ঘুচাইল, শিকারের সহজ উপায় আবিষ্কার করিল। বন্য কুকুরকে বশীভূত করিয়া সে তাহার শিকার সংগী করিল, অশ্বকে বশীভূত করিয়া সে তাহার মন্থরগামীতাকে দ্রুতগতি সম্পন্ন করিল। সমুদ্রের ফেনপুঞ্জের উপর সে তাহার দারুনির্মিত ভেলাটি ভাসাইয়া দিয়া দুর্জয়কে জয় করিয়া লইল। ভূমি কর্ষণ করিয়া সে খাদ্যের যোগান নিয়মিত করিল, ঘরবাড়ী নির্মাণ করিয়া সে প্রাকৃতিক দুর্যোগ হইতে নিস্তার পাইল। মানব সভ্যতার ইতিহাস হইল এক কথায় মানুষের অভাব পূরণের ও প্রকৃতি-বিজয়ের ইতিহাস।

প্রকৃতিকে জয় করিলেও মানুষকে প্রাকৃতিক পরিবেশের সংগে সামঞ্জস্য বিধান করিয়া চলিতে হয়। তুন্দ্রা অঞ্চলের এস্কিমোরা তাই তুষারগৃহ নির্মাণ করিয়া বাস করে, পশুচর্ম পরিধান করিয়া শীত নিবারণ করে, তিমি মৎস্যের তৈল দিয়া অন্ধকার গৃহকে আলোকিত করে। প্রকৃতি-পরিবেশ কেবল মানুষের জীবনযাত্রার উপর প্রভাব বিস্তার করে না, অধিবাসীদের চরিত্র ও ইতিহাসের উপরও ইহার প্রভাব অসীম। বৃটিশ দ্বীপপুঞ্জ ও জাপানের দ্বৈপায়ন অধিবাসীরা এইজন্য নৌবিদ্যায় পারদর্শী। বৃটিশ দ্বীপপুঞ্জ কেবলমাত্র সমুদ্র-বেষ্টিত নয়, এখানে শীত ও বর্ষা ঋতুর প্রাধান্য। ফলে এখানকার অধিবাসীরা পরিশ্রমী ও কষ্টসহিষ্ণু। বৃটিশ দ্বীপপুঞ্জের মৃত্তিকা শস্য-উৎপাদনে কৃপণা ও খনিজ সম্পদ-সমৃদ্ধা হওয়ায় ইংরাজজাতি ব্যবসায়-বাণিজ্যে ও শ্রমশিল্পে এত উন্নত। ইংল্যাণ্ডের দ্বৈপায়ন জীবনধারাই তাহাকে সমুদ্র-অভিযানে অণুপ্রাণিত করিযাছিল এবং ইংল্যাণ্ড নৌশক্তিতে বলীয়ান হইয়া একদা ভারত, চীন, জাপান, অষ্ট্রেলিয়া ও আমেরিকায় তাহার আধিপত্য বিস্তার করিতে সক্ষম হইয়াছিল।

## ॥ ভারতবর্ষের প্রাকৃতিক বিভাগ ॥

## ( Physical divisions of India )

ভারতবর্ষের সামাজিক, সাংস্কৃতিক ও ঐতিহাসিক চরিত্রের উপর প্রকৃতি-পরিবেশের প্রভাব অপরিসীম। ইহার গিরি-সাগর বেষ্টিত অবস্থান এবং ভূ-প্রকৃতির বৈচিত্র্য ইহার ইতিহাসকে বৈচিত্র্য মণ্ডিত করিয়া তুলিয়াছে। ইহার নাতিশীতোষ্ণ বৃষ্টিবহুল জলবায়ু ও হিমালয় বিন্ধ্য নিঃসৃত জলধারা এইদেশকে সুজলা ও শস্যশ্যামলা করিয়া তুলিয়াছে। ইহার উত্তরে রহিয়াছে তুষারকিরীট হিমালয় আর দক্ষিণে সীমাহীন সুনীল জলধি। সমুদ্র পর্বত ভারত-সীমান্তের দুই সদাজাগ্রত প্রহরী। হিমালয় পর্বত ভারতবর্ষকে এশিয়ার উত্তরের অন্যান্য ভূভাগ হইতে পৃথক করিয়াছে, দক্ষিণ-সমুদ্র তাহার প্রাকৃতিক বাধার কাজ করিয়াছে। ভারতবর্ষের পশ্চিম সীমান্তে রহিয়াছে হিন্দুকুশ ও সুলেমান পর্বতমালা। ইহারা ভারতবর্ষকে আফগানিস্থান, রাশিয়া, ইরাণ ও বেলুচিস্থান হইতে পৃথক করিয়া রাখিয়াছে। আর পূর্ব সীমান্তের খাসিয়া, জয়ন্তিয়া, নাগা ও লুসাই পর্বতশ্রেণী ভারতবর্ষকে ব্রহ্মদেশ হইতে বিচ্ছিন্ন করিয়া দিয়াছে। প্রাচীন সংস্কৃত গ্রন্থে ভারতবর্ষকে প্রধানতঃ দুইভাগে বিভক্ত করা হইয়াছে—আর্যাবর্ত ও দাক্ষিণাত্য ভারতবর্ষের মধ্যস্থানে অবস্থিত বিন্ধ্যপর্বত ভারতবর্ষকে উত্তর ও দক্ষিণ—এই দুই অংশে বিভক্ত করিয়াছে। বিন্ধ্যপর্বতের উত্তরে অবস্থিত ভারত-ভূভাগকে আর্যাবর্ত বা উত্তরাপথ এবং দক্ষিণে অবস্থিত ভূভাগ দাক্ষিণাত্য।

ভূ-প্রকৃতির দিক দিয়া বিচার করিলে ভারতবর্ষকে পাঁচটি প্রাকৃতিক বিভাগে ভাগ করা যায়। যথা :—(১) হিমালয়ের পার্বত্য অঞ্চল (২) সিন্ধু-গংগা-ব্রহ্মপুত্র বিধৌত সমভূমি (৩) মধ্যভারতের মালভূমি (৪) দক্ষিণাপথের মালভূমি (৫) দক্ষিণাপথের সমুদ্র তীরবর্তী সংকীর্ণ অঞ্চল।

(১) পার্বত্য হিমালয় অঞ্চল :—ভারতবর্ষের উত্তর শিয়রে হিমবত পর্বতশ্রেণী তুষারাচ্ছাদিত দেহ লইয়া মাথায় চন্দ্র-সূর্যকরোজ্জ্বল কাঞ্চনজংঘা এভারেষ্টের মুকুট পরিয়া চন্দ্রভালী শংকরের মত ধ্যানমৌনী হইয়া দাঁড়াইয়া রহিয়াছেন। তাঁহার রজতশুভ্র দেহ হইতে পবিত্র যজ্ঞোপবীতের মত নামিয়া আসিয়াছে সিন্ধু গংগা ব্রহ্মপুত্রের অমৃতপম জলধারা। সেই জলপানে শস্যশালিনী হইয়াছে হিমালয়দুহিতা ভারতভূমি। দেবাতাত্মা হিমালয় আর্য-ঋষিদের তীর্থক্ষেত্র, তাহার ধ্যানগম্ভীর সৌন্দর্য ভারতীয় কবিদের চিরন্তন প্রেরণা। এই পার্বত্য অঞ্চলের অন্তর্গত হইতেছে—তরাই অঞ্চল, হিমালয়

পর্বতশ্রেণী, কাশ্মীর, কাংড়া, নেপাল, সিকিম, ভূটান, কুমায়ুন বিভাগ প্রভৃতি। পূর্বে নেপাল, সিকিম প্রভৃতি বর্তমান স্বাধীন রাজ্য ভারতবর্ষের অন্তর্গত ছিল বলিয়া—এই পার্বত্য প্রকৃতির অন্তর্ভুক্ত করিয়া ইহাদের উল্লেখ করা হইল। এই অঞ্চলগুলির সহিত নিম্নসমভূমির যোগাযোগ বিশেষ ছিল না বলিয়া, নিম্ন-সমভূমির রাজনৈতিক প্রভাব হইতে এই অঞ্চল বহুল পরিমাণে মুক্ত ছিল।

(২) সিন্ধু-গংগা-ব্রহ্মপুত্র বিধৌত উত্তর ভারতের সমভূমি :—এই অঞ্চলের বিস্তৃতি উত্তরে হিমালয়ের পাদদেশ হইতে আরম্ভ করিয়া দক্ষিণে মধ্যভারতের মালভূমি ; আর পূর্বদিকে আসাম হইতে পশ্চিমে সিন্ধুনদের অববাহিকা পর্যন্ত বিস্তৃত। ইহার উপর দিয়া সিন্ধু-গংগা-ব্রহ্মপুত্র এবং তাহাদের শাখানদী ও উপনদীগুলি প্রবাহিত হইয়া এই অঞ্চলকে সুজলা, সুফলা ও শস্যশ্যামলা করিয়া তুলিয়াছে। বর্তমানে অবশ্য স্বাধীন ভারতবর্ষের বাহিরে পাকিস্তানে সিন্ধুনদ ও তাহার অববাহিকা অঞ্চল পড়িয়াছে। তাই বর্তমানে উত্তর ভারতের সমভূমি গাংগেয়, ব্রহ্মপুত্র ও তাহার উপনদী, শাখানদী অধ্যুষিত অঞ্চল। সুপ্রাচীনকাল হইতে এই সমভূমির শস্যসমৃদ্ধি, স্বচ্ছন্দ জীবনপ্রবাহ, নাতিশীতোষ্ণ আবহমণ্ডল ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলের জনমণ্ডলীকে এই সমভূমি অঞ্চলে যেমন আকৃষ্ট করিয়াছে, তেমনি ইহার সম্পদ-প্রলুব্ধ, বিদেশীরা বারবার ইহাকে আক্রমণে পর্যুদস্ত করিয়াছে। ইহার ফলে উত্তরাপথের এই সমভূমি অঞ্চল বিচিত্র জাতির এক সংগম-তীর্থে পরিণত হইয়াছে। বিচিত্রের মিলনে ভারতীয় সংস্কৃতিও সমৃদ্ধ হইয়াছে। প্রাকৃতিক সম্পদ-প্রাচুর্য, জনবাহুল্য ও যোগাযোগ-পরিবহণের সহজ-সুযোগের ফলে এই সমভূমি অঞ্চলে বহুরাজ্যের উত্থানপতন সম্ভবপর হইয়াছে।

(৩) মধ্যভারতের মালভূমি অঞ্চল :—সিন্ধু-গাংগেয় সমভূমি অঞ্চলের দক্ষিণ হইতে বিন্ধ্য সাতপুরা পর্বতমালার উত্তরপ্রান্ত পর্যন্ত বিস্তৃত এই মালভূমি অঞ্চল। সিন্ধু-গংগা-ব্রহ্মপুত্র বিধৌত সমভূমি এবং মধ্যভারতের এই মালভূমি অঞ্চল একত্র 'আর্যাবর্ত' নামে সুদূর অতীতকাল হইতে অভিহিত হইয়া আসিতেছে। মধ্যভারতের এই মালভূমি অঞ্চল উত্তর ভারতের আর্য সংস্কৃতির সহিত দক্ষিণাপথের দ্রাবিড় সংস্কৃতির মিলনের পথে প্রধান অন্তরায় হইয়া দাঁড়াইয়াছিল।

(৪) দক্ষিণাপথের মালভূমি :—বিন্ধ্য-সাতপুরা পর্বতের দক্ষিণ হইতে ভারতের সর্বদক্ষিণে কন্যাকুমারিকা অন্তরীপ এবং পূর্বের পূর্বঘাট পর্বতমালা হইতে পশ্চিমে পশ্চিমঘাট পর্বতমালা পর্যন্ত এই মালভূমি বিস্তৃত। কৃষ্ণা,

গোদাবরী, নর্মদা, তাপ্তী প্রভৃতি এই অঞ্চলের প্রধান নদী। সমুদ্র ও পর্বত-বেষ্টিত এই মালভূমি অঞ্চলে দ্রাবিড়ীয় সভ্যতা তাহার নিজস্ব স্বাতন্ত্র্য লইয়া পরিস্ফুট হইয়া উঠিতে সমর্থ হইয়াছিল।

(৫) দক্ষিণাপথের সমুদ্র তীরবর্তী সংকীর্ণ অঞ্চল:—পূর্বঘাট পর্বতমালা পূর্ব হইতে সুদূর দক্ষিণের কন্যাকুমারিকা অন্তরীপ হইয়া পশ্চিমের পশ্চিমঘাট পর্বত-মালা পর্যন্ত বিস্তৃত সংকীর্ণ উপকূলভূমি এই অঞ্চলের অন্তর্গত। এই অঞ্চলে দ্রাবিড় সভ্যতার চরম বিকাশ সম্ভবপর হইয়াছিল। উত্তরাপথের কোন হিন্দু বা মুসলমান বিজেতা এই অঞ্চলে কোনদিন স্থায়ীপ্রভাব বিস্তার করিতে পারে নাই। আবার খ্রীষ্টীয় অষ্টাদশ শতকের মারাঠা সাম্রাজ্য প্রতিষ্ঠার পূর্ব পর্যন্ত কোন দক্ষিণ ভারতীয় রাজ্যই উত্তর ভারতে স্থায়ী অধিকার প্রতিষ্ঠিত করিতে পারে নাই।

ভারতবর্ষের ভূ-প্রকৃতি ইহাকে কেবলমাত্র পাঁচটি সুনির্দিষ্ট অঞ্চলে বিভক্ত করিয়া ক্ষান্ত হয় নাই; এই প্রাকৃতিক বৈচিত্র্য ভারতবাসীর চরিত্র ও রাজনৈতিক জীবনের উপরও প্রবল প্রভাব বিস্তার করিয়াছে। ভারতের উত্তরে হিমালয় পর্বতমালা ভারতের উত্তর সীমান্তকে যেমন সুস্পষ্টভাবে চিহ্নিত করিয়াছে, তেমনি উত্তর সীমান্তে দুর্ভেদ্য ও দুরারোহ পর্বত প্রাচীর তুলিয়া বহিরাক্রমণের পথে বারবার বাধা সৃষ্টি করিয়াছে। হিমালয় হইতে উদ্ভূত সিন্ধু-গংগা-ব্রহ্মপুত্র এবং তাহার শাখানদী ও উপনদীগুলি সমগ্র উত্তরাপথকে শস্য-সমৃদ্ধ করিয়া তুলিয়াছে। হিমালয় পর্বতমালার সুউচ্চ প্রাচীর সাইবেরিয়া অঞ্চলের হিমেল শীতল বাতাস হইতে ভারতবর্ষকে রক্ষা করিয়াছে, আবার দক্ষিণ সমুদ্রের জলকণাবাহী মৌসুমী বায়ু হিমালয় পর্বতমালায় প্রতিহত হইয়া ভারতবর্ষে প্রচুর বারিপাতের সুযোগ করিয়া দিয়াছে।

অবশ্য হিমালয় পর্বতমালা ভারতবর্ষকে তাহার পার্শ্ববর্তী এশিয়ার অন্যান্য দেশগুলি হইতে বিচ্ছিন্ন করিলেও এইসব দেশগুলির সহিত ভারতবর্ষের যোগাযোগ কোনদিন একেবারে ছিন্ন হইয়া যায় নাই। হিমালয়ের গিরিবর্ত্ম-গুলির মধ্য দিয়া ভারতীয় সভ্যতা ও সংস্কৃতি নেপাল, তিব্বত, ব্রহ্মদেশ, চীন, আফগানিস্তান এবং মধ্য এশিয়ার বিভিন্ন অঞ্চলে ছড়াইয়া পড়িয়াছে। আবার এই গিরিবর্ত্মগুলির মধ্য দিয়া ভারতীয় সম্পদ-সমৃদ্ধিতে আকৃষ্ট বহির্ভারতীয় আক্রমণকারীর দল বারবার ভারতবর্ষকে আক্রমণ করিয়াছে।

সিন্ধু-গংগা-ব্রহ্মপুত্র উত্তরাপথের ভূমিভাগকে উর্বর ও জনবহুল করিয়া তুলিয়াছে। নদীগুলি নাব্য হওয়ায় নদীর তীরে তীরে বহু নগর ও বন্দর

গড়িয়া উঠিয়াছে। খনিজ সম্পদের এই অঞ্চলগুলি কম সমৃদ্ধ নয়। অনায়াসে ভারতীয়রা নানাবিধ প্রাকৃতিক সম্পদ ভোগ করার অধিকারী হওয়ায়, এখানকার অধিবাসীদের জীবনসংগ্রাম কখনও খুব তীব্র হইয়া উঠে নাই। পরম নিশ্চিত জীবনের সুখাশ্রমে বাস করিয়া এখানকার অধিবাসীরা কাব্য, সাহিত্য, দর্শন, গণিত, জ্যোতিষ, চিকিৎসাবিদ্যা ও শিল্পকলায় আত্মনিয়োগ করিবার সুযোগ পাইয়াছে। ভারতবর্ষের সভ্যতা ও সংস্কৃতির ইতিহাসে এই উত্তরাপথের অধিবাসীদের অবদান গুরুত্বপূর্ণ।

ভারতবর্ষের ইতিহাসে বিন্ধ্যপর্বতের ভূমিকাও নিতান্ত নগণ্য নয়। এই পর্বতমালা ভারতবর্ষের প্রায় মধ্যস্থলে অবস্থিত হইয়া এবং পূব পশ্চিমে বিস্তৃত হইয়া ভারতবর্ষকে দ্বিখণ্ডিত করিয়াছে। ইহার ফলে উত্তরাপথের সংস্কৃতি-সভ্যতার সহিত দক্ষিণাপথের সভ্যতা সংস্কৃতির মিলনের পথে চিরদিন একটা বিরাট অন্তরায় সৃষ্টি কবিয়াছে। উত্তরাপথের রাজন্যবর্গ দক্ষিণাপথে এই বিন্ধ্যপর্বতের জন্য কোনদিন স্থায়ী রাজ্যবিস্তার করিতে পাবেন নাই। আর আর্য সভ্যতা দক্ষিণভারতে কিছু কিছু বিস্তৃত হইলেও ইহা দক্ষিণ ভারতীয় সভ্যতাকে কখনও সম্পূর্ণরূপে গ্রাস করিতে পারে নাই। আজিও দক্ষিণ ভারতে দ্রাবিড় সভ্যতার নিদর্শন ও স্বাতন্ত্র্য বর্তমান রহিযাছে।

ভারতবর্ষকে উত্তবদিকে রক্ষার ভার যেমন পবত প্রাচীর লইয়াছে, তেমনি দক্ষিণদিকে রক্ষার ভার লইয়াছে সমুদ্র-পরিখা। ভারতের উপকূলভাগ প্রায় পাঁচ হাজার মাইল বিস্তৃত এবং বিস্তৃত উপকূলরেখায় প্রাচীনকাল হইতে বহু বাণিজ্য-কেন্দ্র গড়িয়া উঠিয়াছে। সুপ্রাচীনকাল হইতে এই উপকূলভাগের অধিবাসীরা স্বভাবতঃই সুদক্ষ নাবিক ও নৌবিদ্যায় পারদর্শী হইয়া উঠিয়াছিল। সিংহল, মালয়, শ্যাম, কম্বোজ, যবদ্বীপ প্রভৃতি দ্বীপপুঞ্জে ভারতবর্ষ কেবলমাত্র বাণিজ্যিক পণ্যদ্রব্য লইয়া উপস্থিত হয় নাই; ভারতীয় সভ্যতা সংস্কৃতির উচ্চতর আদর্শ এই সব অঞ্চলে পৌছাইয়া দিয়াছে এবং অনেক সময় রাজনৈতিক উপনিবেশ পর্যন্ত বিস্তার করিয়াছে। উত্তরাপথের দেশগুলি সমুদ্রতীর হইতে বহুদূরে অবস্থিত হওয়ায় ইহার অধিবাসীরা সুদক্ষ নাবিক হইয়া উঠিতে পারে নাই। ইহার ফলে উত্তরাপথে মৌর্যসাম্রাজ্য, গুপ্ত সাম্রাজ্য এবং মোগল সাম্রাজ্যের মত বিরাট বিরাট রাজ্য প্রতিষ্ঠিত হইলেও ইহাদের কোন শক্তিশালী নৌবহর ছিল না। বহুদূর বিস্তৃত ও অরক্ষিত উপকূলভাগ রক্ষা করিবার মত মোগল সাম্রাজ্যের কোন শক্তিশালী নৌবহর ছিল না। ফলে শক্তিশালী নৌবহরের অধিকারী পাশ্চাত্য বণিকগণকে তাহারা আয়ত্তে আনিতে পারে নাই। অবশ্য

সমুদ্রতীরবর্ত্তী চোলরাজ্যের একসময় শক্তিশালী নৌবহর ছিল এবং তাহারা দক্ষিণ ভারতীয় দ্বীপপুঞ্জে একদিন ভারতীয় সাম্রাজ্য বিস্তার করিয়াছিল।

প্রাকৃতিক পরিবেশের বৈচিত্র্যের জন্য ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলের অধিবাসীদের জীবনচর্যার মধ্যেও প্রভূত পার্থক্য লক্ষিত হয়। নদীবিধৌত সমভূমি অঞ্চলের অধিবাসীরা সহজলভ্য খাদ্যসম্ভার ও সহজ জীবনযাত্রার প্রভাবে শ্রমবিমুখ ও কর্মকুণ্ঠ হইয়া পড়িয়াছে এবং কাব্যে দর্শনচর্চায় অধিক মানসিক সূক্ষ্মতম পরিচয় দিবার সুযোগ পাইয়াছে। আবার ভারতবর্ষের বেলুচিস্তান ও রাজপুতনার মরু অঞ্চলের অধিবাসীদিগকে একদিকে নিষ্ঠুরা কৃপণা প্রকৃতির সহিত আবার অন্যদিকে দুর্ধর্ষ বৈদেশিক আক্রমণকারীদের সহিত আবাল্য সংগ্রাম করিতে হওয়ায় ইহারা শ্রমসহিষ্ণু, দুর্ধর্ষ ও রণনিপুণ হইয়া উঠিয়াছে।

## ॥ বৈচিত্র্যের মধ্যেও ঐক্যসূত্র ॥
## ( Unity in Diversity )

বিচিত্রতার লীলাভূমি ভারতবর্ষ। নদ-নদী, গিরি-কান্তার, সমুদ্র-মরুভূমি সমস্ত প্রাকৃতিক বৈচিত্র্য এই ভারতভূমিতে বিদ্যমান। উত্তরে তুষার-গাত্র হিমবত পর্বত, দক্ষিণে সফেন তরংগচঞ্চল সমুদ্র, পূর্বে পৃথিবীর সর্বাপেক্ষা অধিক বৃষ্টিপাত অঞ্চল আসামের চেরাপুঞ্জি, পশ্চিমে পৃথিবীর উষ্ণতম অঞ্চল জেকোবাবাদ। হিমালয়ের পাদভূমিতে গহন গভীর অরণ্যভূমি, সিন্ধু-গংগা-ব্রহ্মপুত্র অববাহিকায় আবার শ্যামল শস্যভূমি। কেবল এই প্রাকৃতিক ও ভৌগোলিক বৈচিত্র্য নয়, জনগোষ্ঠী ও তাহার জীবনাচরণেও বৈচিত্র্যের অন্ত নাই। ইরা প্রস্তরযুগের নেগ্রিটোশ্রেণীর মানুষের কংকাল ভারতবর্ষে আবিষ্কৃত না হইলেও, তাহাদের ব্যবহৃত বহু প্রস্তর নির্মিত হাতিয়ার ভারতভূমিতে আবিষ্কৃত হইয়াছে। আন্দামান দ্বীপপুঞ্জে এই শ্রেণীর লোকের বংশধরগণ আজও কিছু পরিমাণে রহিয়াছে। নব্যপ্রস্তর যুগে যাহারা এই ভারতভূমিতে বাস করিত তাহাদের সহিত অস্ট্রেলিয়ার আদিম অধিবাসীদের কিছু সাদৃশ্য আছে বলিয়া ইহাদের 'আদি-অস্ট্রেলীয়' শ্রেণীর লোক বলা হয়। ইহাদের বংশধর হো, মুণ্ডা, কোল, ভীল, সাঁওতাল, শবর প্রভৃতি উপজাতির লোকেরা ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলে এখনও বাস করিতেছে। পরবর্তীকালে দ্রাবিড়রা ভারতবর্ষে প্রবেশ করে। ভূমধ্যসাগরীয় মানবগোষ্ঠীর সংগে ইহাদের সাদৃশ্য বর্তমান। দক্ষিণ ভারতের তামিল, তেলেগু, মালয়ালম্ ও কানাড়ী প্রভৃতি ভাষাভাষী লোক এইশ্রেণীর অন্তর্গত। লৌহযুগে দীর্ঘকায়, গৌরকান্তি

[illegible] আর্যরা আসিয়া ভারতবর্ষে বসবাস আরম্ভ করিল। ভারতবর্ষের অধিবাসীদের মধ্যে আরও একশ্রেণীর মানবগোষ্ঠীর পরিচয় পাওয়া যায়। ইহাদিগকে তিব্বত-ব্রহ্মীয় বা চীনা-তিব্বতীয় বলা হয়। ইহারা মংগোলীয় মানবগোষ্ঠীর অন্তর্গত। নেপালী, ভুটিয়া, নাগা, কুকি, আহোম প্রভৃতি জাতির লোকেরা এইশ্রেণীর অন্তর্ভুক্ত। ইহা ছাড়া বিভিন্ন সময়ে শক, হুণ, গ্রীক্, পারসিক, আরব, তাতার, ইংরাজ, ফরাসী প্রভৃতি জাতির লোকেরা ভারতবর্ষে প্রবেশ করিয়াছে। এইসব বিচিত্র জাতি প্রায় কেহই তাহার আদিম বিশুদ্ধি রক্ষা করিতে পারে নাই, রক্তের মিশ্রণের ভিতর দিয়া এক ভারতীয় মহাজাতির সৃষ্টি করিয়াছে।

যুগ যুগ প্রবাহিত এই মানবগোষ্ঠীর বিচিত্রধারা তাহাদের ভাষা, ধর্ম ও সংস্কৃতি লইয়া ভারতভূমিতে প্রবেশ করিয়াছে। ভারতের প্রাকৃতিক পরিবেশও এই বৈচিত্র্য সাধনে বিশেষভাবে সহায়তা করিয়াছে। ভারতে প্রধান ভাষার সংখ্যা বর্তমানে ১৪টি, তাহা ছাড়া ২০০টি উপভাষাও রহিয়াছে। প্রাচীন আর্যগণ যে ইন্দো-ইউরোপীয় ভাষায় কথা বলিতেন, তাহা ভারতবর্ষে বৈদিক, সংস্কৃত, পালি, প্রাকৃত, অপভ্রংশের মধ্য দিয়া পরিবর্তিত হইতে হইতে বর্তমানে নব্য ভারতীয় আর্যভাষা বাংলা, হিন্দী, ওড়িয়া, অসমিয়া, মারাঠী, রাজস্থানী প্রভৃতি আধুনিক প্রাদেশিক ভাষায় পরিণত হইয়াছে। দ্রাবিড় গোষ্ঠী হইতে উদ্ভূত ভাষা তামিল, তেলেগু, মালয়ালম, কানাড়ী দক্ষিণ ভারতে অন্য একটি স্বতন্ত্র ভাষা গোষ্ঠী সৃষ্টি করিয়াছে। হিন্দী ভাষার উপর আরবিক ও পারসিক ভাষা ছাড়াও ভারতের একটি শক্তিশালী ভাষা উর্দুর উদ্ভব হইয়াছে। ইহা ছাড়া ভারতের আদি অধিবাসিগণ এখনও তাহাদের আদিম ভাষায় কথা বলেন। ইহা সত্ত্বেও বলা যায়, বিভিন্ন ভাষাগুলির উপর পারস্পরিক প্রভাবও কম নয়। বিশেষ করিয়া সংস্কৃত ও সংস্কৃত হইতে উদ্ভূত নব্য ভারতীয় ভাষাগুলির প্রভাব অন্যান্য ভাষাগুলির উপরও প্রবলভাবে পড়িয়াছে।

ভাষার ক্ষেত্রে ভারতবর্ষে যেমন বৈচিত্র্য দেখা যায়, ধর্মের ক্ষেত্রেও তেমনি বিচিত্রতার অন্ত নাই। এখানে সনাতন হিন্দুধর্ম ও তাহা হইতে উদ্ভব বৌদ্ধ, জৈন, শিখ, ব্রাহ্ম ধর্ম এবং ইসলাম, খ্রীষ্ট ও জরথুস্ত্র পারসিক ধর্ম পাশাপাশি সুদীর্ঘকাল ধরিয়া প্রচলিত রহিয়াছে।

দৈহিক আকৃতি, ভাষায় ও ধর্মের ক্ষেত্রে যেমন বিচিত্রতার অন্ত নাই, তেমনি খাদ্য, পোষাক-পরিচ্ছদ, রীতিনীতি ও আচার আচরণের দিক দিয়াও ভারতবাসীর মধ্যে পার্থক্যের অন্ত নাই।

ভাষায়, ধর্মে, আচার-আচরণে এত বিভিন্নতা সত্ত্বেও এক সুমহান ঐক্যের গ্রন্থিতে ভারতবাসী আবদ্ধ। সুপ্রাচীনকাল হইতে ঋষিদের ধ্যানদৃষ্টিতে ও কবিদের কলাদৃষ্টিতে ভারতবর্ষের যে রূপ ফুটিয়া উঠিয়াছে—তাহা আসমুদ্র-হিমাচলের এই বিস্তৃত ভূখণ্ডেরই। প্রাচীন শাস্ত্র গ্রন্থে আসমুদ্রহিমাচল ভারতবর্ষের অধিবাসীগণকে 'ভারতী সন্ততি' বা ভারতের বংশধর বলিয়া অভিহিত করা হইয়াছে।

সমুদ্র-পর্বত পরিসীমিত এই ভারত ভূখণ্ড লইয়া এক সাম্রাজ্য গড়িবার স্বপ্ন সুদূর অতীতকাল হইতে শক্তিশালী রাজন্যবর্গ দেখিয়া আসিয়াছেন। অশ্বমেধ ও রাজসূয় যজ্ঞ-ক্রিয়া সম্পাদনের মধ্যে অনেকে সেই স্বপ্নকে যে বাস্তবে পরিণতও করিয়াছিলেন, পুরাণে তাহার বহুবিধ উল্লেখ রহিয়াছে। মৌর্য, গুপ্ত, মোগল ও বৃটিশ শাসনে আসমুদ্রহিমাচল ভারতভূমি বারে বারে এক রাজশক্তির শাসনে আসিয়াছে। বৃটিশ শাসনে সমগ্র ভারতভূমি এক আইন ও শৃঙ্খলার অধীনে আসে। ইংরাজী সমগ্র ভারতবর্ষে সরকারী ভাষা বলিয়া স্বীকার লাভ করে। ইংরাজী ভাষায় শিক্ষিত মানুষকে শিক্ষিত বলিয়া স্বীকার করা হয়। তাহার ফলে সমগ্র ভারতবর্ষে এক জাতীয়তাবোধ ও এক চিন্তার আদর্শে অনুপ্রাণিত হইবার পথ প্রশস্ত হয়। এই এক জাতীয়তাবাদের মহান আদর্শকে বিনষ্ট করিবার জন্য ইংরাজ শাসকবর্গ কূট ভেদনীতির আশ্রয় গ্রহণ করে, তাহার ফলে হিন্দুস্থান ও পাকিস্তান এই দুই রাষ্ট্রের উদ্ভব। কিন্তু এই বিখণ্ডীকরণ সত্ত্বেও, ভারতবর্ষের ঐক্য সমগ্রতা ও অখণ্ডতার ধারণা ভারতবাসীর মন হইতে সম্পূর্ণ বিলুপ্ত হয় নাই।

প্রাচীন ভারতবর্ষ দীর্ঘস্থায়ী রাজনৈতিক ঐক্য লাভ না করিলেও, সাংস্কৃতিক ঐক্য ভারতবর্ষে চিরদিন বর্তমান ছিল। দক্ষিণ ভারতের সাতবাহন ও পল্লব রাজগণ উত্তর ভারতীয় সংস্কৃত ভাষা ও আর্য সংস্কৃতি দাক্ষিণাত্যে বিস্তারে বিশেষ পক্ষপাতী ছিলেন। আবার উত্তর ভারতে দাক্ষিণাত্যের শঙ্করাচার্য ও রামানুজকে তাঁহাদের ধর্মগুরু বলিয়া গ্রহণ করিতে দ্বিধা করেন নাই। ভারতবর্ষে বিচিত্র জাতির সঙ্গমতীর্থ রচিত হইলেও, এখানে প্রতিটি জাতি তাহার সত্তা ও স্বাতন্ত্র্য বিসর্জন দেয় নাই। ভারতীয় সংস্কৃতিই তাহাদিগকে সম্পূর্ণরূপে গ্রাস না করিয়া বরং তাহাদের বিকাশের পথে সাহায্য করিয়াছে। এই বিচিত্র সংস্কৃতির সঙ্গমধারায় স্নাত হইয়া ভারতীয় সংস্কৃতি মহত্তর ও অধিকতর সমৃদ্ধিশালী হইয়াছে।

[illegible] বিভিন্ন ধর্মমতের উদ্ভব ক্ষেত্র হইলেও, স্বধর্মের মতাদর্শকে এখানে

ক্ষমাপ্রসন্ন দৃষ্টিতে দেখা হইয়াছে। আর্য সভ্যতা এখানে অনার্য ধর্মকে বিনষ্ট না করিয়া, পিতৃতান্ত্রিক আর্যেরা মাতৃতান্ত্রিক অনার্যের মাতৃকা পূজাকে স্বধর্মের মধ্যে স্থান দিয়াছে। হিন্দুধর্ম তাহার সহিত বৌদ্ধ ও জৈন ধর্মের মত বিরোধকে মনে না রাখিয়া নিজের উদার ধর্মের বৃহৎ পক্ষপুটে আশ্রয় দিয়াছে। ইসলাম ধর্মের সহিত হিন্দুধর্ম দীর্ঘদিন স্বাতন্ত্র্য বজায় রাখিবার চেষ্টা করিলেও, পরে এই দুই ধর্মের মধ্যে ভাবের আদান-প্রদান হইয়াছে। কবীর, নানক, চৈতন্য প্রভৃতি মধ্যযুগীয় ধর্মপ্রবক্তাগণ হিন্দু-মুসলমানের নিকট মিলনের মৈত্রীই বহন করিয়া আনিয়াছেন। এই মিলন মৈত্রীর বাণী বাংলাদেশের পাঁচালী গ্রন্থ সত্যপীরের পাঁচালীতে স্থান পাইয়াছে। সত্যপীরের পাঁচালী, ধর্মমংগল ও মহাভারত হিন্দু-মুসলমান উভয়ের নিকটই সমাদৃত হইয়াছে। পরাগল খাঁর নির্দেশে কবীন্দ্র পরমেশ্বর বাংলা ভাষায় মহাভারত রচনায় প্রবৃত্ত হইয়াছিলেন। ভারতীয় সংস্কৃতির এই উদার গ্রাহিকা শক্তির ফলেই ভারতের বিচিত্র ধর্ম ও ভাষার বহু শাখা, উপশাখা ও উপসম্প্রদায় সত্ত্বেও এইগুলি কোনদিন ভারতীয় ঐক্যের পথে বাধা সৃষ্টি করিতে পারে নাই।

বৃটিশ শাসনে নিপীড়িত ভারতবাসী বিদেশী শাসকের বিরুদ্ধে তাহাদের আঞ্চলিক বিভেদ ভুলিয়া সংঘবদ্ধ হইয়াছে। আসমুদ্রহিমাচল 'বন্দেমাতরম' এই প্রাণের মন্ত্রে উদ্বুদ্ধ হইয়াছে, সর্বভারতীয় নেতৃবৃন্দের আহ্বানে ভারতবাসী [illegible] করিয়া উঠিয়াছে। স্বাধীন ভারতবর্ষের শাসনতন্ত্রে বৈচিত্র্যের মধ্যে ঐক্যকে মর্যাদা দিয়া গৃহীত হইয়াছে।

## অনুশীলনী

১। ভারতবর্ষের প্রাকৃতিক বিভাগগুলির বিবরণ দাও।

[ Describe the physical divisions of India. ]

২। ভারতবর্ষের প্রাকৃতিক বৈশিষ্ট্যগুলি ভারতবাসীর চরিত্র ও রাজনৈতিক জীবনকে কি ভাবে প্রভাবিত করিয়াছে আলোচনা কর।

[ Critically discuss the influence of the physical characteristics of India on the character and political life of her people. ]

৩। ভারতবর্ষের সংস্কৃতি ও সভ্যতার মৌলিক ঐক্য সম্বন্ধে আলোচনা কর।

[ Discuss the unity amidst diversity in Indian culture and civilisation. ]

# দ্বিতীয় পরিচ্ছেদ

## ॥ ভারত ইতিহাসের উপাদান ॥

## ( Source-materials of Indian History )

ভারতবর্ষের ইতিহাস সুপ্রাচীন। অন্ততঃ পাঁচ হাজার বৎসর ধরিয়া ভারতীয় সভ্যতার ধারা অবিচ্ছিন্ন গতিতে চলিয়াছে। ইহার মধ্যে কত জাতির আগমন ভারতবর্ষে ঘটিয়াছে, কত জাতির অভ্যুত্থান ও পতন ঘটিয়াছে, কত রাজ্যের ভাঙা গড়া ঘটিয়াছে। অথচ ভারতবর্ষের কালপরম্পরাগত একটি ধারাবাহিক ইতিহাস সংকলন প্রায় অসম্ভব। বিশেষতঃ প্রাচীন ভারতবর্ষের ইতিহাস অজ্ঞতার অন্ধকারে প্রায় অবলুপ্ত হইয়া গিয়াছে। প্রাচীন ভারতবর্ষে গ্রীক্ ঐতিহাসিক হেরোডোটাস ও থুসিডিডিসের মত কোন ঐতিহাসিক চেতনা সম্পন্ন মনীষীর আবির্ভাব হয় নাই। রাজন্যবর্গ নিজেদের কীর্তিকাহিনী বা রাজ্যের বিভিন্নাংশের যে বিবরণ রাখিতেন তাহাও নানা প্রাকৃতিক ও রাজনৈতিক বিপর্যয়ে নষ্ট হইয়া গিয়াছে। রাজ-কবিগণ স্বীয় পৃষ্ঠপোষকদের যে কীর্তি গাথা বাঁধিয়া দিয়াছেন তাহাও অতি কল্পনা দোষ-দুষ্ট। তাহাদের বিবরণে সমস্ত রাজাই প্রায় 'আসমুদ্রহিমাচল অধিপতি' বা 'বিক্রমে-আদিত্য'। প্রাচীন দুইটি মহাকাব্য ও পুরাণগুলি ইতিহাসাশ্রিত হইলেও গল্পকথার অন্তরালে ইতিহাস প্রায় অবলুপ্ত হইয়া গিয়াছে। তাহা সত্ত্বেও প্রাচীন ভারতবর্ষের ইতিহাস কথা সংকলনে ঐতিহাসিকদের প্রধান নির্ভর এই মহাকাব্য ও পুরাণগুলি। ইহা ছাড়া প্রত্নতাত্ত্বিক উপাদান—ভারতবর্ষের নানা অংশ হইতে প্রাপ্ত মুদ্রা ও খনন কার্যের ফলে আবিষ্কৃত নানা সভ্যতার নিদর্শন ভারতবর্ষের প্রাচীন ইতিহাস সংকলনে বিশেষ সহায়তা করে। মধ্যযুগের ভারতবর্ষের ইতিহাস সংকলন প্রাচীন ভারতবর্ষের ঐতিহাসিক তথ্য সংগ্রহের মত দুঃসাধ্য নহে। ইসলাম রাজন্যবর্গ ইতিহাস সচেতন ছিলেন—তাঁহাদের ব্যবহৃত বহু দলিলপত্র ঐতিহাসিকগণের হস্তগত হইয়াছে। তাহা ছাড়া ভারতবর্ষে এই সময় কয়েকজন বিশিষ্ট ঐতিহাসিকের আবির্ভাব হইয়াছে। বহু বিদেশী পর্যটক এই সময় ভারতবর্ষে আগমন করিয়াছেন। তাঁহাদের বিবরণ ভারত ইতিহাসের সর্বাপেক্ষা মূল্যবান প্রামাণ্য তথ্য যোগাইয়াছে। বৃটিশ আমলের ভারতবর্ষের ইতিহাসের সমস্ত তথ্যই রক্ষিত হইয়াছে—সরকারী কাগজপত্রে ও নানা সংবাদপত্রে। প্রাচীন, মধ্য ও আধুনিক ভারতবর্ষের ইতিহাসের বিচিত্র তথ্যরাজিকে মোটামুটি দুইটি

শ্রেণীতে বিভক্ত করা যায়—(ক) **সাহিত্যিক উপাদান** (খ) **প্রত্নতাত্ত্বিক উপাদান**।

(ক) 'সাহিত্যিক উপাদান' কথাটি একটু ব্যাপক অর্থে ব্যবহার করা হইয়াছে। 'সাহিত্য' শব্দটির সহিত যে রসলোক যুক্ত রহিয়াছে, সেই অর্থে ব্যবহার না করিয়া সমস্ত লিখিত বিবরণকেই আমরা 'সাহিত্যিক' এই ব্যাপক অর্থে গ্রহণ করিয়াছি। ইহার মধ্যে ধর্মগ্রন্থ, ব্যাকরণ ও জ্যোতিষ গ্রন্থ, বিশুদ্ধ সাহিত্যিক গ্রন্থ, সমসাময়িক ঐতিহাসিক বিবরণ এমন কি বৈদেশিক পর্যটকদের বিবরণী পর্যন্তও ধরা হইয়াছে।

(১) **ধর্মগ্রন্থ ও সাহিত্য**ঃ—প্রকৃতি-বিমুগ্ধ প্রাচীন ভারতীয় আর্যগণ প্রকৃতির যে প্রাণদ ও মহনীয় রূপ দেখিয়া মুগ্ধ হইয়াছিলেন, তাঁহাদিগকে দেবতা কল্পনা করিয়া তাঁহারা তাঁহাদের উদ্দেশ্যে হবি নিবেদন করিয়া সুন্দর সুন্দর স্তোত্র রচনা করিয়াছেন। এই স্তোত্র ও মন্ত্রগুলিতে আর্যগণের ধর্ম বিশ্বাস, পূজাপদ্ধতি, রাষ্ট্রীয় জীবন এবং ক্রম-বিবর্তনশীল সমাজ ব্যবস্থার পরিচয় নানা খণ্ড খণ্ড [illegible] রহিয়াছে [illegible] তাহা ভারতের [illegible] অষ্টাদশ পুরাণ [illegible] রাজন্যবর্গের তালিকা প্রভৃতি [illegible] মহাকাব্যে [illegible] বিবরণ রহিয়াছে। [illegible] পরবর্তী [illegible] অনেকস্থলে ভবিষ্যৎ [illegible] আকারে কতকগুলি রাজ-বংশের [illegible] হইয়াছে [illegible] দেওয়া হইয়াছে, [illegible] ঐতিহাসিক [illegible] রহিয়াছে। কৌটিল্যের অর্থশাস্ত্র [illegible] রাষ্ট্রবিজ্ঞানের ইতিহাসে এক অমূল্য উপাদান যোগাইয়াছে। বৌদ্ধ ও জৈন ধর্মগ্রন্থগুলিতে [illegible] ও মহাবীর জৈনের জীবনীর সহিত ইহাদের ধর্মমত এবং [illegible] অনেক ঐতিহাসিক [illegible] রহিয়াছে। সিংহলী [illegible] গ্রন্থ দীপবংশ ও মহাবংশে সিংহল ও ভারতবর্ষের সমকালীন ইতিহাস ও মৌর্য রাজবংশের কয়েকটি কাহিনী বিবৃত হইয়াছে। শব্দশাস্ত্র, ব্যাকরণ ও জ্যোতিষ গ্রন্থ হইতে প্রাচীন ভারতবর্ষের বহু ঐতিহাসিক তথ্য সংগৃহীত হইয়াছে। বাংলা ভাষায় রচিত 'চর্যাপদ' ও [illegible] গুলি তৎকালীন বাংলাদেশের ইতিহাস-রচনায় বিশেষ সহায়তা করিয়াছে।

২। **ঐতিহাসিক গ্রন্থ**ঃ—প্রাচীন ভারতবর্ষে যে কোন ঐতিহাসিক গ্রন্থ রচিত হয় নাই বা ইতিহাস রচনা সম্বন্ধে একটা অনবধানতা ছিল—এ মত অনেকে অশ্রদ্ধেয় বলিয়া মনে করিয়াছেন। ইঁহারা এ বিষয়ে নানা প্রত্যক্ষ ও পরোক্ষ

প্রমাণ উপস্থাপিত করিয়াছেন। 'ইতিহাস' শব্দটি সংস্কৃত। ইহার অর্থ—ইহা নিশ্চয়ই হইয়াছিল। অথর্ববেদে এই পুরাঘটনা বুঝাইতে 'ইতিহাস' শব্দটি ব্যবহৃত হইয়াছে। পাণিনির ব্যাকরণে একটি ইতিহাস গ্রন্থের উল্লেখ রহিয়াছে। কৌটিল্য চাণক্য তাঁহার অর্থশাস্ত্রে রাজকুমারগণকে প্রত্যহ ইতিহাস পাঠের নির্দেশ দিয়াছেন। বৈদিক গাথা ও নারাকাংসী প্রভৃতি রচনায় যে নব-প্রশস্তি বা বীর-প্রশস্তি গীত হইয়াছে তাহাও এক প্রকার 'ইতিহাস'।

প্রাচীন সাহিত্যিকবর্গ অনেক ইতিহাসখ্যাত পুরুষের জীবন লইয়া কাব্য রচনা করিয়াছেন। এই সব রচনায় কাব্য ও ইতিহাস এক পাত্রেই পরিবেশিত হইয়াছে। বাণভট্টের 'হর্ষচরিতে' মহারাজ হর্ষবর্ধন, বিহ্লণের 'বিক্রমাংকদেব চরিতে' চালুক্যরাজ ষষ্ঠ বিক্রমাদিত্যের কীর্তিকথা গীত হইয়াছে। ইহা ছাড়া বিশাখদত্তের 'মুদ্রারাক্ষস' কহ্লণের 'রাজতরঙ্গিণী', প্রাকৃত ভাষায় রচিত বাক্‌পতির 'গৌড়বহো', হেমচন্দ্রের 'কুমারপালচরিত' ও বাংলাভাষায় রচিত সন্ধ্যাকর নন্দীর শ্লেষকাব্য 'রামচরিত'—এই সব গ্রন্থে ইতিহাস প্রায় বিশুদ্ধ আকারে রক্ষিত হইয়াছে।

মধ্যযুগের ইতিহাস সচেতন ইসলামগণ বহু ইতিহাস গ্রন্থ, দিনলিপি ও জীবনী লিখিয়া রাখিয়া গিয়াছেন। তুর্ক-আফগান যুগে মীনহাজউদ্দিন, জীয়াউদ্দিন বারাণী, মুঘল যুগে আকবরের উজীর আবুলফজল, মোল্লা বদাউনী এবং আওরঙ্গজেবের যুগে কাফি খাঁর মত বিখ্যাত ঐতিহাসিকগণের আবির্ভাব হইয়াছিল। তৈমুর, বাবর ও জাহাংগীরের আত্মজীবনীতে সেই যুগের ইতিহাসের এক বিশুদ্ধ রূপ ধরা পড়িয়াছে।

**ভারতবর্ষের সংস্কৃতি**—সভ্যতার আকর্ষণে, বাণিজ্য ব্যপদেশে, আক্রমণকারী দিগ্বিজয়ীর অনুচররূপে ভারতবর্ষে বিভিন্ন সময়ে বহু বিদেশী পর্যটকের আবির্ভাব ঘটিয়াছে। তাঁহাদের লিখিত বিবরণ ভারত-ইতিহাসের এক মূল্যবান উপাদান। খ্রীষ্টীয় প্রথম শতকের জনৈক অজ্ঞাতনামা গ্রীক নাবিক রচিত 'পেরিপ্লাস অব্ দি ইরিথ্রিয়ান সি' গ্রন্থে ভারতবর্ষের উপকূল পথ ও বৈদেশিক বাণিজ্য সম্বন্ধে বহু তথ্য পাওয়া পাওয়া গিয়াছে। দ্বিতীয় চন্দ্রগুপ্তের রাজত্বকালে ভারত-আগমনকারী চৈনিক পরিব্রাজক ফা-হিয়ান এবং হর্ষবর্ধনের রাজত্বকালে হিউয়েন সাঙ তাঁহাদের বিবরণীতে মৌর্য ও হর্ষ যুগ সম্বন্ধে বিস্তৃত বিবরণ রাখিয়া গিয়াছেন। একাদশ শতাব্দীতে আলবেরুণী 'কিতাব-উল-হিন্দ' গ্রন্থে ভারতের ধর্ম, সমাজ,

জ্যোতিষ, আয়ুর্বেদ প্রভৃতি বিষয়ে বিস্তৃত বিবরণ রাখিয়া গিয়াছেন। দ্বাদশ শতাব্দীতে ভেনিসীয় পর্যটক মার্কো পোলো তাঁহার যে ভারত বিবরণী দিয়াছেন তাহাতে কল্পনার আধিক্য থাকিলেও ঐতিহাসিক তথ্য একান্ত বিরল নয়। মুসলমান আমলের ইতিহাস রচনার জন্য ইবনবতুতা, আবদুর রজ্জাক, নিকিলো কন্টি প্রভৃতি বিদেশী পর্যটকবৃন্দের বিবরণীগুলি বিশেষ মূল্যবান।

(৩) **দলিল-দস্তাবেজ ও চিঠিপত্র**:—প্রাচীন ভারতবর্ষের কোন সরকারী দলিলপত্র ঐতিহাসিকদের হস্তগত হইয়াছে। কিছু তাম্রপত্র ও প্রস্তর-লিপি আবিষ্কৃত হইয়াছে—তাহার আলোচনা অন্যত্র করিব। ইসলাম যুগের কিছু দলিল দস্তাবেজ ভারতবর্ষের আর্দ্র আবহাওয়া, কীটের উৎপাত ও বহু যুদ্ধ-সংঘর্ষের মধ্য দিয়াও এখনও বিনষ্ট হয় নাই। কুমার রামসিংহের কয়েকটি পত্র জয়পুর হইতে আবিষ্কৃত হইবার ফলে শিবাজীর জীবনের বহু অজ্ঞাত তথ্য উদ্ঘাটিত হইয়াছে। আধুনিক যুগের ইতিহাস প্রণয়নে এই সরকারী নথিপত্র একটি মূল্যবান উপাদান যোগাইয়াছে। লণ্ডনের ইণ্ডিয়া হাউস্, দিল্লীর সরকারী ফেজখানা এবং ভারতবর্ষের বিভিন্ন রাজ্যসরকারের সরকারী রেকর্ড গৃহে এ যুগের ইতিহাসের প্রামাণ্য তথ্য রক্ষিত হইয়াছে। আইন ও বিচার-বিভাগের কাগজপত্র সামাজিক ইতিহাস রচনার মূল্যবান উপাদান।

লিখিত এই সাহিত্যিক বিবরণগুলি বিশেষ করিয়া প্রাচীন ও মধ্যভারতীয় বিবরণগুলি অন্য কোন তথ্য না পাইলে একান্ত অভ্রান্ত বলিয়া গ্রহণ করা যায় না। প্রাচীন ভারতবর্ষীয় বিবরণগুলি অত্যধিক কল্পনাপ্রবল ও কিংবদন্তী-নির্ভর। মধ্যযুগীয় ঐতিহাসিকগণ ধর্মান্ধতার বশবর্তী হইয়া ঐতিহাসিক তথ্যের বিকৃতি ও ভ্রান্ত ব্যাখ্যা উপস্থাপিত করিয়াছেন। বৈদেশিক ভ্রমণ-কারিগণও অধিকাংশক্ষেত্রে ভারতীয় সভ্যতা-সংস্কৃতি ও ভাষার সহিত নিবিড়-ভাবে পরিচিত না হওয়ায় ভারতবর্ষ সম্বন্ধে যে বিবরণ রাখিয়া গিয়াছেন—তাহাও অনেকক্ষেত্রে অমূলক।

(খ) **প্রত্নতাত্ত্বিক উপাদান**:—লিখিত বিবরণের সত্যাসত্য নির্ণয় করিতে ঐতিহাসিকগণকে অনেকক্ষেত্রে প্রত্নতাত্ত্বিক তথ্যের উপর নির্ভর করিতে হয়। ভারত ইতিহাসের বহু লুপ্ত অধ্যায় প্রত্নতাত্ত্বিক খননকার্যের ফলে আবিষ্কৃত হইয়াছে। মহেঞ্জদারো ও হরপ্পার খননকার্যের ফলে ভারত ইতিহাস সম্বন্ধে একটি বহুদিন প্রচলিত ধারণা পরিবর্তিত হইয়া গিয়াছে। বৈদিক সভ্যতা যে ভারতীয় সভ্যতার প্রাচীনতম রূপ ইহা আর স্বীকার করা যায় না। এই

খননকার্যের ফলে জানা যায় খ্রীষ্টজন্মের প্রায় আড়াইহাজার বৎসর আগে ভারতবর্ষে যে উন্নত সভ্যতার সৃষ্টি হইয়াছিল, সেই সভ্যতা বৈদিক পূর্ব অনার্য সভ্যতা। পাটনার নিকট বড়গাঁওয়ে আবিষ্কৃত নালন্দা বিশ্ববিদ্যালয়ের ধ্বংসাবশেষ এবং ভুপালের সাঁচিস্তূপ আবিষ্কৃত হওয়ায় মৌর্য ও বৌদ্ধযুগের বহুলুপ্ত তথ্য পুনরুদ্ধার হইয়াছে। সাম্প্রতিক যুগে চব্বিশপরগণায় চন্দ্রকেতুগড় খননকার্যের ফলে বাংলাদেশের এক লুপ্ত সভ্যতার ইতিহাস আবিষ্কৃত হইয়াছে।

(১) **মুদ্রা ও শীলমোহর**—মুদ্রা ও শীলমোহর ভারত-ইতিহাস সংকলনে অনেক পরোক্ষ প্রমাণ যোগাইয়াছে। মুদ্রাগুলিতে রাজাদের নাম, কাল ও অনেকসময় মূর্তি পর্যন্ত অংকিত থাকিত। মুদ্রায় অংকিত মূর্তিগুলি দেখিয়া রাজার ধর্ম, চারিত্রিক বৈশিষ্ট্য, প্রতাপ ও রাজ্যবিস্তৃতির পরিচয় পাওয়া যায়। সমুদ্রগুপ্তের মুদ্রায় তাঁহার বীণাবাদনরত মূর্তি তাঁহার সংগীত প্রিয়তার পরিচয় দেয়। সাতবাহন যুগের মুদ্রায় সমুদ্রগামী জাহাজের ছবি তৎকালীন সমুদ্র বাণিজ্যের সাক্ষ্য বহন করে। কোনও রাজার মুদ্রা দেশের বিভিন্ন স্থলে পাওয়া গেলে, তাঁহার রাজ্যসীমা সম্বন্ধেও মোটামুটি একটা ধারণা পাওয়া যায়। কোনও বৈদেশিক মুদ্রা পাওয়া গেলে, সেই দেশের সহিত যে একদিন বাণিজ্যিক সম্বন্ধ স্থাপিত হইয়াছিল, ইহা বুঝা যায়। কুষাণ রাজগণের মুদ্রার সহিত রোমকমুদ্রার সাদৃশ্য দেখিয়া বুঝা যায়, ভারতীয় কুষাণরাজগণ একদিন রোমক সাম্রাজ্যের সহিত ঘনিষ্ঠ সৌহার্দ্য বন্ধনে আবদ্ধ হইয়াছিলেন। মুদ্রাগুলি তৎকালীন ধাতুশিল্প ও অর্থনৈতিক অবস্থারও পরিচয় দেয়। পালরাজগণের আমলে স্বর্ণমুদ্রা লুপ্ত হইয়া রৌপ্যমুদ্রা প্রচলিত হইতে শুরু করে। আবার সেনরাজগণের আমলে বাংলাদেশে রৌপ্যমুদ্রার স্থান গ্রহণ করে কড়ি। ইহা অর্থনৈতিক ক্রমিক অবনতিরই পরিচয় দেয়। মুদ্রাগুলি হইতে ভারতবর্ষের বিভিন্নযুগে প্রচলিত বিক্রমসম্বৎ, শকাব্দ, গুপ্তাব্দ ও হর্ষাব্দ প্রভৃতি বিভিন্ন অব্দের পরিচয় পাওয়া যায়। মাহেঞ্জোদারোর শীলমোহরে নানারকম জীবজন্তুর ছবি পাওয়া যায়। এইগুলি হইতে তাহাদের টোটেম সম্বন্ধে ধারণা করা যায়। তখনকার দিনে শীলমোহরের সাহায্যে দলিলপত্রের প্রামাণিকতা নির্ণীত হইত এবং বাণিজ্যিক ও রাজনৈতিক প্রয়োজনও সাধিত হইত।

(২) **লিপি**:—ভারত-ইতিহাসের সর্বাপেক্ষা মূল্যবান উপাদান লিপি। ভারতবর্ষের বিভিন্নস্থান হইতে প্রত্নতাত্ত্বিকেরা তাম্রলিপি, রৌপ্যলিপি, শিলালিপি এবং ব্রোঞ্জলিপি আবিষ্কার করিয়াছেন। এইসব লিপিগুলির বিষয়বস্তু ছিল—

দানপত্র, প্রশস্তি, ব্যবসা-বাণিজ্য, সংস্কৃত বিষয় এবং রাজকীয় ও ধর্মীয় অনুশাসন। হরিষেণের এলাহবাদ-প্রশস্তিতে সমুদ্রগুপ্তের দিগ্বিজয়ের একটা ধারাবাহিক বিবরণ আছে। দেওপাড়া প্রশস্তিতে বাংলার সেন রাজবংশের রাজা বিজয়সেনের যুদ্ধজয়ের বর্ণনা দেওয়া আছে। দানপত্রগুলিতে দাতার বংশতালিকা, গুণাবলী, জমির মূল্য প্রভৃতি দেওয়া থাকিত। শিলালিপিগুলিতে স্থান পাইত রাজাদের অনুশাসন ও ধর্মসংক্রান্ত উপদেশ। গুপ্তযুগের লিপিগুলি অধিকাংশ প্রাকৃত ভাষায় লিখিত। গুপ্তযুগের পরবর্তী লিপিগুলি অধিকাংশ সংস্কৃতভাষায় লিখিত। ব্রাহ্মী ও খরোষ্ঠীলিপির ব্যবহার বহু প্রস্তরলিপিতে পাওয়া গিয়াছে। ব্রাহ্মীলিপি লেখা হইত বামদিক হইতে দক্ষিণে আর খরোষ্ঠী লিপি লেখা হইত দক্ষিণ হইতে বামে। অশোকের স্তম্ভলিপি ও প্রস্তর-লিপিগুলি অধিকাংশ ব্রাহ্মী অক্ষরে লেখা। অশোকের ব্রাহ্মীলিপির একটি বাংলা অনুবাদ নীচে দেওয়া হইল :—

"অষ্টবর্ষ রাজত্বের পর কলিংগদেশ শ্রীমৎ মহারাজ কর্তৃক বিজিত হইয়াছিল। দেড়লক্ষ কলিংগবাসী বন্দী হইয়াছিল এবং তাহার দ্বিগুণ লোক বন্দী হইয়াছিল এবং তাহার দ্বিগুণ লোক মৃত্যুবরণ করিয়াছিল। এইরূপ কলিংগ বিজয়ের পরে মহারাজের হৃদয়ে বিষাদ উপস্থিত হয়" ইহাতে অশোকের কলিংগ বিজয় ও তাঁহার হৃদয়ের অনুতাপের পরিচয় পাই। তাঁহার বহুলিপি হইতে রাজ্যসীমা এবং রাজ্যশাসন ব্যবস্থা সম্বন্ধে বিস্তৃত বিবরণ পাই।

এইসব লিপির পাঠোদ্ধারের কাহিনীও কম রোমাঞ্চকর নয়। ভারতীয় বর্তমান লিপিমালার সহিত ব্রাহ্মী ও খরোষ্ঠী লিপিমালার সম্পর্ক থাকিলেও সাদৃশ্য অত্যন্ত স্বল্প। জেমস প্রিন্সেপ নামক এইসব ইংরাজ দীর্ঘ সাতবৎসরের পরিশ্রমে এই লিপিগুলির পাঠোদ্ধার করেন। রাখালদাস বন্দ্যোপাধ্যায় প্রভৃতি বহু লিপি-বিদ্যাবিশারদ বহু লিপিপাঠে সহায়তা করিয়াছেন।

(৩) **শিল্পকলা ও স্থাপত্য ভাস্কর্য** :- ভারত ইতিহাস রচনার অন্যতম উপাদান হইল শিল্পকলা, ভাস্কর্য ও স্থাপত্য নিদর্শনগুলি। ভারতবর্ষের বহু প্রাচীন মন্দির, চৈত্য, স্তূপ, স্তম্ভ প্রভৃতি অবহেলিত হইয়া পড়িয়াছিল। ১৮৭৮ খ্রীষ্টাব্দে বড়লাট লর্ড লিটন 'ভারতীয় প্রাচীন কীর্তি সংরক্ষণ আইন' পাশ করিয়া এইগুলিকে প্রথম সংরক্ষণের ব্যবস্থা করেন। পরবর্তীকালে বড়লাট লর্ড কার্জন এবং প্রত্নতত্ত্বের তৎকালীন অধ্যক্ষ স্যার জন মার্শালের চেষ্টায় ভারতীয় এই প্রত্নতাত্ত্বিক নিদর্শনগুলি রক্ষার সুবন্দোবস্ত হয়। ইহার ফলে ভারতবর্ষের বিভিন্ন যুগের ইতিহাস রচনার অনেক প্রামাণ্য উপাদান সংগৃহীত

হয়। অজন্তা ও ইলোরার গুহাচিত্রগুলি গুপ্তযুগের শিল্পোৎকর্ষের প্রমাণ দেয়। সারনাথ, সাঁচি, কুশীনগর, উড়িষ্যার কোনারক, ভুবনেশ্বরের লিংগরাজ মন্দির প্রভৃতি ভারতবর্ষের সাংস্কৃতিক ইতিহাস রচনায় সর্বাপেক্ষা মূল্যবান উপকরণ

প্রাগৈতিহাসিক চিত্র

যোগাইয়াছে। মধ্য ভারতে বর্ণিত চন্দেল রাজগণের শিল্পকীর্তির পরিচয় রহিয়াছে বুন্দেলখণ্ডের খাজুরাহের মন্দিরে। ভারতবর্ষের মুসলমান রাজগণ স্থাপত্য-রসিক ছিলেন। দিল্লীর কুতুবমিনার সাসারামে শেরশাহের সমাধি, দিল্লী ও আগ্রার দুর্গ, জুম্মা মসজিদ, সেকেন্দ্রার আকবরের সমাধি ও তাজমহল প্রভৃতি অসংখ্য স্থাপত্য ইসলাম আমলের শিল্পোৎকর্ষ ও ঐশ্বর্যের পরিচয় দেয়। মোগলযুগের স্থাপত্যশিল্প মূলতঃ হিন্দু ও মুসলমানযুগের শিল্প সংমিশ্রণের ফলেই গড়িয়াছিল

## অনুশীলনী

১। প্রাচীন মধ্য ও আধুনিক ভারতবর্ষের ইতিহাস রচনায় কোন্ কোন্ উপকরণগুলি সর্বাপেক্ষা মূল্যবান আলোচনা কর।

[Describe the most important historical sources in writing the history of ancient, medieval and modern India.]

২। ভারতের মধ্যযুগীয় ইতিহাসের উপাদানগুলির আলোচনা কর।

[Discuss the source-materials of the Medieval Indian History]

৩। আধুনিকযুগের ভারত ইতিহাসের উপাদানগুলি সম্পর্কে যাহা জান বর্ণনা কর।

[Describe what you know about the source-materials of the Modern Indian History ]

# তৃতীয় পরিচ্ছেদ

## ॥ সিন্ধু সভ্যতা ॥

## (The Indus Civilisation)

প্রত্নতাত্ত্বিক খননকার্যের ফলে ভারতীয় সভ্যতার এক অজ্ঞাত অধ্যায় উদ্‌ঘাটিত হইয়াছে। এই অজ্ঞাত অধ্যায়টি হইতেছে সিন্ধুসভ্যতা। এই সিন্ধু সভ্যতার নিদর্শন আবিষ্কৃত হওয়ার ফলে ভারতবর্ষে বৈদিক সভ্যতার পূর্বে যে এক সুপ্রাচীন নগর সভ্যতা গড়িয়া উঠিয়াছিল, তাহার প্রমাণ পাওয়া যায় এবং এই সভ্যতা যে পৃথিবীর প্রাচীনতম সভ্যতার সমকালীন এই সত্যও স্বীকৃতি পাইয়াছে। খ্রীষ্ট জন্মের প্রায় তিনহাজার বৎসর পূর্বে অর্থাৎ আজ থেকে প্রায় পাঁচহাজার বৎসর পূর্বে সিন্ধু উপত্যকায় এক উচ্চ নগর সভ্যতার উদ্ভব হইয়াছিল। এই সভ্যতা মিশর ও মেসোপোটেমিয়া সভ্যতার সমকালীন। পণ্ডিতদের মতে এই সভ্যতার স্থিতিকাল খ্রীষ্টপূর্ব ৩২৫০ হইতে ২৭৫০ অব্দ পর্যন্ত বিস্তৃত।

এই সিন্ধুসভ্যতার আবিষ্কার যেমন আকস্মিক তেমনি রোমাঞ্চকর। প্রখ্যাত প্রত্নতাত্ত্বিক বাংগালী রাখালদাস বন্দ্যোপাধ্যায় কোন গ্রন্থে পাঠ করিয়াছিলেন—আলেকজাণ্ডার ভারত হইতে প্রত্যাবর্তন করিবার সময় ১২টি শিলামঞ্চ স্থাপন করেন এবং এইগুলিতে ভারতীয় ও গ্রীকভাষায় বিজয়কীর্তি লিখিয়া রাখিয়া যান। এই শিলামঞ্চগুলি আবিষ্কারের উদ্দেশ্যে ঘুরিতে ঘুরিতে সিন্ধুপ্রদেশের লারকানা জেলায় কয়েকটি ধ্বংসস্তূপ দেখিতে পান। রাখালদাস বন্দ্যোপাধ্যায় তৎকালীন প্রত্নতত্ত্ব বিভাগের অধ্যক্ষ স্যার জন মার্শালের সহায়তায় এই অঞ্চলে ১৯২২ হইতে ১৯৩১ সাল পর্যন্ত খননকার্য চালান। পরে জানা গেল এই সহরের নামটি ছিল মহেঞ্জোদারো বা মৃতের ভূমি।

পঞ্জাবের মন্টগোমারী জেলার হরপ্পার ধ্বংসাবশেষ আবিষ্কার আরও রহস্য-জনক। ১৮৫৬ খ্রীঃ করাচী হইতে লাহোর পর্যন্ত রেললাইন পাতিবার ভার পড়ে ব্রান্টন ভ্রাতৃদ্বয়ের উপর। রেললাইন পাতিবার জন্য শক্ত ইট ও পাথরের কুচির প্রয়োজন হওয়ায় তাঁহারা ব্রাহ্মণাবাদ ও মুলতান নামক দুইটি শহর হইতে ইট সংগ্রহ করিতে থাকেন। এই ইট সংগ্রহ করিতে করিতে কয়েকটি শীলমোহর আবিষ্কৃত হয়। এই সংবাদ প্রত্নতাত্ত্বিক জেনারেল কানিংহামের নিকট পৌঁছিলে—তিনি এই শীলমোহরগুলি পরীক্ষা করিয়া ইহাদের প্রাচীনত্ব

বুঝিতে পারেন। ১৯২০ খ্রীঃ দয়ারাম সাহনীর নেতৃত্বে হরপ্পার খননকার্য আরম্ভ হয়। ইহা ছাড়া সিন্ধু ও বেলুচিস্তানের আরও কয়েকটি অঞ্চল খনন করিয়া এক বহুবিস্তৃত সভ্যতার ভূমি আবিষ্কার করা হয়। সিন্ধুনদ এবং তাহার নিকটবর্তী অঞ্চলে এই সভ্যতা গড়িয়া উঠিয়াছিল বলিয়া, ইহা 'সিন্ধুসভ্যতা' নামে খ্যাত হইয়াছে। পশ্চিম বেলুচিস্তানের মোগ নদী হইতে আরম্ভ করিয়া পূর্বদিকে সিন্ধুনদ পর্যন্ত এক বিস্তৃত অঞ্চল জুড়িয়া এই সভ্যতার বিস্তৃতি ঘটিয়াছিল। হরপ্পা হইতে মহেঞ্জদারোর দূরত্ব প্রায় ৩৫০ মাইল এবং এই অঞ্চলে ৬০টি ইতঃস্তত বিক্ষিপ্ত কেন্দ্র আবিষ্কৃত হইয়াছে। খননকার্যের ফলে এইসকল অঞ্চলে একইপ্রকার শীলমোহর, নিত্যব্যবহার্য দ্রব্য, মৃৎপাত্র, অলংকার, গৃহ ও খেলনা প্রভৃতি আবিষ্কৃত হইয়াছে। হরপ্পা ও মহেঞ্জদারোর মধ্যে সম্ভবতঃ জলপথে যোগাযোগ ছিল। মাহেঞ্জদারোতে প্রায় এক বর্গমাইল স্থান খনন করা হইয়াছে এবং খননকার্যের ফলে স্তরে স্তরে সাতটি নগরের ধ্বংসাবশেষ পাওয়া গিয়াছে। পণ্ডিতেরা অনুমান করেন, বর্তমানে সিন্ধুসভ্যতার অববাহিকা অঞ্চল শুষ্ক ও বৃষ্টিবিরল হইলেও, একদিন এই অঞ্চল মৌসুমী বায়ুবাহিত বৃষ্টিবহুল অঞ্চল ছিল। ইহার ফলে সিন্ধুনদতীরবর্তী অঞ্চল প্রায়ই বন্যা প্লাবিত হইত। বন্যার ফলে এক একটি শহর ধ্বংস হইয়াছে, তাহার বহু পরে তাহার উপর এক একটি নগর আবার গড়িয়া উঠিয়াছে। এইজন্য এক শহরের ধ্বংসাবশেষের উপর আর একটি নগরের অস্তিত্ব সম্ভব হইয়াছে।

এই অঞ্চলে সোনা, রূপা, সীসা, তামা এমন কি ব্রোঞ্জ নির্মিত অলংকার ও অস্ত্রশস্ত্রাদি পাওয়া গেলেও, কোন লৌহ নির্মিত দ্রব্যাদি পাওয়া যায় নাই। এইজন্য পণ্ডিতেরা ইহাকে প্রাক-লৌহ যুগের সভ্যতা বলিয়া অভিহিত করিয়াছেন।

এই দুইটি শহরের প্রাচীন ধ্বংসাবশেষ হইতে স্পষ্টই বুঝা যায়, এই দুইটি নগর বিশেষ পরিকল্পনা অনুযায়ী গড়িয়া উঠিয়াছিল। সহর দুইটির পরিকল্পনা, গৃহবিন্যাস ও পূর্তকার্যের নিদর্শনগুলি দেখিলে বিস্মিত হইতে হয়। সহরের রাজপথগুলি ছিল সরল ও প্রশস্ত। রাজপথের দুইপার্শ্বে একতল, দ্বিতল ও ত্রিতল অট্টালিকাগুলি সারিবদ্ধভাবে সজ্জিত ছিল। ইটগুলি ছিল পোড়ামাটির তৈরী। গৃহগুলির আকৃতি ও নির্মাণ কৌশল দেখিয়া কোন্‌টি বিত্তবানের কোন্‌টি দরিদ্রের সহজেই অনুমান করা যায়। বাড়ীগুলির দরজা-জানালাগুলি রাজপথের দিকে ছিল না, ছিল পার্শ্ববর্তী সরু গলির দিকে। বাড়ীর ছাদে উঠিবার জন্য কাঠ ও পোড়ামাটির তৈরী সিঁড়ি দেখা যায়। রাজপথের

দুইপার্শ্বে জলনিকাশনের জন্য পয়ঃ প্রণালীর ব্যবস্থা ছিল। গৃহের খিতল হইতে মলমূত্রাদি নির্গমের সুবন্দোবস্তও ছিল। নগরের প্রান্তদেশে ক্ষুদ্র ক্ষুদ্র কতকগুলি একই প্রকার গৃহ দেখা যায়। সম্ভবতঃ এগুলিতে শ্রমিক শ্রেণীর লোক বাস করিত। প্রত্যেক বাসগৃহে স্নানাগার, কূপ ও আংগিনা ছিল। কূপের গাযে জলটানা দড়ির চিহ্ন, পাশে কলসী রাখিবার গর্ত এবং কূপের ধারে দেওয়ালের

মহেঞ্জদাবোর অলংকার

গায়ে বসিবার জন্য রোয়াকেরও বন্দোবস্ত ছিল। স্নানাগারগুলিতে জল বহির্গমন ও নির্গমনেরও বন্দোবস্ত ছিল। মহেঞ্জদাবোতে সহর হইতে একটু দূরে এক বৃহৎ স্নানাগার আবিষ্কৃত হইয়াছে। প্রাচীর ঘেরা স্নানাগারটির দৈর্ঘ হইতেছে ১৮০ফুট এব প্রস্থ ১০৮ ফুট। ইহার ভিতর ৩৯ ফুট দীর্ঘ ২৩ ফুট প্রস্থ এবং ৮ ফুট গভীর সন্তরণের উপযোগী একটি বৃহৎ চৌবাচ্চা রহিয়াছে। নামিবার জন্য উভয় পার্শ্বে সিঁড়ি ধাপে ধাপে নামিয়া গিয়াছে। চৌবাচ্চার তলদেশটি শক্ত করিয়া বাঁধানো। চৌবাচ্চায় জল ভরিবার ও বাহির করিবার মত ব্যবস্থা ছিল। চৌবাচ্চার চারিদিকে অনেক ছোট ছোট ঘর দেখা যায়, সম্ভবতঃ এগুলি বস্ত্র পরিবর্তনের স্থান হিসাবে ব্যবহৃত হইত।

মহেঞ্জদারোতে ১৩৭ ফুট লম্বা ও ৭৮ ফুট চওড়া একটা গৃহের ধ্বংসাবশেষ পাওয়া যায়। সম্ভবতঃ এইটি সাধারণ সভাগৃহ হিসাবে ব্যবহৃত হইত। হরপ্পায়ও একটি বিরাট গৃহ আবিষ্কৃত হইয়াছে, সম্ভবতঃ এইটি একটি শস্যভাণ্ডার-রূপে ব্যবহৃত হইত। আবর্জনা ফেলিবার জন্য রাস্তার পাশে মাঝে মাঝে

ডাস্টবিন্ থাকিত, সহরের পশ্চিম দিকে ছিল বড় বড় মাটির ঢিপি আর এই ঢিপির উপর ছিল দুর্গ। ঢিবিগুলি নির্মিত হইয়াছিল সম্ভবতঃ বন্যা প্রতিরোধের জন্য আর দুর্গগুলি নির্মিত হইয়াছিল শত্রুর আক্রমণ হইতে আত্মরক্ষার জন্য।

## ॥ সামাজিক ও অর্থনৈতিক জীবন ॥

সিন্ধু সভ্যতার যুগে উন্নত নগর জীবন গড়িয়া উঠিবার মূলে ছিল—পর্যাপ্ত খাদ্যের সরবরাহ, উন্নত পরিবহণ ব্যবস্থা এবং উচ্চ উদ্ভাবনী শক্তি। ভূগর্ভে যে সব খাদ্যাবশেষ পাওয়া গিয়াছে তাহা হইতে বুঝা যায় সে যুগের জনসাধারণ বিশেষ কৃষিনিপুণ ছিল। বার্লি, গম ও ধানের চাষ ব্যাপকভাবে হইত। খর্জুর চাষের প্রচলনও ছিল। ইহা ছাড়া খাদ্য হিসাবে শাকসব্জি, ফলমূল, তেল, ঘি, মাছ, মাংসেরও ব্যবহার হইত।

যে সব খোদাই করা পশু মূর্তি ও পশুর কংকাল পাওয়া গিয়াছে, তাহা হইতে মনে হয় ভেড়া, গরু, মহিষ, হাতি, ষাঁড় ও উট ছিল তখন গৃহপালিত প্রাণী। মাটির প্রস্তুত খেলনায় গণ্ডার, বাঘ, বানর, ভল্লুক, বাইসন, গাধা প্রভৃতির মূর্তি পাওয়া গিয়াছে। ইহা হইতে বুঝা যায়, এই সব জীবজন্তুর সহিত তাহাদের পরিচয় ছিল। সিন্ধু সভ্যতার আদিস্তরে অশ্বকে সম্ভবতঃ পোষ মানানো সম্ভব হয় নাই। ময়ূর, টিয়া প্রভৃতিও মানুষ তখন সম্ভবতঃ পালন করিত।

সিন্ধু সভ্যতার যুগে পরিধেয় বস্ত্র হিসাবে কাপাস ও পশম বস্ত্র উভয়ই ব্যবহৃত হইত। এক খণ্ড বস্ত্র ধুতির মত করিয়া পরা হইত অন্য এক খণ্ড চাদরের মত উর্দ্ধাংগ আবৃত করিত। ভগ্নস্তূপ হইতে সূঁচ আবিষ্কৃত হওয়ায় ইহারা যে সেলাই করা পোষাকও পরিধান করিত, এই অনুমান অমূলক না হইতেও পারে। স্ত্রী-পুরুষ উভয়েই দীর্ঘ কেশ রাখিত। পোড়ামাটির পুতুল হইতে নারীর কেশ বিন্যাসের পরিচয় পাওয়া যায়। তাহারা প্রসাধনপ্রিয় ও স্ত্রী-পুরুষ নির্বিশেষে সকলেই অলংকার পরিধান করিতেন। কানে কর্ণাভরণ, নাসিকায় বেশর, কোমরে কটিভূষণ এবং অংগুরীয়ক প্রভৃতি অলংকার নারীরা পরিধান করিতেন। সোনা, রূপা, হাতির দাঁত, ঝিনুক ও দামী পাথরে এই সব অলংকারগুলি নির্মিত হইত।

এখানে খুব উন্নত ধরনের নিত্য ব্যবহৃত দ্রব্যাদি আবিষ্কৃত হইয়াছে।

তামা, ব্রোঞ্জ ও পোড়ামাটির তৈরী অনেক সুন্দর বাসন পাওয়া গিয়াছে। ঝিনুক ও হাতির দাঁতের তৈরী যে সমস্ত জিনিষ পাওয়া গিয়াছে সেগুলি হইতেছে—ক্ষুর, বড়শি, চিরুণি, কাস্তে, ছুরি প্রভৃতি। শিশুদের খেলনার মধ্যে ছোট ছোট চাকা দেওয়া গাড়ী, চেয়ার প্রভৃতি দেখিয়া মনে হয় এগুলির ব্যবহার তাহারা জানিত।

তাহারা যুদ্ধের জন্য যে সকল অস্ত্রশস্ত্র ব্যবহার করিত, সেগুলি ছিল প্রস্তর, তাম্র ও ব্রোঞ্জ নির্মিত। বর্শা, ছোরা, কুঠার, গদা এবং তীরধনুক পাওয়া গিয়াছে। সম্ভবতঃ তাহারা তরোয়ালের ব্যবহার জানিত না। প্রাক্-বৈদিক যুগের এই সভ্যতায় কোন লৌহাস্ত্রের ব্যবহার ছিল না। এখানকার অধিবাসীরা কৃষিকার্যের দ্বারাই জীবিকা নির্বাহ করিত। শিল্পী-গণের মধ্যে প্রধান ছিল কুম্ভকার, সূত্রধর, কর্মকার, স্বর্ণকার এবং গজদন্তশিল্পী। শিলমোহর ও পোড়ামাটির উপর যে সমস্ত বিভিন্ন মূর্তির প্রতিকৃতি পাওয়া গিয়াছে, তাহা উচ্চস্তরের শিল্প-নৈপুণ্যের পরিচয়।

মহেঞ্জোদারোর মূর্তি

সিন্ধু তীরবাসীরা উন্নত ধরনের জীবন যাপনের উদ্দেশ্যে গ্রামাঞ্চল হইতে কৃষিপণ্য আমদানী করিত। তাহারা নানা শিল্প দ্রব্য বিভিন্ন অঞ্চলে রপ্তানি করিত। এই সময় সম্ভবতঃ গরুর গাড়ী ও মহিষের গাড়ীর প্রচলন ছিল। ইহারা স্থলপথে ও জলপথে ব্যবসা বাণিজ্য করিত। নানাপ্রকার মূল্যবান প্রস্তর ও ধাতু তাহারা মধ্য এশিয়া হইতে আমদানী করিত। ক্রীট, মিশর ও মেসোপোটেমিয়ার সহিত ইহাদের যে ব্যবসায়িক সম্পর্ক ছিল তাহার অনেক প্রমাণ পাওয়া গিয়াছে। কতকগুলি চৌকা পাথর পাওয়া গিয়াছে, এইগুলি

সম্ভবতঃ বাটখারা হিসাবে ব্যবহৃত হইত। ইহাদের মধ্যে তাম্র ও ব্রোঞ্জের মুদ্রা প্রচলিত ছিল। এই সব হইতে অনুমান করা যায় নগরগুলি বোধ হয় বাণিজ্যকেন্দ্ররূপে গড়িয়া উঠিয়াছিল।

এইখান হইতে প্রাপ্ত নানা শীলমোহর ও মূর্তি হইতে ইহাদের ধর্মজীবন সম্বন্ধে ধারণা হয়। শীলমোহরে অংকিত ষাঁড়ের মূর্তি ও পশুপতি মূর্তি ইহাদের গভীরতর ধর্মজীবনের পরিচয় দেয়। ষণ্ডমূর্তি যেরূপ যত্নের সহিত ক্ষোদিত হইয়াছে তাহা এই মূর্তির প্রতি ইহাদের গভীর শ্রদ্ধাবোধই প্রকাশ করে। এইখানে একটি পশুপরিবৃত যোগাসনে উপবিষ্ট ত্রিশির দেবমূর্তি পাওয়া

মহেঞ্জোদারোর ব্রঞ্জনির্মিত মূর্তি

গিয়াছে। ইহা সম্ভবতঃ পশুপতি শিবমূর্তি। অনেকের ধারণা ইহা শিবমূর্তি নয়, শস্য দেবতার মূর্তি। শিবলিংগের মত বহু পাথরের টুকরা পাওয়া গিয়াছে, এইগুলি দেখিয়া মনে হয়, এখানকার লোকেরা লিংগপূজা করিত। একটি নগ্ন নারীমূর্তি এখানে পাওয়া গিয়াছে, অনেকে মনে করেন ইহা ধরিত্রীদেবীর

প্রতীক। বৃক্ষ, সর্প ও অন্যান্য জীবজন্তুর পূজাও ইহাদের মধ্যে প্রচলিত ছিল। শীলমোহরে স্বস্তিকা ও চক্রচিহ্ন আঁকা থাকায়, ইহাদের মধ্যে সূর্য পূজাও প্রচলিত ছিল বলিয়া অনুমিত হয়।

সিন্ধুতটবাসীদের মৃতদেহের অন্ত্যেষ্টিক্রিয়ার সম্ভবতঃ তিনটি উপায় প্রচলিত ছিল। কতকগুলি ক্ষেত্রে দেখা গিয়াছে মৃতদেহকে ইহারা সোজাসুজি কবর দিয়াছে। কতকগুলি ক্ষেত্রে মৃতদেহকে দগ্ধীভূত করিয়া তাহাদের ভস্মাবশেষকে কবরস্থ করা হইয়াছে। আবার কতক ক্ষেত্রে মৃত্যুর পর সোজাসুজি কবরস্থ বা দগ্ধীভূত না করিয়া, সম্ভবতঃ কিছুদিন বাহিরে আলো-বাতাসে ফেলিয়া রাখিত, তাহার পর মাংস পচিয়া গলিয়া গেলে হাড়গুলিকে একটি চিত্রিত হাঁড়িতে পুরিয়া মাটিতে পুতিয়া রাখা হইত। মাহেঞ্জদারোতে যে শবাধারটি পাওয়া গিয়াছে তাহাতে পুরা কংকালটি পাওয়া যায় নাই। অথচ হরপ্পায় যে গোরস্থানটি পাওয়া গিয়াছে তাহাতে সাতান্নটি মৃতদেহের কংকাল প্রায় অক্ষত অবস্থায় পাওয়া গিয়াছে। এগুলি দগ্ধীভূত না করিয়া কবরস্থ করা হইয়াছিল। অথচ মাহেঞ্জদারোতে কোন প্রকার গোরস্থান পাওয়া যায়নি। হরপ্পার গোরস্থানের সংগে মেসোপোটেমিয়ার গোরস্থানের মিল দেখা যায়। কোন কোন শবাধারে অলংকার, বেশভূষা প্রভৃতি পাওয়া গিয়াছে। এইগুলি দেখিয়া মনে হয় এখানকার অধিবাসীরা মৃত্যুর পরেও এক ধরণের জীবনের অস্তিত্বে বিশ্বাসী ছিল।

হরপ্পা ও মাহেঞ্জদারোর মধ্যে এই সব সাদৃশ্য দেখিয়া অনেক মনে করেন, এই দুইটি শহর ছিল একই শাসন-ব্যবস্থার অধীনে দুইটি রাজধানী। সম্ভবতঃ সমস্ত সিন্ধু উপত্যকা অঞ্চল জুড়িয়া এক বিরাট সাম্রাজ্য প্রতিষ্ঠিত হইয়াছিল। অবশ্য এখানে মিশরের মত রাজতন্ত্র না সুমেরের মত পুরোহিত তন্ত্র প্রতিষ্ঠিত ছিল তাহা বলা কঠিন। নগরে বাস করিত শিল্পী ও বণিক শ্রেণী আর নগরের বাহিরে ছিল কৃষিপ্রধান গ্রাম্যসমাজ।

অনেকের মতে, খ্রীষ্টজন্মের আনুমানিক দুই হাজার বৎসর পূর্বে কোন এক সময় মাহেঞ্জদারো পরিত্যক্ত হয়। এই সুমহান সভ্যতা কি করিয়া ধ্বংস হইয়াছিল, সে বিষয়ে পণ্ডিতবর্গ বিভিন্ন মত পোষণ করেন। কাহারও মতে মৌসুমী বায়ু তাহার গতি পরিবর্তন করায় শস্যপ্রচুর সিন্ধুতট ঊষর মরুভূমিতে পরিণত হয়। কেহ কেহ বলেন, সিন্ধুনদের বারবার প্লাবনে প্লাবিত হওয়ায় এই অঞ্চল পরিত্যক্ত হয়। আবার কেহ কেহ মনে করে, বহিরাগতদের

আক্রমণের ফলেই এই সভ্যতা বিধ্বংস হইয়াছিল। এই বহিরাগতরা ছিলেন সম্ভবতঃ বৈদিক আর্য। এই অনুমানের পিছনে কিছু যুক্তিও খুঁজিয়া পাওয়া যায়। মাহেঞ্জদারোর পথে-ঘাটে নরনারীর কংকাল যেভাবে একত্রিত হইয়া পড়িয়া থাকিতে দেখা গিয়াছিল, তাহাতে মনে হয়, ইহারা আকস্মিকভাবে আক্রান্ত হইয়া নিহত হইয়াছিল। অনেকের মাথার খুলিতে ধারালো অস্ত্রের আঘাতের চিহ্নও দেখিতে পাওয়া যায়। আর্যদেবতা দেবরাজ ইন্দ্রের এক নাম পুরন্দর অর্থাৎ পুর বা নগর ধ্বংসকারী। এই শব্দটি আর্যদের পুরধ্বংসের ইতিহাস যেন বহন করে এবং এই পুর বা নগরজীবনে অভ্যস্ত ছিল সিন্ধু-তটবাসীরা।

ভারতের পূর্বাঞ্চলে হুগলী, চব্বিশপরগণা এবং বর্ধমান জেলার আসানসোল অঞ্চলে সিন্ধু সভ্যতার অনুরূপ এক প্রাচীন সভ্যতার নিদর্শন আবিষ্কৃত হইয়াছে।

আর একটি জিনিসও বিশেষ করিযা লক্ষ্য করিবার আছে। মিশরীয় সভ্যতার উদ্ভব হইয়াছিল নীল নদের তীবে, প্রাচীন সুমের সভ্যতা গড়িয়া উঠিয়াছিল টাইগ্রীস ও ইউফ্রেটিস্ নদীকে কেন্দ্র করিয়া এবং চৈনিক সভ্যতারও উদ্ভব হইয়াছিল হোয়াংহো নদীকে কেন্দ্র করিয়া। প্রায় সমকালীন এই যে প্রাচীন সুমহান ভারতীয় নগর সভ্যতা ইহাও গড়িয়া উঠিয়াছিল সিন্ধুনদের তীরে।

## অনুশীলনী

১। সিন্ধু সভ্যতার একটি সংক্ষিপ্ত বিবরণ দাও।

[ Give a short description of the Indus Valley Civilisation. ]

২। সিন্ধু উপত্যকায় আবিষ্কৃত প্রাচীন সভ্যতার নিদর্শনগুলি হইতে সিন্ধুতটবাসীদের জীবনযাত্রার পরিচয় দাও।

[ What light do the relics of the old Indus-valley civilisation, throw on the life of the ancient dwellers of the valley ? ]

---

# চতুর্থ পরিচ্ছেদ

## ॥ আর্য সভ্যতা ॥

## ( The Aryan Civilisation )

ভারতবর্ষে আর্যদের আগমনের পূর্বে যে প্রাগার্য সিন্ধু-সভ্যতা প্রতিষ্ঠিত হইয়াছিল তাহা প্রধানতঃ ভারতবর্ষের উত্তর-পশ্চিম সীমান্ত অঞ্চলের মধ্যে সীমাবদ্ধ ছিল। কিন্তু ইহার প্রায় এক হাজার বৎসর পরে ভারতবর্ষে যে এক মহান সভ্যতার পরিচয় পাওয়া যায়, তাহা আর্য সভ্যতা নামে পরিচিত। পূর্বে এই আর্যগণকে ভারতের আদিম অধিবাসী বলিয়াই মনে করা হইত। কিন্তু ইউরোপীয় ভাষাতাত্ত্বিক পণ্ডিতগণ গ্রীক ও লাতিন ভাষার সহিত সংস্কৃত ভাষার তুলনামূলক আলোচনা করিয়া দেখিলেন এই ভাষাগুলি আসলে এক মূল উৎস হইতে উদ্ভূত। ভাষার এই সাদৃশ্য দেখিয়া তাঁহারা অনুমান করিয়াছেন কোন এক সুপ্রাচীনকালে ভারতীয় ও ইউরোপীয় আর্যগণ কোন এক অঞ্চলে একসঙ্গে বাস করিতেন আধুনিক গবেষকদের সিদ্ধান্ত রাশিয়ার দক্ষিণাংশে ও কাস্পিয়ান সাগরের তীরবর্তী অঞ্চল আর্যগণের আদি বাসভূমি ছিল। বংশবৃদ্ধি, খাদ্যাভাব, প্রাকৃতিক বিপর্যয় বা আমাদের অনুমান বহির্ভূত কোন এক অজ্ঞাত কারণে আর্যগণ তাঁহাদের আদি বাসভূমি ত্যাগ করিয়া দুইটি শাখায় দুইদিকে অগ্রসর হন। একটি শাখা ইউরোপের দিকে অপর একটি শাখা ভারত ও ইরাণের দিকে অগ্রসর হয়। ভারতবর্ষের দিকে যে শাখাটি অগ্রসর হয় তাহা প্রায় খ্রীষ্টজন্মের দুই হাজার বৎসর আগে হিন্দুকুশ অতিক্রম করিয়া ভারতবর্ষে প্রবেশ করে। অবশ্য এই বহিরাগত আর্যগণ ভারতবর্ষে একই সংগে আগমন করেন নাই। বিভিন্ন সময়ে, বিভিন্ন দলে বিভক্ত হইয়া ইঁহারা ভারতে প্রবেশ করেন এবং বিভিন্ন গোত্রপতি ও গোষ্ঠী-পতির অধীনে ইঁহারা ভারতে বাস করিতে থাকেন।

আর্যগণ যখন ভারতবর্ষে আগমন করেন, তখন এই দেশ কতকগুলি বিচ্ছিন্ন জনপদে বিভক্ত ছিল। আর্যদের ধর্মশাস্ত্র বেদে উল্লেখ আছে, এই বিচ্ছিন্ন জনপদে বাস করিত কৃষ্ণবর্ণ, 'অনাশ', অনার্যগণ। এই অনার্যগণ সহজেই আর্য-গণকে স্বীকার করিয়া লয় নাই, প্রাণপণে তাঁহাদের সহিত লড়াই করিয়াছে। আর্যগ্রন্থে ইন্দ্রকে 'পুরন্দর' বা পুরধ্বংসী বলা হইয়াছে। এই নগরগুলির অধিকারী ছিলেন সম্ভবতঃ মাহেঞ্জদারো ও হরপ্পার অধিবাসীগণ। ঋগ

বেদের একটি কাহিনীতে উল্লেখ আছে ইন্দ্র 'হরিয়ুপীয়ার' অধিবাসীগণকে নিহত করিয়াছিলেন। এই 'হরিয়ুপীয়ার' সম্ভবতঃ হরপ্পা। এই দুই নগরের কংকালস্তুপও বহিরাক্রমণের পরিচয় দেয়। অনার্যগণের বারবার আক্রমণে বিপর্যস্ত হইতে হইয়াছে বলিয়া—তাঁহারা ইহাদিগকে অনার্য বলিয়াছেন। অনার্যরা কেবলমাত্র বৈষয়িক ব্যাপারে আর্যগণের উপর বিদ্বিষ্ট ছিলেন তাহা নহে, তাঁহাদের আধ্যাত্মিক ক্রিয়াকলাপকেও সুনজরে দেখিতেন না। সুযোগ পাইলেই তাহারা তাঁহাদের যজ্ঞাদি ভণ্ডুল করিয়া দিত। বহু দ্বন্দ্ব সংঘর্ষের পর কিছু কিছু অনার্য আর্যগণের বশ্যতা স্বীকার করে এবং আর্যসমাজে আশ্রয় লাভ করে। আর বাকী সকলে দুর্গম পার্বত্য অরণ্য প্রদেশে আশ্রয় লইয়া নিজেদের স্বাধীনতা ও স্বাতন্ত্র্য বজায় রাখিতে লাগিল।

আর্যগণের প্রাচীন গ্রন্থ ঋক্-বেদে আফগানিস্তানের কুভা (কাবুল) নদী, ভারতের সিন্ধুনদ, তাহার উপনদীগুলি এবং সরস্বতী নদীর উল্লেখ আছে। ইহা হইতে বুঝা যায় আর্যগণ এই সময় আফগানিস্তান, সিন্ধু ও পাঞ্জাব অঞ্চলে বাস করিতেন। ব্রাহ্মণ রচনার সময় দেখা যাইতেছে পশ্চিমাঞ্চলের গুরুত্ব কমিয়া গিয়া পূর্বাঞ্চলের গুরুত্ব বাড়িতেছে। মনুসংহিতার যুগে উত্তরে হিমালয় হইতে দক্ষিণে বিন্ধ্যপর্বত পর্যন্ত আর পূর্বে বংগোপসাগর হইতে পশ্চিমে আরব সাগর পর্যন্ত বিস্তৃত অঞ্চলটি আর্যাবর্ত নামে অভিহিত হইয়াছে। বৈদিক যুগের শেষের দিকে আর্যরা বিন্ধ্য পর্বত অতিক্রম করিয়া দক্ষিণাপথের দিকেও প্রসারিত হইতে থাকেন। অগস্ত্যযাত্রা ও রামায়ণ মহাকাব্যের রামচন্দ্রের বিজয় অভিযান আর্যজাতির দক্ষিণ-ভারতে অগ্রগতির পরিচয় বহন করে। বহু সংঘর্ষ ও বহু শতাব্দীর প্রয়াসের ফলে দাক্ষিণাত্যে বিদর্ভ, চেদী, দণ্ডক, অশ্মক, মূলক প্রভৃতি কয়েকটি আর্যবসতি স্থাপিত হয়। অবশ্য আর্য-সভ্যতা উত্তরাপথের মত দাক্ষিণাত্যে কোনদিন দৃঢ়ভিত্তির উপর প্রতিষ্ঠিত হইতে পারে নাই।

আর্যগণ যেমন একদিকে অনার্যগণকে পরাজিত করিতে করিতে রাজ্য-বিস্তার করিতেছিলেন, তেমনি তাঁহারা তাঁহাদের ধর্ম ও সভ্যতাকেও প্রসারিত করিতেছিলেন। ইহার ফলে আর্য ও অনার্য সংস্কৃতির মিলনে এক সমন্বয় সংস্কৃতি সমগ্র ভারতবর্ষে গড়িয়া উঠে। একদিকে পরাজিত অনার্যরা যেমন আর্যসমাজে স্থান পাইতে লাগিলেন, তেমনি আর্যধর্ম ও সংস্কৃতিও অনার্য ধর্ম সংস্কৃতির দ্বারা প্রকৃতভাবে প্রভাবিত হইতে লাগিল। যাগযজ্ঞের পাশাপাশি সুরু হইল পূজা-অর্চনা, ধ্যানের পাশাপাশি মূর্তিপূজা এবং তাহার

পাশাপাশি বলিদান প্রথাও প্রচলিত হইতে লাগিল। এইভাবে আদান-প্রদানের মধ্য দিয়া ভারতীয় সংস্কৃতি বিস্তার লাভ করিল এবং ভারত ভৌগোলিক, সাংস্কৃতিক ও আধ্যাত্মিক ঐক্য লাভ করিল।

## ॥ বৈদিক সাহিত্য ॥
## ( Vedic Literature )

ভারতবর্ষের আর্যগণ আদিযুগে বৈদিক গ্রন্থগুলি রচনা করিয়া এক অপূর্ব মানসিক উৎকর্ষতার পরিচয় দিয়াছিলেন। ভারতবর্ষের বাহিরে আর্যগণের অন্যান্য শাখা এইরূপ মানসিক উৎকর্ষতার পরিচয় দিতে পারেন নাই। ভারতীয় আর্যদের সর্বপ্রাচীন গ্রন্থ বেদ। 'বিদ্' অর্থাৎ জ্ঞান শব্দ হইতে এই বেদের উৎপত্তি। হিন্দুদের বিশ্বাস বেদ অপৌরুষেয়, নিত্য ও শাশ্বত। বেদ মানুষের রচনা নহে, ইহা ভগবানের বাণী। সৃষ্টির আদি হইতে যে সত্য বিশ্বপ্রকৃতির সহিত জড়িত হইয়াছিল, আর্য ঋষিগণ সেই সত্যকে ধ্যানদৃষ্টিতে প্রত্যক্ষ করিয়াছিলেন। [illegible] এই স[illegible] গুরুমুখ হইতে শিষ্য পরম্পরায় শ্রুত হইত বলিয়া বেদের অপর নাম শ্রুতি। বেদে বৈবস্বত, মনু, বশিষ্ঠ, বিশ্বামিত্র, ভরদ্বাজ প্রভৃতির উল্লেখ রহিয়াছে মন্ত্রদ্রষ্টা ঋষিরূপে।

বেদ চারিটি—ঋক্, সাম, যজুঃ ও অথর্ব। প্রত্যেকটি বেদকে আবার চারিটি অংশে বিভক্ত করা হইয়াছে—সংহিতা, ব্রাহ্মণ, আরণ্যক ও উপনিষদ্। ঋক্-বেদে ১০০৮টি সূক্ত রহিয়াছে। ঋক্-বেদে প্রাকৃতিক শক্তি দেব-দেবীর স্তুতিগান রহিয়াছে। সাম-বেদ সংহিতার সূক্তগুলি যজ্ঞাদির সময় গীত হইত। যজুর্বেদে যাগ-যজ্ঞের অনুষ্ঠানাদির মন্ত্র এবং অথর্ববেদে রহিয়াছে সৃষ্টিরহস্য, চিকিৎসা মন্ত্র এবং নানারকম উপদেবতা ও অপদেবতার জন্য মারণ, উচাটন ও বশীকরণ মন্ত্র। বেদের ব্রাহ্মণ অংশ গদ্যে রচিত। ব্রাহ্মণগুলিতে যাগ-যজ্ঞ প্রভৃতি ক্রিয়াকাণ্ডের বিবরণ রহিয়াছে। ঋগ্-বেদের ঐতরেয়, যজুর্বেদের তৈত্তিরীয় এবং অথর্ববেদের গোপথ ব্রাহ্মণ বিশেষ উল্লেখযোগ্য। প্রত্যেক ব্রাহ্মণের শেষে রহিয়াছে আরণ্যক ভাগ। সংসারত্যাগী অরণ্যবাসী আর্যগণের জন্য ইহা রচিত। মূলতঃ সৃষ্টিরহস্যই ব্যক্ত হইয়াছে। ঐতরেয় ব্রাহ্মণের পরিশিষ্ট হইতেছে ঐতরেয় আরণ্যক।

বেদের শেষাংশ উপনিষদ বা বেদান্ত। শ্রুতি সাহিত্যের সমাপ্তি এই উপনিষদগুলিতেই ঘটিয়াছে। শিষ্য ও পুত্র গুরুর পদমূলে বসিয়া গুরুমুখ হইতে যে সত্যজ্ঞান লাভ করিতেন তাহাই উপনিষদ্গুলিতে সন্নিবিষ্ট হইয়াছে।

গ্রন্থগুলিতেও সত্য, সৃষ্টি, আত্মা ও ব্রহ্ম সম্বন্ধে নানা দার্শনিক ব্যক্ত হইয়াছে। বর্তমানে ঈশ, কেন, কঠ, মাণ্ডুক্য, ছন্দোগ্য প্রভৃতি শতাধিক উপনিষদ্ গ্রন্থ আবিষ্কৃত হইয়াছে। বৈদিক গ্রন্থগুলির মধ্যে ঋগ্বেদ সংহিতাই সর্বাপেক্ষা প্রাচীন। ঋগ্বেদ ও উপনিষদ্ সৃষ্টির মাঝখানে প্রায় হাজার বছরের ব্যবধান। পণ্ডিতগণ অনুমান করেন ঋগ্বেদ সংহিতা খ্রীষ্টজন্মের প্রায় ১৫০০ বৎসর পূর্বে রচিত হইয়াছিল অথচ অনেক উপনিষদ্ যে বুদ্ধোত্তর কালে রচিত হইয়াছিল, তাহার অনেক প্রমাণ পাওয়া যায়।

এই বেদ ও সংহিতাগুলির পরে বচিত হইয়াছিল—বেদাংগ ও ষড়্দর্শন। এই বিপুল বৈদিক গ্রন্থগুলিকে স্মরণে রাখা, বিশুদ্ধ উচ্চারণে পাঠ করা প্রভৃতির জন্য বেদাংগগুলি রচিত হইয়াছিল। যাগ-যজ্ঞ প্রভৃতি বৈদিক অনুষ্ঠানগুলি যথাসময়ে ও যথারীতিতে বিশুদ্ধভাব পালন করিতেও এই বেদাংগগুলি সহায়তা করিয়াছে। বেদাংগও ছয়টি ভাগে বিভক্ত—শিক্ষা, ছন্দ, ব্যাকরণ, নিরুক্ত, জ্যোতিষ ও কল্পসূত্র। 'শিক্ষা' হইল উচ্চারণ সংক্রান্ত নিয়মাবলী, 'নিরুক্ত' শব্দের ব্যুৎপত্তিগত বিচার ও ব্যাখ্যা আর 'কল্পসূত্র' হইতেছে সমাজ ও যাগ-যজ্ঞাদি বিষয়ে কতকগুলি নিয়মাবলী ও বিধিনিষেধ। এই 'কল্পসূত্র' অবলম্বন করিয়াই পরবর্তীকালে 'মনুসংহিতা' রচিত হইয়াছিল। বৈদিক আর্যগণ আরণ্যক ও উপনিষদগুলিতে জীবন, আত্মা, সত্য ও সৃষ্টি সম্বন্ধে যে চিন্তাধারার জন্ম দিয়াছিলেন, পরবর্তীকালে সেইগুলিকে অবলম্বন করিয়াই ষড়্দর্শন রচিত হইয়াছিল। বিভিন্ন ঋষির নামে এই গ্রন্থগুলির নাম জড়িত রহিয়াছে। কপিলের সাংখ্যদর্শন, পাতঞ্জলির যোগদর্শন, গৌতমের ন্যায়দর্শন, কনাদের বৈশেষিক দর্শন, জৈমিনীর পূর্ব মীমাংসা দর্শন এবং ব্যাসের উত্তর মীমাংসা বা বেদান্ত দর্শন—এই ছয়টি লইয়া হইল ষড়দর্শন।

আর্যগণ যখন এই বৈদিক গ্রন্থগুলি রচনা করিতেছিলেন তখনও পর্যন্ত সম্ভবতঃ কোন অক্ষরলিপি আবিষ্কার করিতে পারেন নাই। তাই বহুযুগ ধরি গুরু পরম্পরা এই সূত্রগুলিকে গভীর নিষ্ঠা ও শ্রদ্ধাব সংগে স্মৃতিতে ধরিয়া রাখিতে হইয়াছে। এই বিপুল উপমহাদেশের অগণিত হিন্দুজনগণের জন্ম হইতে মৃত্যু পর্যন্ত সমস্ত আচার-আচরণ এই বৈদিক গ্রন্থগুলি হইতেই সংগৃহীত হইয়াছে। হিন্দুর পূজাপদ্ধতি, আহ্নিক, উপনয়ন, বিবাহ ও শ্রাদ্ধ-মন্ত্রগুলি এই বৈদিক গ্রন্থগুলি হইতেই সংগৃহীত।

## ॥ বৈদিক ধর্ম ॥
## ( Vedic Religion )

আর্য সাহিত্য হইতে আর্যধর্মের যে পরিচয় পাওয়া যায় তাহা হইতে বুঝা যায়, এই ধর্ম প্রথমে ছিল সহজ ও সরল। আর্যগণ প্রকৃতির যে রূপ দেখিয়া ভীত ও বিস্মিত হইয়াছেন, তাহাদিগকে দেবতা কল্পনা করিয়াছেন। তাঁহাদের উপাস্য দেবতা ছিলেন রৌদ্র ও তাপের দেবতা সূর্য, আকাশের দেবতা দ্যৌঃ, বায়ুর দেবতা মরুৎ, জলের দেবতা বরুণ, বৃষ্টি ও বজ্রের দেবতা ইন্দ্র। বৈদিক যুগে ইন্দ্র কখনও বৃষ্টির দেবতা, কখনও ধনদেবতা, কখনও গো-দাতা আবার কখনও বা যুদ্ধবিজয়ী নেতা। ইন্দ্র ও বরুণ ছিলেন দেবতাগণের মধ্যে প্রধান। ঊষা, সরস্বতী, পৃথিবী প্রভৃতি নারীদেবতার উল্লেখও ঋগ্‌বেদে রহিয়াছে। আর্যরা মূলতঃ ছিলেন প্রকৃতি-উপাসক। কিন্তু আর্যরা এই বহু দেবদেবীর উপাসনা করিলেও সকল দেবতাই যে এক অদ্বিতীয় মহাশক্তির বিভিন্নরূপ এই ধারণাও তাঁহাদের ছিল। উপনিষদে এই এক ব্রহ্মচিন্তারই প্রাধান্য ঘটিয়াছে।

আর্যগণ এই একেশ্বরবাদের দিকে যখন ঝুঁকিতেছিলেন তখনও তাঁহারা যজ্ঞাদি ক্রিয়াকাণ্ড উপেক্ষা করেন নাই। অগ্নিকুণ্ড প্রজ্বলিত করিয়া দুগ্ধ, ঘৃত প্রভৃতি প্রিয় আহার্য তাঁহারা উপাস্য দেবতাকে নিবেদন করিতেন। সংগে বৈদিক মন্ত্রগুলিও পাঠ করা হইত। যাগ-যজ্ঞের সময় 'সোমরস' নামক এক-প্রকার পানীয়ও তাঁহারা ব্যবহার করিতেন। পশুবলি, মূর্তিপূজা প্রভৃতি প্রথমে তাঁহাদের মধ্যে ছিল না। পরে তাঁহারা এগুলি অনার্যদের নিকট হইতে পাইয়াছিলেন। বেদের ব্রাহ্মণ অংশ যখন রচিত হইতেছিল তখন যজ্ঞক্রিয়ায় নানা জটিলতা দেখা দিতে লাগিল এবং যজ্ঞক্রিয়া নিষ্পন্ন করিবার জন্য বৈদিক মন্ত্র দিতে জ্ঞানসম্পন্ন একশ্রেণীর লোকের উদ্ভব হইল। এই শ্রেণী হইতেছেন পুরোহিত শ্রেণী। এই পুরোহিত শ্রেণীর প্রাধান্যের ফলে বৈদিক ধর্মের আন্তরিকতা লুপ্ত হইয়া তাহার স্থলে যাগ-যজ্ঞের ক্রিয়াকলাপই প্রাধান্য পাইল।

## ॥ বৈদিক সমাজ ॥
## ( Vedic Society )

আর্যসমাজে প্রথমে জাতিভেদ না থাকিলেও ঋক্-বেদের একটি সূক্তে চারিটি বর্ণের উল্লেখ আছে দেখিতে পাওয়া যায়। ঋক্-বেদের দশম মণ্ডলে পুরুষ সূক্তের একটি শ্লোকে ব্রাহ্মণ, রাজন্য বা ক্ষত্রিয় ও শূদ্রের

উল্লেখ দেখিতে পাওয়া যায়। আর্যদের ভারত অধিকারের পর গৌরবর্ণ, দীর্ঘকায়, সুসভ্য বিজেতারা আর্য নামে পরিচিত হন, আর কৃষ্ণবর্ণ, খর্বকায় বিজিতগণ অনার্য নামে পরিচিত হন। গীতায় উল্লেখ আছে—গুণ, কর্ম অনুসারে ভগবান চারিটি বর্ণের সৃষ্টি করিয়াছিলেন। প্রথমে আর্যগণ প্রয়োজন অনুসারে সকল কাজই সম্পন্ন করিতেন। পরে আর্যসমাজে জনসংখ্যা বৃদ্ধি পাইলে এবং সমাজ-ব্যবস্থা ব্যাপক ও জটিল হইয়া উঠিলে সকলের পক্ষে সকল কাজ সম্পন্ন করা সম্ভব হইল না। যাঁহারা শাস্ত্রপাঠ ও যাগ-যজ্ঞে দক্ষ হইয়া উঠিলেন তাঁহারা হইলেন ব্রাহ্মণ; যাহারা রাষ্ট্রবিদ্যায় নিপুণ হইলেন তাঁহারা হইলেন ক্ষত্রিয়; পশুপালন, কৃষিকার্য ও ব্যবসা-বাণিজ্যে যাহারা পারদর্শী হইলেন তাঁহারা হইলেন বৈশ্য। অবশিষ্ট সংখ্যাগরিষ্ঠ অনার্য জনসাধারণ শূদ্র নামে পরিচিত হইয়া এই তিনশ্রেণীর সেবায় নিযুক্ত হইলেন। প্রথমে এই বর্ণ-বৈষম্যে কঠোরতা ছিল না, এক বর্ণের লোক অন্য বর্ণে বিবাহ করিতে পারিত, ইচ্ছা করিলে এক বর্ণের লোক অন্য বর্ণের বৃত্তি গ্রহণ করিতে পারিত। যজুর্বেদের যুগ হইতে বর্ণবৈষম্য কঠোরতর রূপ গ্রহণ করিতে লাগিল। ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের বৃত্তি বংশগত হইয়া পড়িল, বৈশ্য ও শূদ্রের মধ্যে বিভিন্ন বৃত্তি অনুযায়ী বহু উপবর্ণের সৃষ্টি হইল। অসবর্ণ বিবাহ সমাজে নিষিদ্ধ হইয়া গেল। জন্মায়ত্ত এই জাতিবিভেদকে কেন্দ্র করিয়াই পরবর্তীকালে আর্যসমাজে অসংখ্য জাতির সৃষ্টি হয়।

আর্যদের সামাজিক ও ধর্মীয় জীবনের মূল ভিত্তি ছিল চতুরাশ্রম। ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য এই তিনবর্ণের লোকদিগকে জীবনের চতুরাশ্রম অর্থাৎ চারিটি বিভিন্ন পর্যায়ের অনুশাসন মানিয়া চলিতে হইত। এই চারিটি আশ্রম বা জীবনের অবস্থা হইতেছে—ব্রহ্মচর্য, গার্হস্থ্য, বাণপ্রস্থ ও সন্ন্যাস। জীবনের প্রথম পর্যায়ে আর্য বালকগণ গুরুগৃহে বাস করিয়া শাস্ত্রচর্চা করিতেন ও ভোগ-বিলাসহীন, সংযমপূত জীবনযাপন করিতেন—ইহার নাম ব্রহ্মচর্য। শিক্ষান্তে আর্যযুবকগণ গৃহে ফিরিয়া বিবাহ করিয়া গার্হস্থ্য আশ্রমে সংসারধর্ম পালন করিতেন। প্রৌঢ় জীবনে আর্যগণ সংসার ত্যাগ করিয়া অরণ্যাশ্রমে তপস্বীর ন্যায় ধর্মচিন্তায় জীবনযাপন করিতেন—ইহা বাণপ্রস্থ আশ্রম। ইহার পর চতুর্থ ও জীবনের শেষ পর্যায়ে আর্য বৃদ্ধগণ সংসারের সমস্ত মায়াবন্ধন ত্যাগ করিয়া সন্ন্যাস গ্রহণ করিতেন এবং তীর্থে তীর্থে পরিব্রাজকরূপে ঘুরিয়া বেড়াইতেন। শূদ্র ও নারীদের জন্য অবশ্য এই চতুরাশ্রমের বিধান ছিল না।

## ॥ সমাজে নারীর স্থান ॥

## ( Place of women in Society )

প্রাচীন আর্যসমাজ পরিবারবদ্ধ জীবনযাপন করিতেন। অনার্যসমাজ মাতৃতান্ত্রিক হইলেও আর্যসমাজ ছিল পিতৃতান্ত্রিক। এই পিতৃতান্ত্রিক সমাজ ব্যবস্থায় পিতাই ছিলেন পরিবারের সর্বময় কর্তা। পরিবারে মাতা পিতার অধীন হইলেও মর্যাদা ও দায়িত্ব তাঁহার স্বল্প ছিল না। তাঁহারা প্রধানতঃ অন্তঃপুরচারিণী হইলেও দৈনন্দিন জীবনযাত্রায় তাঁহারা ছিলেন পুরুষের সহকর্মিণী। আর্য পুরুষগণকে অনার্যগণের সহিত প্রায়ই যুদ্ধকর্মে ব্যাপৃত থাকিতে হইত বলিয়া, পারিবারিক জীবনের প্রায় পূর্ণদায়িত্ব মেয়েদের হাতে পড়িত। যাগ-যজ্ঞে বিবাহিতা রমণীগণ স্বামীর সহধর্মিণীরূপে সমস্ত ক্রিয়াকলাপে যোগ দিতেন। পিতৃগৃহে আর্যদুহিতাগণ সুশিক্ষা লাভ করিতেন। বৈদিকযুগে লোপামুদ্রা, মমতা, ঘোষা, বিশ্ববারা প্রভৃতি আর্য বিদগ্ধাগণ বৈদিক মন্ত্র রচনা করিয়াছিলেন। ইহাদিগকে 'ব্রহ্মবাদিনী' বলা হইত। পরবর্তীকালে গার্গেয়ী, মৈত্রেয়ী প্রভৃতি আর্য বিদুষীগণ দার্শনিক বিচারসভায় নেতৃত্ব করিয়াছেন। কেবল শাস্ত্রবিদ্যা নহে, শস্ত্রবিদ্যায়ও আর্যমহিলাগণ পটু ছিলেন। পূর্ণবয়স্কা না হইলে সাধারণতঃ মেয়েদের বিবাহ হইত না, বিধবা বিবাহও তাঁহাদের মধ্যে প্রচলিত ছিল। ইচ্ছা করিলে তাঁহারা অবিবাহিতাও থাকিতে পারিতেন। এইরূপ অবিবাহিতা মেয়েদের বলা হইত 'পিতৃষদ্'। জীবিকারূপে শিক্ষাব্রত গ্রহণ করিয়া কেহ কেহ 'উপাধ্যায়া' নামেও অভিহিতা হইতেন।

## ॥ অর্থ নৈতিক জীবন ॥

## ( Economic life )

সিন্ধুতটবাসী অনার্যগণ এক উন্নত নগরসভ্যতার পত্তন করিলেও, আর্যগণের জীবনযাত্রা ছিল গ্রামকেন্দ্রিক। ভারতবর্ষে প্রবেশ করিবার পূর্বে আর্যগণ দীর্ঘদিন যাযাবর জীবনযাপন করিয়াছেন। ভারতের মনোরম প্রকৃতি-পরিবেশ, শস্যপ্রচুর ভূমি ও স্বাদু জলপূর্ণ নদীগুলি তাঁহাদিগকে স্থায়ীভাবে বসবাস করিতে উৎসাহিত করে।

আর্যগণ প্রথমে গ্রামজীবনের পক্ষপাতী ছিলেন। কৃষি ও পশুপালন ছিল তাঁহাদের প্রধান উপজীবিকা। সাধারণতঃ জমিতে গম, যব, তিল, কলাই প্রভৃতি উৎপন্ন হইত। জমিতে তাঁহারা সার দিতেন, সেচকার্যও তাঁহাদের

অজ্ঞাত ছিল না। বন পুড়াইয়া নূতন কৃষিক্ষেত্র প্রস্তুত করিবার কথা বৈদিক সাহিত্যে প্রচুর উল্লেখ আছে। কাঠক সংহিতায় উল্লেখ আছে এক একটি লাঙল টানিতে অনেকসময় চব্বিশটি পর্যন্ত গরু লাগিত। পশুপালন আর্যদের অন্যতম উপজীবিকা ছিল। প্রতি আর্যগ্রামে গোচারণের জন্য যৌথভূমি ছিল, গ্রামবাসীরা সকলেই সেখানে একসংগে পশুচারণ করিত। গরু আর্যদের প্রধান সম্পদ বলিয়া বিবেচিত হইত। গরু দুগ্ধ দান করিত, জমি চাষ করিত এবং করীষ অর্থাৎ গোময় তাঁহারা সার হিসাবেও ব্যবহার করিতেন। প্রথমযুগে যজ্ঞকালে অতিথি সৎকারের জন্য গোবধ হইত, ইহার উল্লেখও পাওয়া গিয়াছে। অন্যান্য গৃহপালিত পশুর মধ্যে উল্লেখযোগ্য ছিল ছাগ, মেষ, গর্দভ, ঘোড়া ও কুকুর। গোরু এবং নিষ্ক নামে একপ্রকার স্বর্ণমুদ্রা ইহাদের বিনিময়ের মাধ্যম ছিল। ইহারা আমিশ ও নিরামিষ উভয়প্রকার আহার্যই গ্রহণ করিতেন। দুগ্ধ, ঘৃত, ফলমূল, যব ও গম আর্যদের প্রধান খাদ্য ছিল। গৃহপালিত পশুমাংস ও শিকারলব্ধ মৃগমাংস তাঁহারা খাইতেন। অবশ্য পরবর্তীকালে উপনিষদিক যুগে জীবহিংসা নিন্দিত হইলে মাংসাহার সম্পর্কে আর্যগণ সংযত হইতে থাকেন। যজ্ঞকালে আর্যগণ সোমরস পান করিতেন।

ক্রমশঃ আর্যদের অর্থনৈতিক জীবনে পরিবর্তন ঘটিতে থাকে। গ্রাম-কেন্দ্রিক আর্যজীবন শহরের দিকে ঝুঁকিতে থাকে। দেশে নগরবৃদ্ধির সংগে সংগে ব্যবসা-বাণিজ্যেরও উন্নতি ঘটে। আর্যগণের যে পোষাক-পরিচ্ছদের পরিচয় পাওয়া যায়, তাহা তাঁহাদের উন্নত শিল্পরুচির পরিচয় দেয়। তাঁহাদের পরিধেয় বস্ত্র কার্পাস ও পশম নির্মিত হইত। গান্ধার পশমের জন্য বিখ্যাত ছিল। তাঁহাদের পরিধেয়ের তিনটি ভাগ ছিল—নীবী (অন্তর্বাস), বাস (ধুতি), অধিবাস (উত্তরীয়)। পুরুষ ও নারীরা স্বর্ণালংকার ব্যবহার করিতেন। আর্যগণ মৃৎ ও ধাতুশিল্পেও যথেষ্ট উন্নতি করিয়াছিলেন। ঘোড়ায় টানা রথ ও গরুরগাড়ী যাতায়াত ও মালপত্র বহন করিবার জন্য ব্যবহৃত হইত। আর্যগণ সমুদ্রপথে প্রাচীনকালে ব্যবসা-বাণিজ্য করিতেন কিনা, তাহার কোন নির্ভর-যোগ্য প্রমাণ নাই। তবে 'মনা' নামক স্বর্ণখণ্ড ও ঋক্-বেদে সমুদ্রের উল্লেখ থাকায় অনেকে মনে করেন ব্যাবিলন ও রোমের সংগে আর্যগণ সমুদ্রপথে ব্যবসা-বাণিজ্য করিতেন। কারণ ভারতীয় মনাকে ব্যাবিলনীয় 'মানা' ও রোমানের 'মিনা'র সংগে প্রত্যক্ষ সংযোগ আছে বলিয়া মনে করা হয়। আর্যগণ আমোদ-প্রমোদেও বিশেষ আগ্রহী ছিলেন। আমোদ-প্রমোদের

মধ্যে নৃত্যগীত, বীণাবাদন, শিকার, রথচালনা ও ধনুর্বাণ প্রতিযোগিতার উল্লেখ পাওয়া যায়। তাঁহারা অর্থক্রীড়ায়ও বিশেষ পটু ছিলেন। বাদ্যযন্ত্রের মধ্যে বীণা, বংশী, দুন্দুভি, কর্করী প্রভৃতির উল্লেখ পাওয়া যায়। আর্যগণের এই মানস-উৎকর্ষ তাঁহাদের স্থিতিশীল অর্থনৈতিক জীবনের পরিচয় দেয়।

## ॥ রাজনৈতিক জীবন ॥
## ( Political Life )

বৈদিক যুগে রাষ্ট্রীয় জীবনের ভিত্তিমূলে পরিবার ছিল। পরিবারের বয়োজ্যেষ্ঠ ব্যক্তিকে 'গৃহপতি' বলা হইত। পরিবারের অন্যান্য সকলে তাঁহার নির্দেশ মানিয়া চলিত। কয়েকটি পরিবার মিলিত হইয়া একটি গ্রাম গড়িয়া তুলিত। গ্রামের প্রধান ব্যক্তিকে 'গ্রামনী' বলা হইত। কয়েকটি গ্রাম লইয়া আবার এক একটি 'বিশ বা 'জন' গঠিত হইত। 'বিশে'র নায়ককে 'বিশপতি' বা 'রাজন্' বলা হইত।

এই 'বিশ্‌পতি' বা 'রাজন ছিলেন রাজ্যের সর্বোচ্চ ক্ষমতার অধিকারী। একাধারে তিনি ছিলেন প্রধান শাসক, প্রধান বিচারক এবং প্রধান সেনাপতি। তাহা সত্বেও রাজাগণ স্বেচ্ছাচারী হইয়া উঠিতে পারিতেন না। প্রজাবর্গের মতামতকে তাঁহাদের মানিয়া চলিতে হইত। তাঁহাদিগকে পরামর্শ দিবার জন্য 'সভা' ও 'সমিতি' নামক দুইটি প্রতিষ্ঠান ছিল। পুরোহিত রাজার ধর্মীয় জীবনে যেমন সহায়তা করিতেন, তেমনি রাষ্ট্রীয় জীবনে প্রধান মন্ত্রীর মত মন্ত্রণা দিতেন। প্রজারঞ্জন ও প্রজাকল্যাণ তখন রাজাগণের অবশ্য কর্তব্য বলিয়া বিবেচিত হইত। বৈদিক যুগের প্রথম দিকে রাজার ক্ষমতা খুব সীমাবদ্ধ ছিল। পরবর্তীকালে রাজপদের অধিকারী ক্ষত্রিয়গণের ক্ষমতা প্রবল রূপ ধারণ করে। রাজাগণ রাজ্যসীমা বিস্তৃত করিয়া সম্রাট, একরাট প্রভৃতি উপাধি গ্রহণ করিতে লাগিলেন। অশ্বমেধ ও রাজসূয় যজ্ঞাদি সমাপন করিয়া নিজেদের অমিত বিক্রমের পরিচয় দিতে থাকেন। আর্যবসতি বিস্তারের প্রথম যুগে বহু ক্ষুদ্র ক্ষুদ্র রাজ্য ছিল, পরবর্তীকালে ক্ষুদ্র ক্ষুদ্র রাজাগুলি সম্মেলনে বিশাল বিশাল রাজ্য গঠিত হয়। রাজপদ বংশানুক্রমিক হইলেও, গণতন্ত্র তাহাদিগের নিকট একান্ত অজ্ঞাত ছিল না। বৈদিক সাহিত্যে 'গণ' ও 'গণজ্যেষ্ঠ' প্রভৃতি শব্দের উল্লেখ রহিয়াছে।

## ॥ আর্য ও অনার্য সংমিশ্রণ ॥

## ( Mixture of Aryan and Non-Aryan Cultures )

আর্য ও অনার্যদের প্রাথমিক সম্পর্ক ছিল বিরোধ ও সংঘর্ষের। কালক্রমে অনার্যরা পরাজিত হইয়া আর্যসমাজে শূদ্র বা দাসরূপে গৃহীত হন। উভয় সমাজের মধ্যে বিবাহাদি সম্পর্কও স্থাপিত হয়। কথিত আছে, দেবরাজ ইন্দ্র দৈত্য কন্যা শচীকে, পাণ্ডু পুত্র ভীম হিড়িম্বা রাক্ষসীকে এবং অর্জুন নাগকন্যা উলুপীকে বিবাহ করেন। রসের সংমিশ্রণের ফলে আর্য ও অনার্য সভ্যতা ঘনিষ্ঠ সান্নিধ্য লাভ করে। ঐতরেয় উপনিষদ রচয়িতা মহীদাস অনার্য কন্যা ইতরার পুত্র ছিলেন বলিয়া কথিত আছে।

আর্য সভ্যতা ও সমাজ ব্যবস্থা যেমন অনার্য জীবনকে প্রভাবিত করিয়াছিল, তেমনি অনার্য সভ্যতা ও সমাজ ব্যবস্থাও আর্যজীবনকে বৈদিক যুগের শেষের দিকে অনেকখানি প্রভাবিত করিয়াছিল। আর্যগণ যখন ভারতবর্ষে আসেন, তখন তাঁহারা কৃষিকাজ জানিতেন না, অনার্যদের নিকট হইতে তাঁহারা কৃষিকাজ শিখেন। নগর নির্মাণ ও স্থাপত্য ভাস্কর্যে অনার্যগণ আর্যগণ অপেক্ষা উন্নত ছিলেন। অনার্য দানবময় ইন্দ্রের রাজসভা নির্মাণ করিয়াছিলেন। মহাভারতে উল্লেখ আছে, রাজসূয় যজ্ঞকালে পাণ্ডবগণ যজ্ঞমণ্ডপ ও সভা নির্মাণের জন্য অনার্যময় দানবের উপর ভার দিয়াছিলেন। রামায়ণে অনার্যরাজ রাবণের যে পুরবর্ণনা রহিয়াছে, তাহা অযোধ্যাপুরীকে ম্লান করিয়া দেয়। গৃহনির্মাণ, মাটির পাত্র তৈরী, ছবি ও নক্সা আঁকা এগুলিও আর্যরা অনার্যদের নিকট হইতে শিখিয়াছিলেন। অনার্যগণ আর্যদের নিকট হইতে ঘোড়ায় চড়া, লোহার জিনিষপত্র তৈরী করা, রথচালনা করা এবং দুধ ও মাদক পানীয়ের ব্যবহার শিক্ষা করে।

আর্যগণের দৈনন্দিন জীবনেও অনার্যগণের জীবনাচরণের অনেক প্রভাব পড়ে। অনেকের মতে তৈল, সিন্দুর, শাঁখা ব্যবহার এবং মৎস্যাহার আর্যগণ অনার্যদের নিকট হইতে লাভ করে। অনার্যদের প্রথমে বর্ণবৈষম্য প্রচলিত ছিল না, আর্যপ্রভাবে তাহাদের সমাজেও বর্ণবিভেদ দেখা যায়। আর্যগণ প্রথমে শবদেহ সমাধিস্থ করিতেন। পরবর্তীকালে অনার্য প্রভাবে শবদাহ করিয়া অস্থি তীর্থে বা নদীর জলে নিক্ষেপ করিতে লাগিলেন। শ্রাদ্ধ, অশৌচ, পিণ্ডদান প্রভৃতিও অনেকে অনার্য প্রভাব বলিয়া মনে করেন। হিন্দুদের পিণ্ডদান ক্ষেত্র গয়াধাম 'গয়' অসুরের নাম হইতেই হইয়াছে। ধর্মের দিক দিয়াও অনার্যগণ আর্যগণকে কম প্রভাবিত করেন নাই। ঋক্ বেদে সর্পপূজা

বা মূর্তিপূজার উল্লেখ নাই। যজুর্বেদে সর্পপূজার ও মূর্তিপূজার উল্লেখ আছে। সম্ভবতঃ আর্যদের মূর্তিপূজা অনার্যগণের দানবপূজা হইতেই আসিয়াছে। শ্মশানচারী শিব ও নৃমুণ্ডমালিনী কালী অনার্যদেব। হিন্দুধর্মে লিংগপূজা ও অশ্বত্থ, বট প্রভৃতি বৃক্ষপূজাও অনার্যদের অবদান। ভারতীয় ভাষার উপর আর্য অনার্য ভাষার পারস্পরিক প্রভাবও কম নহে। উত্তর ভারতের আর্য ভাষায় প্রভূত অনার্য শব্দ গৃহীত হইয়াছে। দক্ষিণ তামিল, তেলেগু প্রভৃতি সেমেটিক ভাষায় সংস্কৃতের প্রভাব কম নহে। এক কথায় বলা যায়, আর্য ও অনার্য সভ্যতার বহুযুগ ব্যাপী মিলনের ফলেই বর্তমান হিন্দু সভ্যতা।

## ॥ মহাকাব্যের যুগ ॥
## ( The Age of Great Epics )

বৈদিক সাহিত্যের শেষদিকে [illegible] বিখ্যাত ব্যক্তিদের মহিমাকীর্তি জ্ঞাপক একপ্রকার রচনা পাওয়া যায়। তাহারই পরিপূর্ণ প্রকাশ ঘটিয়াছে রামায়ণ ও মহাভারত এই দুইটি মহাকাব্যে। ইতিহাস এখানে অতিরঞ্জন, নীতি উপদেশ ও রূপকের অন্তরালে অন্তর্হিত হইলেও বৈদিকোত্তর যুগের সমাজ ও রাষ্ট্র সম্বন্ধে বহুতথ্য এই গ্রন্থ দুইটি হইতে পাওয়া যায়। মহাকাব্য দুইটির রচনাকাল লইয়াও মতবিরোধের অন্ত নাই। পাশ্চাত্য পণ্ডিতদের মতে মহাকাব্য দুইটির রচনাকাল খ্রীষ্টপূর্ব চতুর্থ শতাব্দী হইতে খ্রীষ্টীয় চতুর্থ শতাব্দী। গ্রন্থ দুইখানির মধ্যে কোনটি প্রাচীন সে বিষয়েও মত-বিরোধ রহিয়াছে। রামায়ণ বাল্মীকি রচিত হইলেও, পরবর্তীকালে ইহার মধ্যে বহু শ্লোক প্রক্ষিপ্ত হইয়াছে। মহাভারত বেদব্যাসের নামে প্রচলিত হইলেও, যুগে যুগে বহু কবি এই বিশাল মহাকাব্যের দেহে তাঁহাদের প্রতিভার স্বাক্ষর রাখিয়া গিয়াছেন।

মহাকাব্যের যুগে রাজতন্ত্রই ছিল প্রচলিত শাসন-ব্যবস্থা। জনসাধারণ প্রত্যক্ষভাবে শাসন-ব্যবস্থার অংশ গ্রহণ না করিলেও, স্বৈরাচারী শাসনকে জনসাধারণ স্বীকার করিত না। স্বৈরাচারী শাসনকর্তার সিংহাসনচ্যুতির কথা মহাভারতে উল্লেখ আছে। রাজা প্রজাদের প্রিয় হইবার চেষ্টা করিতেন, তাই জনমতকে প্রায়ই উপেক্ষা করিতেন না। দেশে শান্তি ও নিরাপত্তা রক্ষার জন্য রাজা সর্বদা চেষ্টা করিতেন। রাজধানী প্রাচীর ও পরিখা দ্বারা বেষ্টিত থাকিত, অস্ত্রশস্ত্রের ব্যাপারেও সেকালে অনেক উন্নতি ঘটিয়াছিল। রাজার সৈন্যবর্গ চারিটি শ্রেণীতে বিভক্ত ছিল—তীরন্দাজবাহিনী, অশ্বারোহী-

বাহিনী, হস্তিবাহিনী এবং রথবাহিনী। রাজনীতিতে ক্ষত্রিয় শ্রেণীরই একক আধিপত্য ছিল।

বৈদিক যুগের গোড়ার দিকে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র এই চতুর্বর্ণ বিভাগ থাকিলেও, সামাজিক ও বৈবাহিক সংযোগে ইহা কোন বাধার সৃষ্টি করিতে পারে নাই। রামায়ণের যুগে জাতিভেদ জন্মায়ত্ত হইয়া পড়ে। অবশ্য ক্ষত্রিয় বিশ্বামিত্র অতুলনীয় তপঃ প্রভাবে ক্ষত্রিয়ত্ব লাভ করিতে পারেন। মহাভারতে জাতিবিভেদ এই দিক দিয়া একটু শিথিল। ব্রাহ্মণ তনয় দ্রোণ ক্ষত্রিয়বৃত্তি গ্রহণ করেন, সুতপুত্র নামে পরিচিত কর্ণ ক্ষত্রিয়ের মর্যাদা অর্জন করেন। সমাজে বহুবিবাহ প্রচলিত ছিল, পুরুষ বহুপত্নীক হইতে পারিতেন। নারীর বহুপতি গ্রহণও অন্ততঃ একান্ত অপ্রচলিত ছিল না—দ্রৌপদী তাঁহার প্রমাণ। সমাজে স্বয়ম্বর প্রথা তখন প্রচলিত ছিল। রাজ্যশাসনে ক্ষত্রিয়দের প্রাধান্য থাকিলেও ব্রাহ্মণের মন্ত্রণা ক্ষত্রিয় রাজগণের একান্ত কাম্য ছিল। শাস্ত্র-চর্চা ও পাণ্ডিত্যে তখনও ব্রাহ্মণের একাধিপত্য ছিল। বৈদিকযুগের প্রকৃতি উপাসনার স্থলে মহাকাব্যের যুগে ব্রহ্মা, বিষ্ণু, শিব এই ত্রয়ী দেবতার প্রাধান্য লাভ করিয়াছেন। অবশ্য এই পৌরাণিক যুগেই হিন্দুদের প্রায় সমস্ত দেব-দেবীরই উদ্ভব হইয়াছে।

মহাকাব্যের যুগে আর্যসভ্যতা কৃষিনির্ভর হইলেও ক্রমশঃ নগরকেন্দ্রিক হইয়া উঠিতেছিল। রামায়ণে অযোধ্যা, মিথিলা, কিস্কিন্ধা, লংকা এবং মহাভারতে হস্তিনাপুর, বারণাবত, বিরাট, বিদর্ভ প্রভৃতি উন্নত নগরীর পরিচয় রহিয়াছে। দেশে ব্যবসায়-বাণিজ্যের তখন বিশেষ উন্নতি হইয়াছে। দেশের একস্থান হইতে অন্যস্থানে পণ্যদ্রব্য পাঠাইতে হইলে বাণিজ্যশুল্ক প্রদান করিতে হইত। ব্যবসায়ীদের জন্য বণিকসংঘ প্রতিষ্ঠিত হইয়াছিল এবং তাঁহারা রাজশক্তির অনুগ্রহ পাইবার জন্যও বিশেষ আগ্রহী ছিলেন।

রামায়ণে আর্য অনার্য সংঘাত ব্যক্ত হইয়াছে। মহাভারতে যুদ্ধ বিগ্রহ আর্যদের মধ্যে অন্তর্বিরোধের রূপ লইয়াছে। মহাভারতে লংকার উল্লেখ না থাকিলেও নারদ, যবন, বাহ্লীক প্রভৃতি বহির্ভারতীয় কয়েকটি জাতির উল্লেখ আছে। মহাভারতের যুগে আর্যসভ্যতা পশ্চিমে গান্ধার, পূর্বে বংগদেশ, উত্তরে হিমালয় ও দক্ষিণে গোদাবরী, তাপ্তী নদী পর্যন্ত বিস্তৃত ছিল। সমগ্র আর্যাবর্তব্যাপী সাম্রাজ্য প্রতিষ্ঠার স্বপ্নে দিগ্বিজয়ী রাজগণ অশ্বমেধ ও রাজসূয় যজ্ঞ করিতেন। যাঁহারা সফল হইতেন, তাঁহারা সম্রাট বা একরাট উপাধি গ্রহণ করিতেন।

রামায়ণ, মহাভারতীয় জনজীবনের উপর প্রভূত প্রভাব ফেলিয়াছে, গ্রন্থ-দুইখানির চরিত্র হিন্দু সমাজের নিকট আদর্শ হইয়া দাঁড়াইয়াছে। সীতা, সাবিত্রীর পাতিব্রত্য ও কষ্টসহিষ্ণুতা, রামের পিতৃভক্তি, লক্ষ্মণ ও ভরতের ভ্রাতৃপ্রেম, ভীষ্ম ও যুধিষ্ঠিরের সত্যনিষ্ঠা হিন্দুজীবনের চরম আদর্শ বলিয়া গণ্য হইয়া থাকে। যুগ যুগ ধরিয়া এই গ্রন্থ দুইখানি হিন্দুদের ধর্মীয় জীবনকে নিয়ন্ত্রিত করিয়া আসিতেছে।

## অনুশীলনী

১। বৈদিক সাহিত্য বলিতে কি বুঝ? বৈদিক সাহিত্যের একটি সংক্ষিপ্ত বিবরণী দাও।

[What do you know of the Vedic literature? Give a brief account of the Vedic literature.]

২। প্রাচীন ভারতের ধর্মীয, সাংস্কৃতিক, রাজনৈতিক ও অর্থনৈতিক জীবনের বিবরণ লিখ।

[Describe the cultural, political and economic life of the Vedic Aryans]

৩। আর্য ও অনার্য সভ্যতার পারস্পরিক প্রভাব লইয়া একটি প্রবন্ধ রচনা কর।

[Write an essay on the influence exercised by the Aryan and non-Aryan civilisations on each other.]

৪। মহাকাব্যের যুগে আর্যদের ধর্ম, সমাজ ও রাষ্ট্রনীতির পরিচয় দাও।

[Describe the religions, social and political life of the Aryans in the Epic age.]

৫। টীকা লিখ—

আরণ্যক, ব্রাহ্মণ, সংহিতা, বেদাংগ, বর্ণাশ্রম, মহাকাব্যের যুগ।

[Write notes on—

Aranyaka, Brahman, Vedanga, Varnashram, The Epic age.]

## পঞ্চম পরিচ্ছেদ

### ॥ জৈনধর্ম ও বৌদ্ধধর্ম ॥

### ( Buddhism and Jainism )

বৈদিকযুগের প্রথম দিকে আর্যধর্ম ও সমাজ খুব সরল ও অনাড়ম্বর ছিল। প্রকৃতির যে রূপ দেখিয়া তাঁহারা বিস্মিত ও ভীত হইতেন তাঁহাকে দেবতা কল্পনা করিয়া তাঁহার উদ্দেশে তাঁহারা হবিঃ নিবেদন করিতেন। সমাজে বৃত্তিভেদে বর্ণাশ্রম প্রচলিত থাকিলেও তখনও তাহা জন্মগত রূপ গ্রহণ করে নাই। এক বর্ণের মানুষ সহজেই অন্য বর্ণের বৃত্তি গ্রহণ করিতে পারিতেন। মহাকাব্যের যুগের বর্ণভিত্তিক সমাজ দৃঢ়ভিত্তির উপর প্রতিষ্ঠিত হয়। আর্য ও অনার্যের মিলনের ফলে বর্ণশংকর জাতি ও ধর্মের সংখ্যা দিন দিন বাড়িয়া চলিতে থাকে। তখন নীতিবিদ ও সামাজিক শাস্ত্রকারগণ উচ্চ ও নীচ বর্ণের ভেদাভেদ রক্ষা করিবার জন্য তৎপর হইয়া উঠিলেন। ফলে জাতিভেদ কঠোর হইতে কঠোরতর হইতে লাগিল। ব্রাহ্মণগণ নিজেদিগকে বর্ণশ্রেষ্ঠ বলিয়া দাবী করিতে লাগিলেন এবং জনসাধারণের অজ্ঞতার সুযোগ লইয়া বৈদিক ক্রিয়াকাণ্ডের উপর অধিক গুরুত্ব আরোপ করিতে লাগিলেন। ফলে ব্রাহ্মণ্যধর্ম কতকগুলি প্রাণহীন জটিল ক্রিয়াকলাপ ও আচার-অনুষ্ঠান বহুল যাগযজ্ঞে পরিণত হইল। যাগযজ্ঞ ও বলিদান প্রভৃতি যেমন শ্রেষ্ঠ ধর্মীয় অনুষ্ঠান বলিয়া বিবেচিত হইতে লাগিল, তেমনি নীচশ্রেণীর প্রতি সমাজের উচ্চশ্রেণীর অবজ্ঞা ও অবহেলা মহৎ কার্য বলিয়া বিবেচিত হইতে লাগিল।

এই সময় ব্রাহ্মণদের মধ্যে একদল চিন্তাশীল, দার্শনিক ইহার বিরোধিতা করিতে লাগিলেন। উপনিষদ্‌গুলিতে তাঁহাদের চিন্তার স্বাতন্ত্র্য ব্যক্ত হইতে লাগিল। ব্রহ্মচিন্তা এবং অহিংসভাবে সৎপথে চলাই ইহারা প্রকৃত-ধর্ম বলিয়া প্রচার করিতে লাগিলেন। তাঁহারা জন্মান্তরবাদ ও কর্মফলে বিশ্বাসী ছিলেন। মানুষ বার বার জন্মগ্রহণ করে এবং কেবলমাত্র কর্মের দ্বারাই ঊর্ধ্বগতি বা অধোগতি প্রাপ্ত হয়। বৈদিকযুগের বহুদেববাদকে অস্বীকার করিয়া, ইহারা ঈশ্বর এক ও অদ্বিতীয় এই মত প্রচার করিতে থাকেন। বৈদিকধর্মের এই ঔপনিষদিক ধারাটি ধীরে ধীরে মানুষের মনকে প্রভাবিত করিতে থাকে। এই সময় ক্ষত্রিয়গণও ব্রাহ্মণ্য আধিপত্যের প্রতিবাদ করিতে আরম্ভ করেন। কারণ তৎকালীন সমাজ-ব্যবস্থায় তাহাদিগকেও ব্রাহ্মণ্য আধিপত্য মানিয়া

চলিতে হইত। কথিত আছে, এই সময় চার্বাক, শূন্যবাদ, আজীবিক প্রভৃতি তেষট্টি প্রকার ব্রাহ্মণ্যবিরোধী মতবাদ প্রচলিত হইয়াছিল এবং ইহার অধিকাংশেরই নেতৃত্ব করিতেন অব্রাহ্মণ সম্প্রদায়। এইগুলির মধ্যে বৌদ্ধ ও জৈন মতবাদই বিশেষ প্রতিপত্তি লাভ করে। পূর্ব ভারতের দুই ক্ষত্রিয় রাজকুমার—বৈশালীর লিচ্ছবীর বংশীয় বর্ধমান মহাবীর এবং কপিলাবস্তুর শাক্যবংশীয় সিদ্ধার্থ গৌতম এই দুই মতের প্রচার করেন। ) ২

## ॥ মহাবীর জৈন ও জৈনধর্ম ।

## ( Mahavir Jain and Jainism )

কঠোর তপস্যার দ্বারা যিনি ইন্দ্রিয় জয় করিতে সমর্থ হন, তাঁহাকে বলা হয় 'জিন' 'জৈ' বা জিতেন্দ্রিয়। 'জিন' শব্দ হইতে জৈন শব্দের উৎপত্তি। জৈনগণ মনে করেন চব্বিশজন 'তীর্থংকর' বা ধর্মগুরুর প্রচেষ্টায় জৈনধর্ম গড়িয়া উঠে। এই তীর্থংকরদের মধ্যে প্রথম ছিলেন 'ঋষভ' এবং শেষ দুইজনের নাম হইল পার্শ্বনাথ ও মহাবীর। পার্শ্বনাথ ঐতিহাসিক ব্যক্তি। তিনি ছিলেন কাশীর রাজপুত্র এবং গৌতম বুদ্ধের মত তিনি যৌবনে সংসার ত্যাগ করিয়া সন্ন্যাস গ্রহণ করিয়াছিলেন। তিনি শিষ্যদিগকে 'চতুর্যাম' বা চারিটি ধর্ম পালন করিবার নির্দেশ দিয়াছিলেন। এই চারিটি ধর্ম হইতেছে—অহিংসা, অনৃত (সত্য), অস্তেয় (অচৌর্য) এবং অপরিগ্রহ অর্থাৎ সন্ন্যাস। মহাবীর জৈন এই চারিটির সহিত আর একটি ধর্ম যুক্ত করিয়াছিলেন, সেইটি হইতেছে দৈহিক সংযম বা ব্রহ্মচর্য।

মহাবীর বর্ধমানই প্রচারের দ্বারা তাহাকে জনপ্রিয় করিয়া তুলিতে সমর্থ হন। ৫৪০ খৃষ্ট পূর্বাব্দের কিছু পূর্বে বৈশালীর লিচ্ছবি বংশে মহাবীরের জন্ম হয়। তাঁহার পিতার নাম সিদ্ধার্থ ও মাতার নাম ছিল ত্রিশলা। বিবাহের কিছু পরে ত্রিশ বৎসর বয়সে তিনি সংসার ত্যাগ করেন। সুদীর্ঘ বার বৎসর কঠোর তপস্যা করিয়া তিনি সিদ্ধি লাভ করেন। তাহার পর মগধ, অংগ, কোশল, মিথিলা প্রভৃতি অঞ্চলে তিনি তাঁহার ধর্মমত প্রচার করিতে থাকেন। পাটনার পাবা নামক স্থানে মহাবীরের তিরোভাব হয়। তাঁহার শিষ্যদিগকে প্রথমে নিগ্রন্থ অর্থাৎ বন্ধনহীন বলা হইত। পরে মহাবীরের 'জিন' উপাধি হইতে তাঁহার শিষ্যগণ 'জৈন' নামে পরিচিত হন। (জৈন ধর্মাবলম্বী ঈশ্বরের অস্তিত্বে, বেদের অপৌরুষেয়ত্বে, যজ্ঞের ক্রিয়াকাণ্ডে ও জাতিভেদে বিশ্বাস করিতেন না। কঠোর আত্মসংযম ও জীবের প্রতি

দয়া তাঁহারা নির্বাণ বা মুক্তিলাভের উপায় বলিয়া মনে করিতেন। হিন্দুদের মত জৈনরা কর্মফল ও জন্মান্তরবাদে বিশ্বাসী ছিলেন। পরবর্তীকালে জৈনগণ হিন্দুদের ন্যায় দেবদেবীর অর্চনা করিতেন, দেবার্চনায় পুরোহিত নিযুক্ত করিতেন এবং তীর্থযাত্রায় বিশ্বাসী ছিলেন।) জৈনদের মধ্যে পরবর্তীকালে দিগম্বর ও শ্বেতাম্বর নামে দুইটি সম্প্রদায়ের উদ্ভব হয়। দিগম্বরেরা বস্ত্র পরিধান করিতেন না, শ্বেতাম্বর সম্প্রদায় শুভ্র বস্ত্র পরিধান করিতেন।

মহাবীর মুখে যে ধর্মমত প্রচার করিয়াছিলেন, পরবর্তীকালে তাঁহার ভক্তেরা সেগুলি প্রাকৃত ভাষায় লিপিবদ্ধ করেন। মহাবীরের উপদেশ বারোটি ভাগে সংকলন করা হয়। অংগ, উপাংগ, মূলসূত্র প্রভৃতি জৈনদিগের প্রধান ধর্মগ্রন্থ। ভারতবর্ষের সাহিত্য, দর্শন, স্থাপত্য শিল্পে জৈনদের অবদান সামান্য নহে। জৈন স্থাপত্য প্রায় সমস্ত অবলুপ্ত হইয়া গিয়াছে। রাজপুতনার আবু-পাহাড়ের জৈনমন্দিরগুলির কারুকার্য এখনও দর্শকের বিস্ময় উদ্রিক্ত করে। জৈনধর্মের প্রথম উদ্ভব হইয়াছিল পূর্ব ভারতে, পরে ইহা দক্ষিণ ও পশ্চিম ভারতে বিস্তৃতি লাভ করে। বর্তমানে রাজপুতনা ও গুজরাটের এক বিরাট অংশ জৈনধর্মে বিশ্বাসী।

## ॥ বুদ্ধদেব ও বৌদ্ধধর্ম ॥

## ( Buddha and Buddhism )

বৌদ্ধধর্মের প্রবর্তক গৌতম সিদ্ধার্থ হিমালয় পাদস্থিত কপিলাবস্তুতে শাক্য-ক্ষত্রিয়বংশে জন্মগ্রহণ করেন। তাঁহার পিতার নাম ছিল শুদ্ধোধন আর মাতার নাম ছিল মায়াদেবী। বিলাস-ব্যসনের পর্যাপ্তির মধ্যে তাঁর বাল্যকাল কাটিয়াছিল। ষোড়শবর্ষে তিনি যশোধারা নামে এক রূপবতী কিশোরীর পাণিগ্রহণ করেন। কিন্তু রাজপ্রাসাদের বিলাস-ব্যসন তাঁহার চিন্তাশীল চিত্তকে শান্তি দিতে পারে নাই। জরা, ব্যাধি, মৃত্যুর হাত হইতে মানুষকে রক্ষা করিবার আকাংখায় তিনি সংসার ত্যাগ করিয়া সন্ন্যাস গ্রহণ করিলেন। তরুণী পত্নী ও নবজাত শিশুর অনিন্দ্যসুন্দর মুখ তাঁহার পথে বাধা সৃষ্টি করিতে পারে নাই। দীর্ঘ সাধনার পর গয়ার নিকট নৈরঞ্জনা নদীতীরে একটি বোধিবৃক্ষতলে তিনি 'বোধি' বা জ্ঞান লাভ করেন। সেই হইতে তিনি 'বুদ্ধ' বা জ্ঞানী নামে পরিচিত হইলেন। তিনি বারাণসীর নিকটে মৃগদাবে প্রথম পাঁচজনকে উপদেশ প্রদান করেন।

বুদ্ধের ধর্মমত সহজ ও সরল ছিল এবং উপনিষদকে ভিত্তি করিয়া গড়িয়া উঠিয়াছিল। বুদ্ধদেব আত্মার পুনর্জন্ম ও কর্মফলে বিশ্বাসী ছিলেন। তাঁহার মতে মানুষ নিজের কর্মফলের জন্য বারবার পৃথিবীতে জন্মলাভ এবং আত্মকৃত পাপের শাস্তি ভোগ করে। সৎকার্যের দ্বারা আত্মার উন্নতি সাধন করিয়া নির্বাণত্ব লাভ করা যায়।

(বুদ্ধদেব কোন বিষয়ে আতিশয্য পছন্দ করিতেন না, নির্বাণ লাভের জন্য তিনি মধ্যপন্থার নির্দেশ দিয়াছেন। পার্থিব ভোগবিলাসকে বা কৃচ্ছ্রবহুল কঠোর তপঃসাধনাকে তিনি নিজ ধর্মমতে প্রশ্রয় দেন নাই। নির্বাণ লাভের উপায় স্বরূপ তিনি অষ্টাংগিক মার্গের নির্দেশ দিয়াছেন। এই অষ্টমার্গ হইতেছে—সৎবাক্য, সৎচিন্তা, সৎকার্য, সৎচেষ্টা, সৎজীবন, সৎস্মৃতি, সম্যক দৃষ্টি ও সম্যক সমাধি। ইহা ছাড়া অহিংসা ও ব্রহ্মচর্য পালনও ছিল তাঁহার ধর্মের অন্তর্গত। প্রচলিত ব্রাহ্মণ্যধর্মের সহিত ইহার অবশ্য কয়েকটি বিষয়ে গভীর মতানৈক্য ছিল। বৌদ্ধ-ধর্মাবলম্বীরা জৈনদের মত বেদের অপৌরুষেয়ত্ব ও জাতিভেদ প্রথা মানিতেন না। ঈশ্বর সম্বন্ধেও বৌদ্ধধর্ম নির্বাক।)

বুদ্ধদেব

বুদ্ধদেব তাঁহার ধর্মমত কোন গ্রন্থে লিপিবদ্ধ করিয়া যান নাই। তাঁহার মহাপরিনির্বাণের পর তাঁহার শিষ্যগণ তাঁহার উপদেশাবলী লইয়া তিনটি গ্রন্থ সংকলন করেন। এই তিনটি গ্রন্থ 'ত্রিপিটক' নামে পরিচিত। এই তিনটি পিটক হইতেছে, সুত্তপিটক—যাহাতে বুদ্ধবাণী ও কার্যাবলী লিপিবদ্ধ রহিয়াছে, বিনয়পিটক—যাহাতে ভিক্ষুদের পালনীয় কর্তব্য নির্দিষ্ট হইয়াছে এবং অভিধর্ম পিটক—যাহাতে বৌদ্ধধর্মের দার্শনিক দিকটি উদ্ঘাটিত হইয়াছে। পিটক তিনটি পালি ভাষায় রচিত। বুদ্ধদেবের পরিনির্বাণের পর তাঁহার ধর্মীয় মত ও ব্যাখ্যা লইয়া এক শতাব্দীর মধ্যেই বহু মতবিরোধ উপস্থিত হয়। চারিটি বৌদ্ধ সংগীতিতে বৌদ্ধ দার্শনিকগণের এই মতবিরোধ লইয়া বহু বিতণ্ডা হইয়া গিয়াছে। বুদ্ধদেবের মৃত্যুর একশত বৎসর পরে বৈশালীতে দ্বিতীয় বৌদ্ধ সংগীতির অধিবেশন হয়, ইহাতে বৌদ্ধধর্মের কতকগুলি মত নিন্দিত হয়। সম্রাট অশোক পাটলীপুত্রে তৃতীয় বৌদ্ধ সংগীতি আহ্বান করেন। চতুর্থ বৌদ্ধ সংগীতির অনুষ্ঠান হয় কণিষ্কের রাজত্বকালে কাশ্মীর বা জলন্ধরে।

## ॥ জৈন ও বৌদ্ধধর্মের গুরুত্ব ॥

## ( Importance of Jainism and Buddhism )

বেদের অনুষ্ঠানবহুল যজ্ঞক্রিয়ার বিরোধিতা করিয়া যে নূতন নূতন দার্শনিক চিন্তা গড়িয়া উঠিতেছিল, তাহার সার্থক নেতৃত্ব দিল পূর্বভারতীয় বৌদ্ধ ও জৈন ধর্মমত। এই দুই ধর্মের সহজ ও সরল জীবনাদর্শ জনমানসকে সহজেই আকৃষ্ট করিয়াছিল। অবশ্য সমাজ-জীবনে জৈনধর্ম অপেক্ষা বৌদ্ধধর্মের গুরুত্ব বেশী। বৌদ্ধধর্ম বর্ণবিভেদ ভাঙিয়া দিয়া সর্বশ্রেণীর জনসাধারণকে বৌদ্ধ সংঘে আহ্বান করিল। এই সংঘই ক্রমে বৌদ্ধধর্মের এক অপরিহার্য অংশরূপে পরিণত হয়। তাহাছাড়া, বুদ্ধের ক্ষমা, মৈত্রী ও করুণার বাণী ভারতীয় জীবনের চিরন্তন আদর্শ হইয়া পড়িয়াছে।

বৌদ্ধ ও জৈন ধর্ম ভারতীয় জনজীবনে বহুদূর প্রসার লাভ করিলেও, বৌদ্ধধর্মের মত জৈনধর্ম এত শ্রেষ্ঠ সম্রাটগণের আনুকূল্য লাভ করিতে পারে নাই। মগধরাজ বিম্বিসার, কোশলরাজ প্রসেনজিৎ, অশোক, কণিষ্ক, হর্ষবর্ধন প্রভৃতি প্রবল পরাক্রান্ত সম্রাটগণ এই ধর্মমত গ্রহণ করিয়াছিলেন।

জৈন এবং বৌদ্ধ উভয় ধর্মেরই ভিত্তি উপনিষদের উপর প্রতিষ্ঠিত। কালক্রমে জৈনধর্ম তাহার স্বাতন্ত্র্য হারাইয়া প্রায় হিন্দুধর্মের সংগে মিশিয়া যায়। জৈনধর্মে হিন্দু দেব-দেবী গণেশ, লক্ষ্মী প্রভৃতি পূজিত হইতে থাকেন। হিন্দুদের মত তাঁহারা জাতিভেদ মানিয়া লন এবং পুরোহিত দিয়া দেবার্চনা করিতে থাকেন। মহাবীর ও পার্শ্বনাথকে হিন্দুরাও শ্রদ্ধার চোখে দেখিতে থাকেন। বুদ্ধের আদর্শ হিন্দুগণ গ্রহণ করিয়াছিলেন, বুদ্ধকে ঈশ্বরের অবতার বলিয়া স্বীকার করিয়াছিলেন, তাহা সত্ত্বেও বৌদ্ধগণ হিন্দুদের সহিত যোগসম্পর্ক রাখার পক্ষপাতী ছিলেন না।

বৌদ্ধধর্মের মধ্যে যাঁহারা বুদ্ধমূর্তি পূজার পক্ষপাতী ছিলেন না এবং আত্ম-নির্বাণ লাভকে যাঁহারা কাম্য বলিয়া মনে করিতেন, তাঁহাদিগকে হীনযানী সম্প্রদায় বলা হইত। অপর পক্ষে যাঁহারা সার্বিক নির্বাণ ও বুদ্ধমূর্তি পূজার পক্ষপাতী ছিলেন তাঁহাদিগকে মহাযানী সম্প্রদায় বলা হয়। অশোক, কণিষ্ক, হর্ষ প্রভৃতি শ্রেষ্ঠ সম্রাটগণ এই মহাযানী ধর্মমতের পৃষ্ঠপোষক ছিলেন। বিভিন্ন সময়ে উত্তর ভারতের শ্রেষ্ঠ সম্রাটগণের পৃষ্ঠপোষকতা লাভ করিলেও এবং এক সময়ে ভারতবর্ষে ব্যাপকভাবে প্রসার লাভ করিলেও, বর্তমানে বৌদ্ধধর্মাবলম্বীর

সংখ্যা ভারতবর্ষে সর্বাপেক্ষা কম। ভারতবর্ষের বৌদ্ধধর্মের অবনতির মূলে কয়েকটি বিশেষ কারণ রহিয়াছে। প্রথমতঃ, বৌদ্ধধর্ম প্রথমে রাজানুকূল্য লাভ করিলেও পরবর্তীকালে হিন্দুধর্ম আবার রাজধর্মে পরিণত হয়। ফলে বৌদ্ধধর্মের ধীরে ধীরে অবনতি হইতে থাকে। দ্বিতীয়তঃ মহাযানী সম্প্রদায়ের তান্ত্রিক অভিচারও ইহার অবনতির জন্য অনেকখানি দায়ী। তৃতীয়তঃ শংকরাচার্য, কুমারিল ভট্টের মত হিন্দু দার্শনিকের আবির্ভাব ঘটায় বৌদ্ধধর্ম জনমানসে ধীরে ধীরে তাহার প্রভাব হারাইয়া ফেলিতে থাকে। চতুর্থতঃ মহাযানী বৌদ্ধধর্ম বুদ্ধমূর্তি পূজা গ্রহণ করায় হিন্দুধর্মের পক্ষে বৌদ্ধধর্মকে গ্রাস করা সহজ হইয়া পড়িয়াছিল।

সিন্ধু সভ্যতার আমল হইতে বহির্ভারতের সহিত ভারতের যে বাণিজ্যিক ও সাংস্কৃতিক সম্পর্ক স্থাপিত হইয়াছিল, তাহারই সূত্র ধরিয়া বৌদ্ধধর্ম তাহার করুণা, মৈত্রী ও অহিংসার বাণী ভারতবর্ষের বাহিরে নানাদেশে ছড়াইয়া দিল। ফলে সুদূর চীন, তিব্বত, জাপান, ব্রহ্মদেশ, মংগোলিয়া প্রভৃতি দেশে ভারতের এই সত্যবাণীর ডাক পৌঁছাইয়াছিল। এই সত্যবাণীর আহ্বানে বিদেশী চিত্ত চঞ্চল হইয়া উঠিল। ভারতের সংগে এশিয়ার যে নিবিড় যোগাযোগ তাহারও মূলে রহিয়াছে এই বৌদ্ধধর্ম। বুদ্ধদেবের বাণী মানুষের অন্তরের নিভৃত প্রদেশে সাড়া তুলিতে পারিয়াছিল বলিয়া দেশ-দেশান্তরে বৌদ্ধধর্মের জয়যাত্রা অব্যাহত গতিতে চলিয়াছিল। ভারতের বাহিরে অবশ্য মহাযান ধর্মমতই প্রচলিত হইয়াছিল।

বৌদ্ধধর্মের অবদান ভারতের সাংস্কৃতিক জগতেও গুরুত্বপূর্ণ। বৌদ্ধ শিল্প-কলাকে অবলম্বন করিয়া ভারতীয় ভাস্কর্যের অপূর্ব বিকাশ ঘটিয়াছে। বুদ্ধগয়া, নাগার্জুনকোণ্ডা, সারনাথ ও সাঁচী শ্রেষ্ঠ স্থাপত্য ভাস্কর্যের নিদর্শন বুকে ধারণ করিয়া বিশ্বের সকল কলা-রসিকের উচ্ছ্বসিত প্রশংসা লাভ করিয়াছে। বৌদ্ধ দার্শনিক অশ্বঘোষ ও নাগার্জুন ভারতীয় দর্শনচিন্তায় মূল্যবান উপাদান যোগাইয়াছে। পালি সাহিত্য প্রকৃতপক্ষে বৌদ্ধসাহিত্য। বাংলা সাহিত্যের প্রথম নিদর্শন চর্যাপদ এই বৌদ্ধ চিন্তাকেই বহন করিতেছে। দীপংকর, শ্রীজ্ঞান, শীলভদ্র বৌদ্ধ-বাণীকে দেশান্তরে লইয়া গিয়াছেন। যবদ্বীপের বরবুদরের অপূর্ব ভাস্কর্য বৌদ্ধশিল্পের এক বিস্ময়কর নিদর্শন।

স্বাধীন ভারতবর্ষের চিন্তায় বৌদ্ধপ্রভাব সামান্য নহে। স্বাধীন ভারত অশোকস্তম্ভ ও অশোকচক্রকে জাতীয় প্রতীকরূপে গ্রহণ করিয়াছেন। বৌদ্ধ-

ধর্মের উদার পঞ্চশীলের নীতি ভারতবর্ষ নূতন করিয়া হিংসোন্মত্ত বিশ্ববাসীর নিকট তুলিয়া ধরিয়াছে।)

## অনুশীলনী

১। ভারতবর্ষে বৌদ্ধ ও জৈনধর্মের উদ্ভবের কারণ সম্বন্ধে যাহা জান লিখ।

[Write what do you know about the reasons of the growth of Buddhism and Jainism in India.]

২। জৈন ও বৌদ্ধধর্মের উপদেশগুলি সংক্ষেপে বিবৃত কর।

[Narrate, in brief, the teachings of Buddha and Mahavir Jain.]

৩। ভারতবর্ষের সংস্কৃতির ইতিহাসে বৌদ্ধ ও জৈনধর্মের গুরুত্ব বিবৃত কর।

[Narrate, the importance of Buddhism and Jainism in the cultural history of India.]

---

## ষষ্ঠ পরিচ্ছেদ

### ॥ ভারতবর্ষে পারসীক ও গ্রীক প্রভাব ॥

### ( The Persian and Greek influence in India )

ভারতবর্ষ সমুদ্র-পর্বত প্রভৃতি স্বাভাবিক প্রাচীর বেষ্টিত হওয়া সত্বেও, বহির্ভারতের সহিত ভারতবর্ষের যোগাযোগ অতি প্রাচীন। সিন্ধু তীরবাসীগণ বহির্ভারতের সহিত বাণিজ্যিক সম্পর্ক স্থাপন করিয়াছিলেন। আর্যগণ ছিলেন বহির্ভারতীয়, মূল আর্যভূমি হইতে যাহারা প্রাচ্যভূমির দিকে অগ্রসর হইয়াছিলেন, তাঁহাদের একটি শাখা গিয়াছিল পারস্যের দিকে, অন্য শাখাটি আসিয়াছিল ভারতবর্ষে। আর্যগণ ভারতবর্ষে আসিয়া বহির্ভারতের সহিত বিশেষ করিয়া পারস্যের সহিত যোগাযোগ দীর্ঘদিন রক্ষা করিয়াছিল। এই সম্পর্ক অবশ্য সব সময় সহানুভূতি-সহৃদয়তার রূপে ছিল না, কখনও কখনও বা তাহা বিরোধ সময়ের রূপও গ্রহণ করিয়াছিল। ভাষাতাত্ত্বিকরা দুই একটি শব্দের মধ্যে এই বিরোধের স্বরূপ আবিষ্কার করিতে সমর্থ হইয়াছেন। পারসীকদের প্রাচীন ধর্মগ্রন্থ আবেস্তায় 'দএব' অর্থ দানব, আর্য বৈদিক গ্রন্থে দেব হইতেছেন দেবতা। আবার ভারতবর্ষে অসুর কথার অর্থ দেব-বিরোধী, অথচ পারসীকদের নিকট অসুর মানে হইতেছে দেবতা। পারস্পরিক বিদ্বেষ হইতে দেবতাও রক্ষা পান নাই।

সংস্কৃত ও পালি গ্রন্থে উল্লেখ আছে খ্রীষ্ট-পূর্ব ষষ্ঠ শতাব্দীতে উত্তর ভারতে ১৬টি জনপদ বিশেষ প্রতিষ্ঠা লাভ করে। ইহার মধ্যে রাজতন্ত্র শাসিত মগধই আবার বিশেষ পরাক্রান্ত হইয়া উঠে। যখন মগধে বিম্বিসার রাজত্ব করিতেছিলেন তখন সাইরাসের নেতৃত্বে পারস্যে এক শক্তিশালী সাম্রাজ্যের প্রতিষ্ঠা হয়। খ্রীষ্ট-পূর্ব ষষ্ঠ শতকের শেষের দিকে তিনি উত্তর-পশ্চিম ভারতবর্ষ আক্রমণ করিয়া সিন্ধুনদ পর্যন্ত রাজ্যবিস্তার করিয়াছিলেন। তাঁহার পৌত্র দারায়ুস ভারত আক্রমণ করিয়া গান্ধার ও সিন্ধুতীরবর্তী অঞ্চল অধিকার করেন। দারায়ুসের পুত্র জারেক্সাস্ ভারতীয় অঞ্চলের উপর আধিপত্য বজায় রাখিতে সমর্থ হইয়াছিলেন। কিন্তু জারেক্সাসের পরবর্তী পারসীক নৃপতিদের আমলে ভারতবর্ষে পারসীক প্রভাব ক্ষীণ হইতে থাকে। ৩২৬ খৃষ্ট পূর্বাব্দে আলেকজাণ্ডার যখন ভারত আক্রমণ করেন, তখন ভারতবর্ষে পারসীক প্রভাবের চিহ্নমাত্র ছিল না। অবশ্য বিখ্যাত গ্রীক ঐতিহাসিক হেরোডোটাসের রচনা হইতে জানা যায় এক সময় গন্ধার পারস্য সাম্রাজ্যের সপ্তম অংশ এবং

সিন্ধুতীরবর্তী অঞ্চল বিংশতি অংশ বলিয়া পরিগণিত হইত। এই পারসীক অধিকৃত ভারতীয় অঞ্চল হইতে পারস্য সাম্রাজ্যের এক তৃতীয়াংশ রাজস্ব আদায় হইত। ইহা ছাড়া পারসীক সম্রাটগণ বহু ভারতীয় তীরন্দাজকে তাঁহাদের সৈন্যবাহিনীতে গ্রহণ করিয়াছিলেন।

ভারতবর্ষের সহিত পারস্যের এই যোগাযোগের চিহ্ন ভারতবর্ষের সংস্কৃতির ইতিহাসে যে একেবারে লুপ্ত হইয়াছে তাহা নহে। সিন্ধু উপত্যকায় যে খরোষ্ঠী লিপিমালা প্রচলিত হইয়াছিল, তাহা পারসীকরা এই দেশে লইয়া আসিয়াছিল। ইহা ছাড়া মৌর্য স্থাপত্যে, অশোকের অনুশাসনে এবং অশোকস্তম্ভের ঘণ্টার মত অংশটির গঠনেও পারসীক প্রভাব বর্তমান। পাটলীপুত্রের রাজপ্রাসাদ পারস্য সম্রাটের সভাগৃহের অনুকরণে নির্মিত হইয়াছিল বলিয়া অনেকে মনে করেন। রাজনৈতিক ক্ষেত্রে দেখা যায় মৌর্যোত্তর যুগের শক রাজারা পারসীকদের অনুকরণে 'ক্ষত্রপ' বা 'সাত্রাপ' উপাধি গ্রহণ করিতেন। মৌর্য সম্রাটগণ কেশধৌত উৎসবসহ পালন করিতেন ইহা পারসীক প্রভাব সম্ভূত। চাণক্যের অর্থশাস্ত্রে উল্লেখ আছে, কোন চিকিৎসক বা সাধু সন্ন্যাসীর সঙ্গে পরামর্শ করিতে হইলে, বাড়ীতে অগ্নিকুণ্ড জ্বালাইয়া রাখা হইত। অনেকে ইহাকে জরথুষ্ট্র ধর্মাবলম্বী অগ্নি-উপাসক পারসীকদের প্রভাব বলিয়া মনে করেন।

## ॥ গ্রীক প্রভাব ॥

## ( Greek influence )

মগধে যখন নন্দবংশীয় শূদ্রগণ রাজত্ব করিতেছিল, তখন উত্তর ভারতকে আর এক বৈদেশিক আক্রমণের সম্মুখীন হইতে হয়। এই বহিরাগত শক্তি হইতেছে গ্রীক শক্তি। গ্রীসের সহিত ভারতবর্ষের সম্পর্ক অবশ্য পূর্বেই স্থাপিত হইয়াছিল। খ্রীষ্টপূর্ব পঞ্চম শতাব্দীর ঐতিহাসিক হেরোডোটাসের রচনায় ভারত প্রসঙ্গ রহিয়াছে। কথিত আছে সক্রেটিসের সহিত আলোচনার জন্য জনৈক ভারতীয় দার্শনিক গ্রীসে গিয়াছিলেন। অবশ্য আলেকজাণ্ডারের আক্রমণের ফলেই এই যোগাযোগ আরও ঘনিষ্ঠ হয়। গ্রীসের দিগ্বিজয়ী বীর আলেকজাণ্ডার বিশ্বজয়ের সংকল্প লইয়া বাহির হন। প্রথম আক্রমণেই তিনি সুবিখ্যাত পারস্য সাম্রাজ্যকে জয় করিয়া ফেলেন। ৩২৭ খ্রীষ্টপূর্বাব্দে হিন্দুকুশ অতিক্রম করিয়া ভারতবর্ষে প্রবেশ করিলেন। সীমান্তবর্তী ক্ষুদ্র রাজ্যগুলিকে পরাজিত করিতে তাঁহাকে বিশেষ বেগ

পাইতে হইয়াছিল। ইহার পর তিনি পঞ্চনদের দেশে আসিয়া উপস্থিত হন। পঞ্চনদ অঞ্চল তখন অম্ভি, অভিসার, পুরু প্রভৃতি কতকগুলি রাজতন্ত্রী রাজ্য এবং ক্ষুদ্রক, মালব প্রভৃতি কতকগুলি গণতন্ত্রী রাজ্যে বিভক্ত ছিল। এই বিবদমান ক্ষুদ্র রাজ্যগুলির পারস্পরিক কলহের সুযোগ লইলেন আলেকজাণ্ডার। তক্ষশিলার হিন্দুরাজা অম্ভি পার্শ্ববর্তী পুরু রাজ ও অভিসারের সহিত দীর্ঘকাল ধরিয়া বিবাদে প্রবৃত্ত ছিলেন। অম্ভি কেবল আলেকজাণ্ডারের বশ্যতা স্বীকার করিলেন না, পুরুর বিরুদ্ধে আলেকজাণ্ডারকে সাহায্য করিলেন। পুরু পরাজিত হইলেও গুণমুগ্ধ আলেকজাণ্ডার তাঁহার সাহসিকতায় মুগ্ধ হইয়া প্রীতির বন্ধনে বদ্ধ হইলেন। রণক্লান্ত গ্রীক সৈনিকগণ আর ভারত-অভ্যন্তরে অগ্রসর হইতে চাহিল না, বিশেষ করিয়া মগধের নন্দ-বংশের সামরিক খ্যাতি তাহাদিগকে ভীত করিয়া তুলিল। স্বদেশ প্রত্যাবর্তনের পথে ব্যাবিলনে আলেকজাণ্ডারের মৃত্যু হইল।

আলেকজাণ্ডারের মৃত্যুর পর পঞ্জাবের গ্রীক প্রতিনিধিকে সহজে পরাভূত করিয়া চন্দ্রগুপ্ত গ্রীক আধিপত্য লুপ্ত করিলেন। কিন্তু আলেকজাণ্ডারের গ্রীক্ সেনাপতি সেলুকস ভারতবর্ষে গ্রীক রাজ্য পুনরুদ্ধারের আশায় ভারত আক্রমণ করিলেন। কিন্তু চন্দ্রগুপ্তের নিকট যুদ্ধে পরাজিত হইয়া কাবুল, কান্দাহার, আফগানিস্তান ও বেলুচিস্তান চন্দ্রগুপ্তকে ছাড়িয়া দিয়া তাঁহার সহিত সন্ধিসূত্রে আবদ্ধ হইলেন। চন্দ্রগুপ্ত, বিন্দুসার ও অশোকের সহিত গ্রীকদের মৈত্রীর সম্পর্ক স্থাপিত হইয়াছিল। চন্দ্রগুপ্তের রাজত্বকালে গ্রীকদূত মেগাস্থিনিস ও বিন্দুসারের রাজত্বকালে গ্রীকদূত অ্যাণ্টিওকস্ ভারতবর্ষে আগমন করিয়াছিলেন। অশোক গ্রীসের ম্যাসিডোনিয়ায় যে বৌদ্ধধর্ম প্রচারক পাঠাইয়াছিলেন তাহার প্রমাণ আছে। অশোকের পরবর্তী মৌর্যগণের সহিত গ্রীকগণের সম্পর্ক ছিল বিরোধের। মৌর্য সম্রাটগণের দুর্বলতার সুযোগে ব্যাকট্রিয়ার গ্রীক্ রাজা ডেমিট্রিয়াস পঞ্জাব ও সিন্ধু উপত্যকার নিম্নাঞ্চল অধিকার করিয়া লন। পরবর্তীকালে গ্রীকরাজ মিনাণ্ডার অবশ্য বৌদ্ধধর্মে দীক্ষা গ্রহণ করিয়াছিলেন।

উত্তর-পশ্চিম ভারতে গ্রীক্ আধিপত্য দীর্ঘস্থায়ী হয় নাই। তাহা সত্ত্বেও ভারতীয় সংস্কৃতি সভ্যতার ইতিহাসে ইহার অবদান সামান্য নহে। ব্যাকট্রিয়া ও উত্তর-পশ্চিম ভারতবর্ষের গ্রীকগণ মূল ভূখণ্ডের সহিত বিচ্ছিন্ন হইয়া পড়িয়া ক্রমশঃ ভারতীয় সমাজের অন্তর্গত হইয়া পড়েন। কেহ হিন্দুধর্ম আবার কেহ বা বৌদ্ধধর্ম গ্রহণ করেন। 'মিলিন্দ পনহো' নামক বৌদ্ধগ্রন্থে উল্লেখ আছে

গ্রীক্‌রাজ মিলিন্দ বা মিনাণ্ডার ভিক্ষু নাগসেনের নিকট হইতে বৌদ্ধধর্মে দীক্ষা লইয়াছিলেন। তক্ষশিলার গ্রীকরাজা হেলিওডোকাস বিদিশায় বাসুদেবের উদ্দেশে একটি গরুড় স্তম্ভও নির্মাণ করিয়াছিলেন।

গ্রীক ও ভারতীয় সম্পর্ক স্থাপনের ফলে ভারতীয় শিল্পরীতি বিশেষ করিয়া সমৃদ্ধ হইয়াছিল। গ্রীক-ভারতীয় পারস্পরিক প্রভাবজনিত শিল্পরীতির নাম গান্ধার শিল্পরীতি। বর্তমান পেশোয়ারের নিকটবর্তী গান্ধার অঞ্চল হইতে যে সকল প্রস্তরমূর্তি পাওয়া গিয়াছে, তাহাদিগকে গান্ধারশিল্প নামে অভিহিত করা হইয়াছে। ভারতীয় মুদ্রার উপরও গ্রীক প্রভাব সুনিশ্চিতভাবে লক্ষ্য করা যায়। অনেক ভারতীয় মুদ্রা পাওয়া গিয়াছে যাহার একদিকে গ্রীক্ লিপি এবং অন্যদিকে ব্রাহ্মীলিপি। ভারতীয়রা হোমারের মহাকাব্যের সহিত পরিচিত হইয়াছিলেন। ভারতীয় জ্যোতিষশাস্ত্রে গ্রীক প্রভাবের কথা সুস্পষ্ট-ভাবে লিখিত আছে। ভারতীয় জ্যোতির্বিজ্ঞানে রোমক সিদ্ধান্ত নামে দুইটি সিদ্ধান্ত গ্রীক প্রভাবেরই ফল। ভারতীয় ভেষজগ্রন্থ ও নাটকেও গ্রীক প্রভাব যথেষ্ট আছে। অনেকের ধারণা, গ্রীক্ প্রভাবের ফলেই বৌদ্ধধর্মে মূর্তিপূজার প্রচলন হয়। পারস্পরিক এই সংযোগের ফলে উভয় দেশের মধ্যে বাণিজ্যিক সম্পর্কও সুদৃঢ় হয়।

## ॥ রোমক প্রভাব ॥
## ( Roman influence )

খ্রীষ্টীয় প্রথম শতকে কোন এক অজ্ঞাতনামা লেখক রচিত "পেরিপ্লাস অব্ দি ইরিথ্রিয়ান সি" গ্রন্থে ভারত ও পাশ্চাত্য জগতের মধ্যে বাণিজ্যিক সম্বন্ধের পরিচয় পাওয়া যায়। এইসময় মাদাগাস্কার অঞ্চলে অনেক ভারতীয় বাণিজ্যিক কারণে বসবাস করিত। খ্রীষ্ট-পূর্ব পঁচিশ অব্দে সম্রাট অগাষ্টাস ভারত ও রোমের সমুদ্রপথ মিশর ও গ্রীসের হাত হইতে নিজেদের অধিকারভুক্ত করিবার জন্য এক অভিযান প্রেরণ করিয়াছিলেন। পঁয়তাল্লিশ খ্রীষ্টাব্দে হিপ্পালাস নামে একজন মিশরবাসী মৌসুমী বাতাসের সুযোগ লইয়া মিশর হইতে ভারতে যাতায়াতের পথ আবিষ্কার করিয়া ফেলেন। তাহার ফলে ভারতের সহিত পাশ্চাত্য জগতের নিয়মিত বাণিজ্যিক সংযোগের পথ সুগম হয়। ভারতীয় জাহাজযোগে ভারতের মসলিন, রেশমের কাপড়, হাতির দাঁতের জিনিস ও নানাপ্রকার মশলা রোমান সাম্রাজ্যের বিভিন্ন বন্দরে রপ্তানি হইত। ভারত বাণিজ্যিক লভ্যাংশ স্বরূপ লক্ষ লক্ষ স্বর্ণমুদ্রা ঘরে লইয়া ফিরিত। রোমান ঐতিহাসিক প্লিনি দুঃখ করিয়াছেন বিলাসদ্রব্য বিক্রয়

করিয়া ভারতবর্ষ ৬০ লক্ষ পাউণ্ডের স্বর্ণমুদ্রা রোমান সাম্রাজ্য হইতে লইয়া যায় এবং একবার ইহা ভারতবর্ষে প্রবেশ করিলে আর কোনদিন বাহির হইয়া আসে না।

মাদুরাতে প্রচুর রোমক স্বর্ণমুদ্রা আবিষ্কৃত হইয়াছে। এখানে রোমক ব্যবসায়ীদের মুদ্রাভাণ্ডার ছিল বলিয়া অনেকে অনুমান করেন। ভারতীয় মুদ্রাশিল্পে রোমক প্রভাব বিশেষ করিয়া লক্ষ্য করা যায়। মূর্তিশিল্পে বিশেষ করিয়া দক্ষিণ ভারতের যক্ষিণী মূর্তিগুলিতে রোমান প্রভাব সুস্পষ্ট। দক্ষিণ-ভারতীয় সাহিত্যে রূঢ়ভাষী যবনদের উল্লেখ আছে। ভারতীয় আইনগুলি বিশেষ করিয়া দণ্ডবিধিমূলক আইনে রোমক প্রভাব রহিয়াছে বলিয়া মনে হয়।

রাজনৈতিক ক্ষেত্রে রাজাকে দেবতার আসনে বসান, ইহার পিছনেও রোমান প্রভাব লক্ষ্য করা যায়। মথুরায় কণিষ্কের যে মূর্তি পাওয়া গিয়াছে তাহাতে তাঁহার নরমর্যাদা অপেক্ষা দেবমর্যাদাই অধিক পরিস্ফুট হইয়াছে। তাহা ছাড়া রাজা ও যুবরাজের দ্বৈতশাসন—ইহাও রোমক প্রভাবের ফল।

পারসীক, গ্রীক ও রোমক প্রভাবের ফলেই ভারতীয় সংস্কৃতি ও সমাজ বিচিত্ররূপ ধারণ করিয়াছে। বর্তমান ভারতীয় সংস্কৃতিতে এই মিশ্র সংস্কৃতির প্রভাব অনস্বীকার্য।

## অনুশীলনী

১। আলেকজাণ্ডারের ভারত আক্রমণ ও তাহার ফলাফল বর্ণনা কর।

[Narrate, what do you know about Alexander's invasion of India and its effects.]

২। ভারতীয় সভ্যতার উপর পারসীক, গ্রীক ও রোমান প্রভাব বর্ণনা কর।

[Narrate briefly the influence of Greek, Roman and Persic influence on Indian Civilisation.]

# সপ্তম পরিচ্ছেদ

## ॥ মৌর্য সাম্রাজ্য ॥

## ( The Maurya Empire )

মহাবীর জৈনের জৈনধর্ম ও বুদ্ধদেবের বৌদ্ধধর্ম যখন উত্তর ভারতের জনচিত্তকে আলোড়িত করিতেছিল, তখন উত্তর ভারতের রাজনৈতিক আকাশে ষোলটি শক্তিশালী জনপদের উদ্ভব হইয়াছিল। পারস্পরিক দ্বন্দ্ব সংঘর্ষের সুযোগ লইয়া ষোড়শ জনপদের মধ্যে মগধ শক্তিশালী হইয়া উঠে। এই মগধের শক্তিশালী নন্দবংশের সামরিক খ্যাতি আলেকজাণ্ডারের রণক্লান্ত সৈনিকগণকে ভারতের অভ্যন্তরে আর অগ্রসর হইতে নিরুৎসাহিত করিয়াছিল। আলেকজাণ্ডার ভারত ত্যাগ করিবার অল্প পরেই চন্দ্রগুপ্ত নামক এক যুবক নন্দবংশীয় ধননন্দকে পরাজিত করিয়া মগধের সিংহাসনে আরোহণ করেন। পরে উত্তর-পশ্চিম ভারতের গ্রীক অধিকৃত অঞ্চলগুলিকে স্বঅধিকারে আনিয়া উত্তর ভারতে এক শক্তিশালী রাজবংশের প্রতিষ্ঠা করেন। সম্ভবতঃ মাতা মুরার নামানুসারে তিনি তাঁহার বংশের নামকরণ করিয়াছিলেন মৌর্যবংশ। উত্তর ভারতে এই শক্তিশালী সাম্রাজ্য প্রতিষ্ঠার পশ্চাতে চন্দ্রগুপ্তের সাহস ও সমর-দক্ষতার সহিত যুক্ত হইয়াছিল বিষ্ণুগুপ্ত কৌটিল্য বা চাণক্য নামে কূটনীতি ব্রাহ্মণের তীক্ষ্ণ-সূচাগ্র বুদ্ধি। উত্তরে হিন্দুকুশ হইতে দক্ষিণে মহীশূর পর্যন্ত এই বিশাল সাম্রাজ্যের বিস্তৃতি ছিল আর এই সাম্রাজ্যের রাজধানী ছিল পাটলীপুত্র। গ্রীক-চন্দ্রগুপ্ত যুগে আর কোন ভারতীয় নরপতি এইরূপ বিশাল সাম্রাজ্য প্রতিষ্ঠা করিতে পারেন নাই।

চন্দ্রগুপ্তের মৃত্যুর পর তাঁহার পুত্র বিন্দুসার মগধের সিংহাসনে আরোহণ করেন। তাঁহার উপাধি ছিল 'অমিত্রঘাত' বা শত্রুহন্তা। তিনি তাঁহার পিতার সাম্রাজ্যকে অক্ষুণ্ণ রাখিতে পারিয়াছিলেন। তাঁহার রাজত্বকালে বৈদেশিক বাণিজ্যিক ও রাজনৈতিক সম্পর্ক আরও সুদৃঢ় হয়। সেলুকস পুত্র প্রথম এ্যান্টিওকস ও [illegible] টলেমি তাঁহার সভায় দূত পাঠাইয়াছিলেন।

বিন্দুসারের মৃত্যুর পর আনুমানিক ২৭৩ খ্রীষ্ট পূর্বাব্দে অশোক পিতৃ-সিংহাসনে আরোহণ করেন। ইহার চার বৎসর পরে তাঁহার রাজ্যাভিষেক ক্রিয়া সম্পাদিত হয়। সম্ভবতঃ তিনি এই চার বৎসর ভ্রাতৃবিরোধে ব্যাপৃত ছিলেন। সিংহাসনে আরোহণের পূর্বে তিনি উজ্জয়িনী ও তক্ষশিলার শাসন-

কর্তা ছিলেন। অশোক কেবল মৌর্যবংশের শ্রেষ্ঠ সম্রাট নহেন, বিশ্বের সর্বশ্রেষ্ঠ সম্রাট বলিয়া স্বীকৃতি পাইয়াছিলেন।

সিংহাসনারোহণের পর তিনি সাম্রাজ্য বিস্তারে মন দিলেন এবং প্রতিবেশী কলিংগ রাজ্য আক্রমণ করিলেন। কলিংগ রাজ্যের স্বদেশপ্রেমিক বীর সেনানী প্রাণপণে যুদ্ধ করিয়াও পরাজিত হইল। বীরের রক্তস্রোতের সহিত অসহায় আত্মীয়জনের হাহাকারের আর্তরোল উঠিল। কলিংগ যুদ্ধের এই বীভৎসতা ও মর্মান্তিকতা অশোকের মনে এক বিরাট পরিবর্তন আনিয়া দিল। তাঁহার মধ্যের সুপ্ত মহামানব জাগিয়া উঠিল। সাম্রাজ্যলোভী অশোকের পরিবর্তে সৃষ্টি হইল সাম্য, মৈত্রী ও অহিংসার মূর্ত প্রতীক রাজর্ষি অশোকের। বৌদ্ধভিক্ষু উপগুপ্তের নিকট দীক্ষা লইয়া পূর্ব পরিচয়ের উপর যবনিকা টানিয়া আবির্ভূত হইলেন ধর্মাশোক। তাঁহার মানস পরিবর্তনের সূত্র ধরিয়া শাসননীতি, পররাষ্ট্রনীতি এমন কি ভারতীয় ইতিহাসেও এক গুরুত্বপূর্ণ পরিবর্তন আসিল।

রাজ্যের আভ্যন্তরীণ নীতিতে অশোক এক যুগান্তকারী পরিবর্তন আনিলেন। সমস্ত প্রজাকে তিনি আপন সন্তানের ন্যায় গ্রহণ করিলেন। তাঁহাদের ঐহিক সুখবিধান ও পারত্রিক মংগলের জন্য তিনি নিজেকে উৎসর্গ করিলেন। এই উদ্দেশ্যে তিনি বৌদ্ধতীর্থ দর্শন ও বৌদ্ধধর্ম প্রচারে উদ্যোগী হইলেন। তিনি জনসাধারণের মধ্যে ধর্ম প্রচার করিবার জন্য <u>ধর্মমহামাত্র</u> নামে একদল কর্মচারী নিযুক্ত করিলেন। পর্বতগাত্রে ও স্তম্ভগুলিতে অশোক তাঁহার উদার অনুশাসনবাণী ক্ষোদিত করিয়া দিলেন। বৌদ্ধধর্ম মূলতঃ সন্ন্যাসধর্ম হইলেও অশোক তাঁহার উপদেশগুলি গৃহী মানুষের চিত্তকে উদ্‌বোধিত করিবার জন্য উদার ও সবল করিল। তাঁহার শিলালিপিগুলিতে যে উপদেশ পাওয়া

অশোক স্তম্ভ (সারনাথ)

যায়, তাহা হইতেছে—ধর্মে ভক্তি, আত্মসংযম, নম্রতা, দয়া, দানশীলতা, সত্যপ্রীতি, অল্প ব্যয় ও অল্প সঞ্চয়। ইহা ছাড়া গুরুজনদের প্রতি শ্রদ্ধা,

ভক্তি ও কৃতজ্ঞতাবোধ প্রভৃতির কথাও বলা হইয়াছে। শিলালিপিগুলি অধিকাংশই ব্রাহ্মী ও খরোষ্ঠী লিপিতে লিখিত। ধর্মপ্রচারের উদ্দেশ্যে অশোক প্রমোদযাত্রা বন্ধ করিয়া ধর্মযাত্রায় বহির্গত হন। তিনি ধর্মপ্রচারের

অশোক স্তম্ভ

জন্য পুত্র মহেন্দ্র ও কন্যা সংঘমিত্রাকেও সিংহলে প্রেরণ করেন। ব্রহ্মদেশে শোণ ও উত্তর নামক দুইজন ধর্মপ্রচারক প্রেরণ করেন। অশোক সিরিয়ায়, ম্যাসিডনে, এপিরাস ও মিশরে ধর্মপ্রচারের উদ্দেশ্যে দূত পাঠাইয়াছিলেন এবং এই সব দেশে সেবা প্রতিষ্ঠান স্থাপন করিয়াছিলেন। আজ অর্ধজগৎ জুড়িয়া যে বৌদ্ধধর্মের প্রভাব বিস্তৃত, [illegible] যাচ্ছে [illegible] অশোকের অবদান।

পররাষ্ট্র নীতির ক্ষেত্রেও অশোক দিগ্বিজয়ের পরিবর্তে ধর্মবিজয় নীতি গ্রহণ করিয়াছিলেন। প্রতিবেশী রাষ্ট্রগুলিকে তিনি আশ্বাস দিয়াছিলেন তাঁহারা যেন অশোকের শক্তিকে ভয় না করেন। সৌহার্দ্য, মানবতা ও ভ্রাতৃত্বে অপরের

প্রীতি উৎপাদন করাকেই তিনি শ্রেষ্ঠ গৌরব বলিয়া মনে করিতেন। মৈত্রীর দ্বারা তিনি সুদূর দক্ষিণ ভারতের কেরল, চোল প্রভৃতি তামিল রাজ্য; মিশর, ম্যাসিডন, সিরিয়া প্রভৃতি গ্রীক রাজ্য এবং সিংহলের সঙ্গে প্রীতি ও শ্রদ্ধার সম্পর্ক গড়িয়া তুলিয়াছিলেন।

অশোকের রাজত্বকালে ভারতবর্ষ স্থাপত্য ও ভাস্কর্য শিল্পেও বিশেষ উন্নতি লাভ করিয়াছিল। রাজধানী পাটলিপুত্রে পিতামহ চন্দ্রগুপ্তের কাঠের প্রাসাদ ভাঙিয়া ফেলিয়া সেখানে তিনি কারুকার্যময় প্রস্তর প্রাসাদ নির্মাণ

সাঁচীস্তূপের প্রধান তোরণ

করিয়াছিলেন। তিনি অসংখ্য স্তূপ, শিলাস্তম্ভ ও গুহাগৃহ নির্মাণ করিয়াছিলেন। দিল্লী, লুম্বিনী, প্রয়াগ, সারনাথ, সাঁচি প্রভৃতিতে তিনি অসংখ্য স্তূপ নির্মাণ করিয়াছিলেন। স্তম্ভচূড়ায় পশুমূর্তিগুলির সজীবতা ও চিক্কণতা সকলের বিস্ময় আকর্ষণ করিয়াছে। সারনাথের সিংহস্তম্ভ স্বাধীন ভারতের প্রতীকরূপে গৃহীত হইয়াছে। অশোকের আনুকূল্যেই শ্রীনগর ও নেপালের দেবপত্তন নগরী প্রতিষ্ঠিত হইয়াছিল।

অশোকের রাজ্যশাসন ব্যাপারে অনেক তথ্য তাঁহার শিলালিপি হইতে পাওয়া যায়। তখন জেলাশাসনের জন্য নিযুক্ত রাজকর্মচারীদিগকে 'রাজুক' বা প্রাদেশিক বলা হইত। ইহা ছাড়া মহামাত্র নামে আর একদল উচ্চপদস্থ

কর্মচারীও নিযুক্ত হইতেন। প্রতিবেদক নামে একশ্রেণীর কর্মচারী অন্যান্য রাজকর্মচারীদের কার্য পরিদর্শন করিতেন এবং সম্রাটকে রাজ্যের বিভিন্ন অঞ্চলের সংবাদ পরিবেশন করিতেন।

## ॥ অশোকের শ্রেষ্ঠত্ব ॥

## ( The greatness of Asoka

'দেবানাং প্রিয়' অশোক কেবলমাত্র ভারতবর্ষের সর্বশ্রেষ্ঠ নৃপতি নহেন, বিশ্বের সর্বযুগের শ্রেষ্ঠ নৃপাতও। বিশাল এক শক্তিশালী সাম্রাজ্যের অধিপতি হওয়া সত্বেও, তিনি অস্ত্রবলের পথে দিগ্বিজয়ী হইতে চাহেন নাই। তিনি চাহিয়াছিলেন মানবের হৃদয়রাজ্য জয় করিতে। এই সংযম ও বিপুল হৃদয়বত্তা তাঁহাকে পৃথিবীর শ্রেষ্ঠ নৃপতির আসনে বসাইয়াছে। প্রজার মঙ্গল ও সমগ্র মানবজাতির কল্যাণের মধ্যে ব্যক্তিগত জীবনের আশা আকাঙ্ক্ষাকে নিঃশেষে বিলুপ্ত করিয়া দিতে তাঁহার মত আর কাহাকেও দেখা যায় না। বৌদ্ধের সংসার বিরাগী সন্ন্যাসধর্মে দীক্ষিত হইলেও, তিনি প্রাচীন ভারতবর্ষের রাজর্ষিদের মত নাস্তিক্য যে প্রবর্তন করেন নাই। প্রজাদিগকে তিনি সন্তানবৎ মনে করিতেন। প্রজাদের স্বাচ্ছন্দ্য বিধানের জন্য তিনি পথপার্শ্বে বৃক্ষরোপণ, কূপ খনন ও বিশ্রামাগার নির্মাণ করিয়াছিলেন। মানুষ ও পশুর চিকিৎসার জন্য বহু আরোগ্য-নিকেতন নির্মাণ করিয়াছিলেন। কিন্তু জনগণের পার্থিব উন্নতিই তাঁহার একমাত্র কাম্য ছিল না—তাহাদের নৈতিক ও পারমার্থিক উন্নতিও ছিল তাঁহার কাম্য। এই উদ্দেশ্যে তিনি স্তম্ভ, স্তূপ নির্মাণ করিয়াছেন, পাষাণ গাত্রে অনুশাসন বাণী খোদিত করিয়াছেন। ধর্মমহামাত্র নামে এক শ্রেণীর কর্মচারীর দ্বারা বুদ্ধবাণী দেশের অভ্যন্তরে প্রচার করিয়াছেন, ধর্ম-যাত্রায় উদ্বুদ্ধ হইয়া জনসাধারণকে ধর্মবোধে উদ্বুদ্ধ করিয়াছেন। রাষ্ট্রের বাহিরে দেশে দেশে তিনি ধর্মপ্রচারক প্রেরণ করিয়াছেন। মানবজাতির স্থায়ী কল্যাণই ছিল তাঁহার কাম্য। বিশ্বের অনেক সম্রাট অশোকের মত ধর্ম প্রচারে আত্মনিয়োগ করিলেও, তাঁহার মত সর্বধর্মের প্রতি উদার মনোভাব অন্য কোন নৃপতির মধ্যে দেখা যায় নাই। জাতিধর্ম নির্বিশেষে তাঁহার কল্যাণ হস্ত সর্বমানবের প্রতি বিস্তৃত হইয়াছে। তিনি নিজে বৌদ্ধধর্মাবলম্বী ছিলেন—তাঁহারই অক্লান্ত চেষ্টার পর এই ধর্ম বিশ্বব্যাপী এক মহাধর্মে পরিণত হইলেও—তিনি তাঁহার প্রজাবৃন্দকে সকল ধর্মের প্রতি উদার হইতে উপদেশ দিয়াছেন। কলিংগ যুদ্ধের যে শোচনীয় দৃশ্য তাঁহার অন্তরে শুভ প্রেরণা

জাগাইয়াছিল, সারা জীবনব্যাপী সাধনায় তিনি তাহাকে সার্থক করিয়া তুলিয়াছিলেন। যুদ্ধে পরাজিত হইয়া অস্ত্র ত্যাগ করা স্বাভাবিক—কিন্তু বিজয়গৌরবে দৃপ্ত হইয়া রাজ্যজয়ের প্রথম উদ্দীপনার মধ্যে অস্ত্রসংবরণ করিতে পৃথিবীর অন্য কোন রাজাকে দেখা যায় নাই। তিনি ছিলেন প্রজারঞ্জক নৃপতি। তাঁহার অদ্ভুত কর্মশক্তি, শাসনদক্ষতা, চরিত্রবল এবং বিশ্বমৈত্রী তাঁহাকে অমর করিয়াছে। স্বাধীন ভারতের অশোকচক্র লাঞ্ছিত পতাকা তাঁহার মহিমাকে আজিও উজ্জ্বল করিয়া রাখিয়াছে।

## মেগাস্থিনিসের বিবরণ।
### ( Megasthene's Account )

চন্দ্রগুপ্তের হাতে পরাজিত গ্রীক্ সেনাপতি সেলুকস তাঁহার সভায় মেগাস্থিনিস্ নামে এক গ্রীক দূত প্রেরণ করিয়াছিলেন। মেগাস্থিনিসের বিবরণ মৌর্য যুগের ইতিহাস সংকলনের সর্বাপেক্ষা মূল্যবান উপাদান। তাঁহার 'ইণ্ডিকা' গ্রন্থখানি পাওয়া যায় নাই। পরবর্তীকালের গ্রীক্ ঐতিহাসিকগণ এ গ্রন্থ হইতে উদ্ধৃতি ব্যবহার করিয়াছিলেন। মেগাস্থিনিসের এই বিবরণ অন্যান্য ঐতিহাসিক তথ্যের দ্বারা সত্য বলিয়া স্বীকৃতি পাইয়াছে।

মেগাস্থিনিসের বিবরণী হইতে জানা যায়, রাজা ছিলেন তখন সমস্ত ক্ষমতার আধার। সৈন্য পরিচালনা, বিচার ও আইন প্রণয়ন সমস্তই রাজার নির্দেশে পরিচালিত হইত। তাহাকে সাহায্য করিতেন কয়েকজন বিশিষ্ট রাজকর্মচারী। তাঁহাদের পরামর্শেই রাজা সেনাপতি, প্রাদেশিক শাসনকর্তা এবং বিচারপতি প্রভৃতি নিযুক্ত করিতেন। ইহা ছাড়া আরও দুই শ্রেণীর উচ্চপদস্থ রাজ-কর্মচারী ছিলেন। এক শ্রেণী গ্রামাঞ্চলে রাজকার্য পরিচালনা করিতেন, রাজস্ব আদায় করিতেন, শ্রমশিল্পীদের কার্য তদারক করিতেন। অন্য শ্রেণীর উপর রাজধানীর শাসনকার্যের ভার ন্যস্ত ছিল। পৌরশাসনের ভার ছিল ত্রিশজন সদস্য লইয়া গঠিত একটি পৌরসংস্থার উপর। ইঁহারা প্রতি পাঁচজনে একটি করিয়া সমিতি গঠন করিতেন। ছয়টি সমিতির উপর কারিগরী শিল্পের তদারক, ব্যবসা-বাণিজ্যের নিয়ন্ত্রণ, জন্ম-মৃত্যুর হিসাব রাখা, শুল্ক আদায়, মাপ ও ওজনের তত্ত্বাবধান ও বিদেশীয়দের দেখাশোনার দায়িত্ব এই পৌরসমিতিগুলির হাতে ন্যস্ত ছিল। গুপ্তচরের মাধ্যমে রাজা রাজ্যের সংবাদ সংগ্রহ করিতেন। দণ্ডবিধি অত্যন্ত কঠোর ছিল, অবশ্য অশোকের আমলে এই কঠোর দণ্ডবিধি অনেকখানি শিথিল হইয়াছিল। চন্দ্রগুপ্তের বিশাল সৈন্যদল পরিচালনা

করিবার জন্য ত্রিশজন সদস্য লইয়া আর একটি সংস্থা ছিল। এই সংস্থাও আবার ছয়টি বিভাগে বিভক্ত ছিল। পদাতিক, অশ্বারোহী, গজবাহিনী, রথী, নৌবহর, যানবাহন ও রসদ যোগানোর ভার ছিল এই ছয়টি বিভাগের উপর। চন্দ্রগুপ্তের সেনাবাহিনীতে ছয়লক্ষ পদাতিক, ত্রিশহাজার অশ্বারোহী, তিনহাজার হস্তী এবং অসংখ্য রথ ছিল।

মেগাস্থিনিসের ভারত-বিবরণী হইতে তৎকালীন সমাজব্যবস্থারও পরিচয় পাওয়া যায়। তিনি ভারতীয় জনসাধারণকে যে ৭টি শ্রেণীতে বিভক্ত করিয়াছেন তাহা বৃত্তিভিত্তিক। এই সাতটি শ্রেণী হইল—দার্শনিক (ব্রাহ্মণ ও বৌদ্ধ শ্রমণ), কৃষক, পশুপালক, অমাত্য, শিল্পী, সৈনিক ও গুপ্তচর। মৌর্য আমলে জনসাধারণের প্রধান বৃত্তি ছিল কৃষিকার্য। খাদ্যদ্রব্যের প্রাচুর্যের জন্য তাহারা কেবল দৈহিক সুস্থ ছিল না, মানসিক উৎকর্ষতারও পরিচয় দিয়াছিল। ভারতবর্ষে দাসত্ব প্রথার প্রচলন ছিল না এবং ভারতীয়েরা ছিলেন মিতব্যয়ী ও শৃঙ্খলাপরায়ণ। দেশে চুরি ডাকাতি ছিল না বলিলেই হয়। চুরি করিলে মৃত্যুদণ্ড হইত।

শোণ ও গংগা নদীর সংগমস্থলে পাটলিপুত্র নগরটি ছিল সেকালের ভারতবর্ষের শ্রেষ্ঠ নগর। ইহা দৈর্ঘ্যে ৯২ মাইল এবং প্রস্থে ১¾ মাইল ছিল। নগরটি ছিল সুউচ্চ প্রাচীর ও সুবিস্তৃত পরিখা দ্বারা বেষ্টিত। প্রাচীরে পাঁচশত সত্তরটি স্তম্ভ এবং চৌষট্টিটি তোরণ ছিল। চন্দ্রগুপ্তের কাষ্ঠ নির্মিত প্রাসাদটির অভ্যন্তরে ছিল বিরাট বিরাট স্নানবাপী, প্রমোদোদ্যান প্রভৃতি। ইরাণ প্রত্যাগত মেগাস্থিনিস ইরাণের বিশ্ববিখ্যাত প্রাসাদ অপেক্ষা চন্দ্রগুপ্তের কাষ্ঠ নির্মিত প্রাসাদকে শ্রেষ্ঠ বলিয়াছেন।

## ॥ কৌটিল্যের অর্থশাস্ত্র ॥
## ( Koutilya's Arthasastra )

কৌটিল্য বা চাণক্য প্রাচীন ভারতের সর্বশ্রেষ্ঠ রাজনীতিবিদ্। তাঁহার অর্থশাস্ত্র হইতে মৌর্য আমলের ভারতবর্ষের অনেক পরিচয় পাওয়া যায়। কিন্তু গ্রন্থটি মোটেই খৃষ্টপূর্ব চতুর্থ শতকে রচিত হইয়াছিল কিনা কিংবা ইহা চাণক্যের রচিত কিনা সে বিষয়ে নানা সন্দেহ রহিয়াছে। মৌর্যযুগের রাজভাষা ছিল পালি ও প্রাকৃত। কিন্তু গ্রন্থখানি রচিত হইয়াছে সংস্কৃত ভাষায়। মৌর্যযুগে চীনদেশের সঙ্গে ভারতবর্ষের কোন বাণিজ্যিক সম্পর্ক স্থাপিত হয় নাই, তাহা সত্ত্বেও ইহাতে চীনপট্ট প্রভৃতি শব্দের উল্লেখ আছে। সম্ভবতঃ গ্রন্থখানি

মৌর্য আমলে রচিত হইলেও, পরবর্তীকালে ইহা নূতন করিয়া সংকলিত হইয়াছিল। মেগাস্থিনিসের ভারত-বিবরণীর সহিত অর্থশাস্ত্রের বর্ণনায় কিছু কিছু বৈসাদৃশ্য লক্ষিত হইলেও, বহু বিষয়ে সাদৃশ্য রহিয়াছে।

প্রাচীন ভারতবর্ষের শাসনকার্য কিভাবে পরিচালিত হইত, তাহার একটি সুন্দর চিত্র অর্থশাস্ত্র হইতে পাওয়া যায়। রাজাই ছিলেন তখন শাসন, আইন প্রণয়ন ও বিচার কার্যের সর্বময় কর্তা। সমগ্র রাজ্য কতকগুলি প্রদেশে বিভক্ত ছিল। রাজার শীর্ষরা প্রাদেশিক বা প্রদেশের শাসনকর্তা হইতেন। প্রদেশগুলি জেলায় এবং জেলা আবার গ্রামে বিভক্ত ছিল। জেলা শাসনের ভার ছিল 'স্থানিক'-এর উপর আর গ্রামের শাসনভার থাকিত 'গ্রামিক'-এর উপর। রাজারা প্রজাদিগকে সন্তানবৎ মনে করিতেন, তাহাদের উন্নতির জন্য সর্বদা চেষ্টা করিতেন। রাজাকে পরামর্শ দিবার জন্য একটি পরিষদ ছিল। ভূমির উৎপাদনের এক ষষ্ঠাংশ বা এক চতুর্থাংশ রাজা রাজস্ব হিসাবে গ্রহণ করিতেন। অর্থশাস্ত্রে নগরপরিকল্পনার বিশদ বিবরণ আছে। প্রথমে স্থান নির্বাচন করা হইত। তাহার পর ঐ স্থানের চারিদিকে পরিখা খনন ও প্রাচীরের দ্বারা বেষ্টন করা হইত। নগরের মধ্যে যাতায়াতের জন্য প্রাচীর গাত্রে দরজা ছিল। তাহা ছাড়া একটি প্রধান দ্বারও ছিল। তাহার উপর নজর রাখিবার ভার ছিল দ্বারপালের উপর। নবাগতদিগকে নগরে প্রবেশ করিতে হইলে প্রবেশপত্র দাখিল করিতে হইত।

## অনুশীলনী

১। অশোকের জীবন ও তাঁহার শ্রেষ্ঠত্ব সম্বন্ধে যাহা জান লিখ।
[ Write, what do you know, about the life and greatness of Asoka.

২। মেগাস্থিনিসের বিবরণীকে ভিত্তি করিয়া মৌর্যযুগের ভারতের একটি চিত্র অঙ্কিত কর।
[ Give a picture of Maurya age in India, standing on the basis of Megasthene's account. ]

৩। প্রজাবর্গের পার্থিব, নৈতিক ও ধর্মীয় মংগল সাধনের জন্য অশোক কি কি উপায় অবলম্বন করিয়াছিলেন।
[ What did Asoke do for the material, moral and spiritual development of his subjects. ]

৪। সংক্ষিপ্ত টীকা লিখ :—অর্থশাস্ত্র, স্থানিক, ধর্মমহামাত্র, রাজুক।
[ Write short notes on :—Arthasastra, Sthanika, Dharmamahamatra, Rajuka. ]

# অষ্টম পরিচ্ছেদ

## ॥ মৌর্য ও গুপ্ত সাম্রাজ্যের মধ্যবর্তী যুগসন্ধি কাল ॥

## ( The Age of Transition between the Maurya and the Gupta Empires )

অশোকের মহাপ্রয়াণের পরেই তাঁহার বংশধরগণ অন্তর্বিরোধে প্রবৃত্ত হন। বিশাল সাম্রাজ্যের দূরবর্তী শাসকগণ কেন্দ্রীয় শাসনকে অগ্রাহ্য করিয়া স্বাধীনতা ঘোষণা করেন। ফলে বিশাল মোগল সাম্রাজ্য ভাঙিয়া ক্ষুদ্র ক্ষুদ্র খণ্ডরাজ্যে পরিণত হয়। অশোকের মৃত্যুর অর্ধ শতাব্দীর পরে মৌর্যবংশের শেষ সম্রাট বৃহদ্রথকে হত্যা করিয়া তাঁহার ব্রাহ্মণ সেনাপতি পুষ্যমিত্র শুঙ্গ, শুঙ্গরাজবংশের প্রতিষ্ঠা করেন। এই শুঙ্গবংশের দ্বিতীয় রাজা অগ্নিমিত্রকে নায়ক করিয়া মহাকবি কালিদাস তাঁহার 'মালবিকাগ্নিমিত্রম' নাটক রচনা করেন। পিতার জীবদ্দশায় শুঙ্গবংশের দ্বিতীয় রাজধানী বিদিশায় তিনি রাজত্ব করিতেন। এই সময় সিরীয় ও বহ্লীক গ্রীকগণ বারবার ভারতের উত্তর পশ্চিম সীমান্ত আক্রমণ করিতেছিল। অগ্নিমিত্র-পুত্র যুবরাজ বসুমিত্র গ্রীকগণকে পরাজিত করেন। শুঙ্গবংশের প্রথম রাজা পুষ্যমিত্র উত্তর ভারতে একচ্ছত্র আধিপত্য লাভ করিয়া, তাঁহার বিজয়বার্তা ঘোষণা করিবার জন্য দুইবার অশ্বমেধ যজ্ঞ করেন। পুষ্যমিত্রের রাজত্বকালেই বিখ্যাত বৈয়াকরণিক পতঞ্জলির উদ্ভব হইয়াছিল। খ্রীষ্টপূর্ব ৭৫ অব্দে শুঙ্গবংশের দশমরাজা দেবভূতিকে হত্যা করিয়া তাঁহার মন্ত্রী বাসুদেব কাণ্ববংশের প্রতিষ্ঠা করেন। কিন্তু অল্পদিনের মধ্যেই দাক্ষিণাত্যের সাতবাহন রাজের আক্রমণে কাণ্ববংশের বিলুপ্তি ঘটে। উত্তর ভারতের রাজনৈতিক ইতিহাসে যখন ক্ষণস্থায়ী খদ্যোতের মত এক একটি রাজবংশের উত্থান পতন ঘটিতেছিল এবং অন্তর্বিরোধ প্রবল হইয়া উঠিতেছিল, তখন কয়েকটি বহির্ভারতীয় শক্তি বারবার ভারত আক্রমণ করিতেছিল। এইগুলি হইতেছে বহ্লীক পার্থিয়ান, শক, পহ্লব এবং কুষাণ শক্তি। বিদেশী জাতিগুলির এই রাজ্যস্থাপনের কালকে ভারত ইতিহাসের এক যুগসন্ধি কাল বলা হয়। ইহার বিস্তৃতি মোটামুটি খৃষ্টপূর্ব প্রথম শতাব্দী হইতে খৃষ্টপূর্ব চতুর্থ শতাব্দী পর্যন্ত।

অশোকের মৃত্যুর পর উত্তর ভারতের রাজনৈতিক বিশৃংখলার সুযোগ লইয়া সীমান্তবর্তী ব্যাকৃট্রিয়ান গ্রীকগণ ভারতবর্ষ আক্রমণ করিতে লাগিলেন। সিরিয়ার

অধীশ্বর তৃতীয় এণ্টিয়কস্-এর জামাতা ডেমেট্রিয়স্ পঞ্জাব ও সিন্ধু প্রদেশের বহু অংশ অধিকার করিয়া স্বীয় শাসনভুক্ত করেন। মিনান্দার বা মিলিন্দ নামে এক গ্রীক রাজা পঞ্জাবের শাকেন নামক স্থানে তাঁহার রাজধানী স্থাপন করেন। বৌদ্ধ ভিক্ষু নাগসেন রচিত 'মিলিন্দ পন্হো' গ্রন্থে এক গ্রীকরাজ মিলিন্দের উল্লেখ আছে। ইহা হইতে বুঝা যায়, তিনি বৌদ্ধধর্ম গ্রহণ করিয়াছিলেন এবং বৌদ্ধদর্শনে প্রগাঢ় পাণ্ডিত্য লাভ করিয়াছিলেন। শক-পহ্লব জাতির আক্রমণে ভারত-সীমান্তের এই গ্রীকরাজ্যগুলি ধ্বংস হইয়া যায়। তাহার পর পহ্লবরা আসিয়া ভারতের উত্তর-পশ্চিম সীমান্তে ধীরে ধীরে অধিকার বিস্তার করিতে থাকেন। এই পহ্লব বংশীয় রাজাদের মধ্যে গণ্ডোফার্নিসের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। কথিত আছে, যীশুখ্রীষ্টের অন্যতম শিষ্য সেন্ট টমাস ইহারই রাজত্বকালে ভারতবর্ষে খ্রীষ্টধর্ম প্রচারের জন্য আসেন। শকগণও উত্তর ও পশ্চিম ভারতবর্ষে কয়েকটি রাজ্য স্থাপন করেন। গ্রীকদিগকে পরাভূত করিয়া মথুরা, উজ্জয়িনী, রাজপুতানা, সৌরাষ্ট্র, কচ্ছ এবং রাজপুতনায় তাহারা কয়েকটি শককেন্দ্র প্রতিষ্ঠা করেন। ইহারা ক্ষত্রপ, মহাক্ষত্রপ প্রভৃতি উপাধি গ্রহণ করিতেন। উজ্জয়িনীর মহাক্ষত্রপগণের মধ্যে বিশেষ খ্যাতি লাভ করিয়াছিলেন রুদ্রদামন। তিনি দাক্ষিণাত্যের অন্ধ্ররাজ গৌতমীপুত্র সাতকর্ণিকে পরাজিত করিয়াছিলেন। সর্বশেষে ভারতবর্ষে আসিল উত্তরপশ্চিম চীনের যাযাবর ইউচী জাতির কুষাণ নামে একটি শাখা। খ্রীষ্টীয় প্রথম শতকে প্রথম কদফিস ভারতে আসিয়া রাজ্য প্রতিষ্ঠা করেন। তাঁহার মৃত্যুর পর তাঁহার পুত্র বিম্ কদ্ফিস কুষাণ সাম্রাজ্যের অধিপতি হন এবং গান্ধার হইতে বারাণসী পর্যন্ত তাঁহার রাজ্যসীমা বিস্তৃত করেন। তাঁহার পিতা প্রথম কদ্ফিসের রচনায় তিনি নিজেকে 'বুদ্ধের চির অনুরক্ত ভক্ত' বলিয়া উল্লেখ করিয়াছেন। কিন্তু বিম্ কদ্ফিসের মুদ্রায় বৃষভবাহন শিবের মূর্তি রহিয়াছে। ইহা হইতে মনে হয় তিনি শৈব হইয়াছিলেন। (বিম্ কদ্ফিসের পরে কুষাণ বংশের সবশ্রেষ্ঠ নরপতি কণিষ্ক রাজা হইলেন। খ্রীষ্টীয় ৭৮ অব্দ হইতে সম্ভবতঃ কণিষ্ক একটি অব্দ গণনার প্রচলন করেন। পরে শকরাজগণ ইহাকে শকাব্দ বলিয়া অভিহিত করেন। তিনি এক বিশাল সাম্রাজ্যের অধীশ্বর ছিলেন। পশ্চিমে পহ্লব রাজ্য হইতে পূর্বে বারাণসী পর্যন্ত তাঁহার রাজ্য বিস্তৃত ছিল। তিনি চীনরাজকে যুদ্ধে পরাস্ত করিয়া কাশগর, খোতন ও ইয়ারখন্দকে স্বীয় সাম্রাজ্যের অন্তর্ভুক্ত করিয়াছিলেন। সম্ভবতঃ একজন চীন রাজপুত্রকে তিনি নিজের সভায় জামিন

স্বরূপ রাখিয়াছিলেন। কণিষ্ক বৌদ্ধধর্মাবলম্বী ছিলেন। তাঁহার মুদ্রায় বৌদ্ধ-মূর্তি অংকিত রহিয়াছে। রাজধানী পুরুষপুরে তিনি বহু বৌদ্ধ মঠ ও স্তূপ নির্মাণ করিয়াছিলেন। তাঁহার রাজত্বকালে কাশ্মীর বা জলন্ধরে চতুর্থ বৌদ্ধ সংগীতির অধিবেশন হয়। তাঁহার রাজত্বকালেই বৌদ্ধধর্ম মহাযান ও হীনযানে বিভক্ত হইয়া পড়ে এবং মহাযান ধর্মমত প্রাধান্য পাইতে থাকে। তাঁহার রাজত্বকালেই বৌদ্ধশাস্ত্রগুলি সংস্কৃতে লিখিত হইতে থাকে। কণিষ্ক জ্ঞানী, গুণী ও বিদ্যোৎসাহী নরপতি ছিলেন। তাঁহার রাজসভায় চরক, অশ্বঘোষ, বসুমিত্র ও নাগার্জুন বাস করিতেন।

## ॥ যুগ সংস্কৃতির বৈশিষ্ট্য ॥

## ( Importance of Transition Culture )

মৌর্য সাম্রাজ্য ধ্বংস হইবার পর এবং গুপ্ত সাম্রাজ্য প্রতিষ্ঠা হইবার পূর্ব পর্যন্ত প্রায় পাঁচশত বৎসর রাজনৈতিক জগতে কোন এক রাজবংশ দীর্ঘ-স্থায়ী আধিপত্য বিস্তার করিতে পারে নাই। অধ্যাত্মজীবনেও কোন এক বিশেষ ধর্মমত এই সময় একাধিপত্য বিস্তার করিতে পারে নাই। শুঙ্গবংশের প্রতিষ্ঠাতা পুষ্যমিত্র ছিলেন ব্রাহ্মণ। তিনি দুইবার অশ্বমেধ যজ্ঞক্রিয়া সম্পাদন করিয়া নিজের বিজয় গৌরব যেমন ঘোষণা করিয়াছিলেন, তেমনি হিন্দুধর্ম পুনরভ্যুত্থানও ঘটাইয়াছিলেন। এই সময় হিন্দুধর্মের মধ্যে ভাগবত বৈষ্ণবধর্ম এবং শৈবধর্মের অভ্যুত্থান ঘটে। দ্বিতীয় কুষাণরাজ বিম কদফিস শৈবধর্মে দীক্ষা গ্রহণ করিয়াছিলেন এবং গ্রীকরাজ অ্যান্টিয়ালকিডাসের বাসুদেব ধর্ম গ্রহণ করিয়া বেসনগরে একটি বাসুদেব মন্দির নির্মাণ করিয়াছিলেন। বৌদ্ধধর্মও এই সময় প্রভূত উন্নতি লাভ করে। বিদেশী গ্রীকরাজ মিলিন্দ বৌদ্ধধর্ম গ্রহণ করিয়াছেন। কুষাণ বংশ বিশেষ করিয়া কণিষ্কের পৃষ্ঠপোষকতায় বৌদ্ধধর্ম দেশের সীমা অতিক্রম করিয়া মধ্য ও পূর্ব এশিয়ায় ছড়াইয়া পড়ে। কণিষ্কের রাজত্বকালেই চতুর্থ বৌদ্ধসংগীতি আহূত হইয়াছে। মহাযান ধর্মমতের প্রাবল্যও তাঁহার রাজত্বকালেই আরম্ভ হইয়াছে।

হীনযানী মহাযানী সম্প্রদায়ের বিরোধের চিহ্ন এযুগের সাহিত্যগুলির উপরও পড়িয়াছে। মহাযানী মতের শ্রেষ্ঠ সমর্থক নাগার্জুনের 'মাধ্যমিক সূত্র' ও 'মিলিন্দ পনহো' এই সময় প্রকাশিত হইয়াছে। মহাকবি ও দার্শনিক অশ্বঘোষ এই সময় তাঁহার 'বুদ্ধচরিত' ও 'সূত্রালংকার' গ্রন্থ রচনা করেন। এই

সময়ে চরকের চরক-সংহিতা ও সুশ্রুতের সুশ্রুত-সংহিতাও রচিত হয়। বাৎসায়নের কামসূত্র, মনুসংহিতা ও যাজ্ঞবল্ক্য স্মৃতিও সমসাময়িক রচনা। গাথা সপ্তসতীর রচয়িতা কবি হাল এই সময় জন্মগ্রহণ করেন।

এই যুগে শিল্প ভাস্কর্যেরও অভূতপূর্ব উন্নতি হইয়াছে। ভারুনামক জায়গায় বৌদ্ধ শিল্পভাস্কর্যের যে নব অভ্যুদয় ঘটিল, তাহা পরিপূর্ণতা লাভ করিল বুদ্ধগয়া ও সাঁচীতে। গ্রীক, রোমক ও হিন্দু শিল্পরীতির সংমিশ্রণে গান্ধার শিল্পের উদ্ভব ঘটে এইযুগে। গ্রীক দেবতা এপোলো, জিউজ প্রভৃতির অনুকরণে কুঞ্চিতকেশ বুদ্ধমূর্তি নির্মিত হইয়াছে। ইহাতে মথুরাশিল্পের ভাবস্নিগ্ধতা না থাকিলেও মানবরূপের মধ্যে দেবমহিমা বিকশিত হইয়া উঠিয়াছে। সাঁচীর স্তূপ, তোরণদ্বার এন্টুর জেলার অমরাবতী এই যুগের শিল্পরীতির শ্রেষ্ঠ নিদর্শন।

প্রাচীন ভারতবর্ষের অন্যতম শ্রেষ্ঠ শিক্ষাকেন্দ্র তক্ষশিলার উদ্ভব হয় এই যুগে। এই শিক্ষা প্রতিষ্ঠানের শিক্ষা বিষয় অনুধাবন করিলে বুঝিতে পারা যায়, ইহার পাঠ্যবিষয় সবপ্রকার সাম্প্রদায়িকতা মুক্ত ছিল এখানে বৌদ্ধশাস্ত্রের মত ব্রাহ্মণ্য শাস্ত্রও অধ্যাপনা করা হইত। এশিয়ার বিভিন্নাঞ্চল হইতে এখানে শিক্ষার্থীরা আসিত এবং প্রায় হাজার বছর ধরিয়া ইহা এশিয়ার সর্বশ্রেষ্ঠ শিক্ষাকেন্দ্র ছিল।

ভারতবর্ষীয়রা এই সময় গ্রীস, চীন, রোম, এশিয়া মাইনর, মিশর প্রভৃতি দেশের সহিত বাণিজ্যিক ও আধ্যাত্মিক সম্পর্ক স্থাপন করিয়াছিল। স্থল ও জল উভয় পথেই তখন ব্যবসা-বাণিজ্য চলিত। পশ্চিম ভারতের ভৃগু কচ্ছ, কল্যাণ প্রভৃতি বন্দর হইতে ভারতের মসলিন, পশম বস্ত্র, সুগন্ধি দ্রব্য, মশলা প্রভৃতি এই সমস্ত দেশে রপ্তানি হইত। ভারতবর্ষীয় শ্রেষ্ঠীরা পূর্ব ভারতীয় দ্বীপপুঞ্জ বালী, সুমাত্রা, যবদ্বীপ প্রভৃতিতে বাণিজ্যের জন্য যাত্রা করিতেন এবং স্বর্ণ, রৌপ্য প্রভৃতি মূল্যবান ধাতু লইয়া গৃহে ফিরিতেন। এই সব দ্বীপগুলি তখন ভারতবাসীর নিকট সুবর্ণভূমি বলিয়া পরিচিত ছিল। তাম্রলিপ্তের বন্দরের খ্যাতি তখনই সর্বভারতে ছড়াইয়া পড়িয়াছিল।

এই যুগে বিভিন্ন বিদেশী জাতি ভারতবর্ষ আক্রমণ করিলেও, তাঁহারা দীর্ঘদিন স্বাতন্ত্র্য বজায় রাখিতে পারেন নাই। ভারতবর্ষের সর্বগ্রাসী সংস্কৃতির নিকট আত্মসমর্পণ করিতে বাধ্য হইয়াছিলেন। বিদেশীরা ভারতবর্ষকে বাসভূমি বলিয়া মনে করিয়া এখানে স্থায়ীভাবে বসবাস করিয়াছেন। ভারতীয় বৌদ্ধ ও শৈব ধর্মে নিজেদিগকে দীক্ষিত করিয়াছেন। গ্রীক বৈজ্ঞানিকদের

মূল্যবান অবদান ভারতবাসীরা শ্রদ্ধার সহিত গ্রহণ করিয়াছেন। গ্রীস ও রোমের ঐতিহাসিকগণ ভারত বিবরণকে তাহাদের রচনার উপাদান হিসাবে গ্রহণ করিয়াছেন। ভারতীয় মুদ্রায় ভারতীয় লিপির পাশাপাশি গ্রীকলিপি ব্যবহৃত হইয়াছে। বিদেশী রাজগণ তাঁহাদের মুদ্রার ভারতীয় দেবমূর্তি ব্যবহার করিয়াছেন। প্রথম কদ্‌ফিস্ নিজেকে বৌদ্ধ বলিয়া পরিচয় দিয়াছেন আর দ্বিতীয় কদ্‌ফিস্ নিজে শৈব ছিলেন। মৌর্যোত্তর ভারত যেমন বিদেশী সমাগমে মুখরিত তেমনি বহুর মিলন সাধনায় সমাহিত।

## অনুশীলনী

১। মৌর্যোত্তর যুগে ভারতে গ্রীক আক্রমণের বিবরণ দাও। ভারতীয় সভ্যতার উপর গ্রীক সভ্যতার প্রভাবের পরিচয় দাও।

[Write what do you know about Greek invasion after the Maurya age. And also state the influence of the Greek civilisation on the Indian civilisation.]

২। মহারাজ কণিষ্কের সম্বন্ধে যাহা জান লিখ। ভারতীয় সংস্কৃতির ইতিহাসে তাহার গুরুত্বপূর্ণ ভূমিকা আলোচনা কর।

[Write what you know about Maharaj Kaniska. State his important role on the Indian cultural history.]

৩। মৌর্যোত্তর যুগের ধর্ম, সাহিত্য, শিল্প, ব্যবসা-বাণিজ্য প্রভৃতি সম্বন্ধে যাহা জান লিখ।

[Write what you know about post-Maurya religion, literature, art and commerce.]

# নবম পরিচ্ছেদ

## ॥ গুপ্ত যুগ ॥

## The Gupta Age

মৌর্য সাম্রাজ্যের পতনের পর দীর্ঘ চারিশত বৎসর ধরিয়া উত্তর ভারত নানা বৈদেশিক শক্তির দ্বারা বারবার আক্রান্ত হইয়াছে। বিভিন্ন শক্তিশালী বৈদেশিক রাজগোষ্ঠী উত্তর ভারতের বিভিন্ন অঞ্চলে আধিপত্য বিস্তার করিয়াছেন। সময়ে সময়ে দেশীয় রাজশক্তি এই বৈদেশিক রাজশক্তিগুলির প্রতি আক্রমণ করিয়া আত্মশক্তি প্রতিষ্ঠা করিয়াছেন, তাহা সত্ত্বেও এই সময় এক সার্বভৌম রাজশক্তির বিশেষ অভাব দেখা যায়। বিদেশী আক্রমণে মগধ ভারতের সমসাময়িক রাজনৈতিক ইতিহাস হইতে অন্তর্হিত হইয়াছিল। কিন্তু কুষাণ সাম্রাজ্যের পতনের অর্ধ শতাব্দীর পরেই গুপ্তবংশকে কেন্দ্র করিয়া রাজনৈতিক ইতিহাসে মগধের পুনরাবির্ভাব ঘটে।

গুপ্তবংশের প্রতিষ্ঠাতা প্রথম চন্দ্রগুপ্ত। উত্তর ভারতের খণ্ডবিচ্ছিন্ন রাজ্যগুলিকে তিনি এক রাজশক্তির অধীনে আনয়ন করেন। লিচ্ছবি রাজকন্যা কুমারদেবীকে বিবাহ করিয়া তিনি তাঁহার প্রতিপত্তি আরও বাড়াইয়া ফেলেন। তাঁহার রাজ্য মগধ হইতে প্রয়াগ ও অযোধ্যা পর্যন্ত বিস্তৃত ছিল। তিনি মহারাজাধিরাজ উপাধি গ্রহণ করিয়াছিলেন এবং তাঁহার স্বর্ণমুদ্রায় রাজদম্পতির যুগলমূর্তি দেখা যায়। তাঁহার মৃত্যুর পর সিংহাসনে বসিলেন তাঁহার পুত্র সমুদ্রগুপ্ত। সমুদ্রগুপ্ত কেবল এই বংশের নহে, প্রাচীন ভারতের মুষ্টিমেয় শ্রেষ্ঠ নরপতিদের মধ্যে অন্যতম ছিলেন। তাঁহার সভাকবি হরিষেণের এলাহাবাদ প্রশস্তি হইতে তাঁহার দিগ্বিজয় কাহিনী জানিতে পারা যায়। তাহা হইতে জানিতে পারা যায়, তিনি তাঁহার বৃহৎ স্থলবাহিনী লইয়া ভারতের প্রায় সমস্ত রাজন্যবর্গকে বশ্যতা স্বীকার করিতে বা কর দিতে বাধ্য করিয়াছিলেন। উত্তরে হিমালয় হইতে দক্ষিণে নর্মদা পর্যন্ত পশ্চিমে যমুনা ও চম্বল হইতে পূর্বে ব্রহ্মপুত্র পর্যন্ত বিশাল ভারতভূখণ্ড তাঁহার নিজের শাসনাধীনে ছিল। সম্ভবতঃ পাটলিপুত্র হইতে সুদূর দাক্ষিণাত্য শাসন অসম্ভব বলিয়া, তিনি দাক্ষিণাত্যের রাজন্যবর্গকে পরাজিত করিয়া, কেবলমাত্র তাঁহাদের রাজনৈতিক আনুগত্যের প্রতিশ্রুতি লইয়া তাঁহাদিগকে রাজ্য প্রত্যর্পণ করিয়াছিলেন। সমসাময়িক কুষাণ ও শকরাজ এবং সিংহলাধিপতি মেঘবর্ণ

তাঁহার সহিত কূটনৈতিক সম্পর্ক স্থাপন করেন। সিংহলরাজ মেঘবর্ণকে তিনি বুদ্ধগয়ায় একটি মঠ নির্মাণ করিতে অনুমতি দিয়াছিলেন। সমুদ্রগুপ্ত কেবলমাত্র দিগ্বিজয়ী বীর নহে, সুকবি, সুগায়ক এবং বিচক্ষণ শাসক হিসাবে তাঁহার খ্যাতি ছিল। তাঁহার মুদ্রায় খোদিত তাঁহার বীণাবাদন মূর্তি তাঁহার সংগীত প্রিয়তার পরিচয় দেয়। বিখ্যাত বৌদ্ধ পণ্ডিত বসুবন্ধু এবং কবি হরিষেণ তাঁহার সভা অলংকৃত করিয়াছিলেন। তিনি নিজে ব্রাহ্মণ্যধর্মের পুনর্জাগরণে উৎসাহী হইলেও, অন্যান্য ধর্ম তাঁহার উদার দৃষ্টি হইতে বঞ্চিত হয় নাই। তাঁহার মৃত্যুর পর দ্বিতীয় চন্দ্রগুপ্ত বিক্রমাদিত্য উপাধি গ্রহণ করিয়া সিংহাসনে আরোহণ করেন। তিনি কেবল পিতৃরাজ্য রক্ষা করেন নাই, মালব ও সৌরাষ্ট্র হইতে শকদিগকে বিতাড়িত করিয়া 'শকারি' উপাধি গ্রহণ করেন। কিংবদন্তী তাঁহারই সভায় কালিদাস, বরাহমিহির প্রমুখ নবরত্ন বাস করিতেন। চৈনিক পরিব্রাজক ফা-হিয়ান তাঁহারই রাজত্বকালে ভারতবর্ষে আসিয়া ভারত বিবরণী লিপিবদ্ধ করিয়া যান। সমুদ্রগুপ্তের মৃত্যুর পর প্রথম কুমার ও স্কন্দগুপ্ত পাটলিপুত্রের সিংহাসনে আরোহণ করেন। এই সময় হূণগণ বারবার ভারতবর্ষ আক্রমণ করিয়া গুপ্ত সাম্রাজ্যকে দুর্বল করিয়া ফেলে। স্কন্দগুপ্ত কয়েকবার হূণগণকে পরাজিত করিলেও, হূণ আক্রমণকারীরা নিরস্ত হয় নাই। পরবর্তী গুপ্তরাজগণের আমলে হূণরাজ মিহিরকুল ও তোরেমান উত্তর, পশ্চিম ও মধ্যভারতের এক বৃহৎ অংশ জয় করিয়া তাহাদের আধিপত্য প্রতিষ্ঠা করে। হীনশক্তি গুপ্তসাম্রাজ্য ধীরে ধীরে বিলুপ্ত হইয়া যায়।

## ॥ ফা-হিয়ানের বিবরণ ॥

### ( Fa-hein's Account )

চৈনিক পরিব্রাজক ফা-হিয়ান খোটানের পর্বতময় অঞ্চল এবং গোবী-মরুভূমির দুরতিক্রম্য পথ অতিক্রম করিয়া দ্বিতীয় চন্দ্রগুপ্তের রাজত্বকালে ভারতবর্ষে প্রবেশ করেন। তাঁহার উদ্দেশ্য ছিল বৌদ্ধগ্রন্থ বিনয়পিটকে ও অন্যান্য বৌদ্ধগ্রন্থের পাঠ সংকলন করা এবং বুদ্ধ ও বুদ্ধশিষ্যের পূতাস্থি স্বদেশে বহন করিয়া লইয়া যাওয়া। তিনি ভারতবর্ষে খ্রীষ্টীয় ৩৯৯ হইতে ৪১৪ খ্রীষ্টাব্দ পর্যন্ত প্রায় পনেরো বৎসর কাল কাটাইয়া যান। পাটলীপুত্রে তিনি তিন বৎসর কাল থাকিয়া সংস্কৃতভাষা শিক্ষা করেন এবং বহু বৌদ্ধগ্রন্থ নকল করিয়া লন। এই সব গ্রন্থগুলি তিনি চীনে ফিরিয়া গিয়া চৈনিক ভাষায় অনুবাদ করেন। ভারতবর্ষে বাসকালে তিনি পেশোয়ার, মথুরা, কনৌজ, শ্রাবস্তী,

কপিলাবস্তু, কুশীনগর প্রভৃতি পর্যটন করেন। তারপর তাম্রলিপ্ত বন্দর দিয়া সিংহল ও যবদ্বীপ হইয়া তিনি স্বদেশে প্রত্যাবর্তন করেন।

তিনি গুপ্তযুগের এক গৌরবোজ্জ্বল চিত্র তাঁহার বিবরণীতে রাখিয়া গিয়াছেন। পাটলীপুত্র নগরীতে সম্রাট অশোকের প্রস্তর প্রাসাদ দেখিয়া তিনি বিস্মিত হইয়াছিলেন। পাটলীপুত্র নগরীকে তাঁহার মানুষের সৃষ্টি বলিয়া মনে হয় নাই, মনে হইয়াছিল কোন এক শিল্পী দানবের সৃষ্টি। পাটলীপুত্র নগরীতে তিনি একটি আরোগ্যশালা দেখিয়াছিলেন, সেখানে বিনামূল্যে রোগাতুরগণকে ঔষধ ও পথ্য বিতরণ করা হইত। এই নগরীতে তিনি দুইটি বৌদ্ধ বিহারও দেখিয়াছিলেন, সেখানে 'মহাযান' ও 'হীনযান' ধর্মশিক্ষা করিবার জন্য ভারতের বিভিন্ন প্রান্ত হইতে শিক্ষার্থীগণ আসিতেন। শহরতলীতে এবং বাণিজ্যকেন্দ্রগুলির আশেপাশে তিনি বহু পান্থনিবাস দেখিতে পাইয়াছিলেন।

তাঁহার বিবরণীতে তৎকালীন অর্থনৈতিক সমৃদ্ধিরও পরিচয় রহিয়াছে। ভারতের মধ্যাঞ্চলের জনসংখ্যা প্রচুর হইলেও, তাহারা বেশ স্বচ্ছন্দময় জীবন যাপন করিত। ধনিকগণ দানশীল ছিলেন, মহৎকার্যে দানের ব্যাপারে শ্রেষ্ঠীগণের মধ্যে প্রতিযোগিতা বাধিয়া যাইত। জনসাধারণের নৈতিকমানও খুব উচ্চ ছিল না। কোন অপরাধীকেই মৃত্যুদণ্ড দেওয়া হইত না, সাধারণতঃ অপরাধীদের অর্থদণ্ড হইত। কেবল রাজদ্রোহীদিগের অংগচ্ছেদ হইত। দেশে চোর-ডাকাতের বিশেষ উপদ্রব ছিলনা। লোকে দরজা খোলা রাখিয়াই নিদ্রা যাইতে পারিত।

চণ্ডাল ছাড়া সকল ভারতবাসীই তখন নিরামিষাশী ছিলেন। চণ্ডালগণ তখন অস্পৃশ্য ছিল এবং নগরের প্রান্তদেশে বাস করিত। জনসাধারণের মধ্যে বৌদ্ধ ধর্মাদর্শ খুব দৃঢ়মূল হইলেও, বর্ণবিদ্বেষ তখন খুব কঠোর রূপ ধারণ করিয়াছিল। গুপ্ত সম্রাটগণ ব্রাহ্মণ্যধর্মাবলম্বী হইলেও পরধর্মমত সহিষ্ণু ছিলেন। তাঁহারা বৌদ্ধ মঠগুলিকে অকৃপণভাবে সাহায্য করিতেন। ফা-হিয়ান দীর্ঘ তিন বৎসরকাল পাটলীপুত্রে বাস করিলেও, গুপ্ত সম্রাটগণ বৌদ্ধধর্মাবলম্বী ছিলেন না বলিয়া বুঝিতে পারেন নাই।

## ॥ গুপ্তযুগের সভ্যতা ও সংস্কৃতি ॥

## Gupta Culture

গুপ্ত যুগকে ভারতবর্ষের স্বর্ণ যুগ বলা হয় এবং ইংলণ্ডের এলিজাবেথীয় যুগের সহিত তুলনা করা হয়। প্রায় দুই শত বৎসর ধরিয়া গুপ্ত সম্রাটগণ ভারতবর্ষের এক বিশাল অংশ শাসন করিয়াছেন। তাঁহাদের সুশাসনের ফলে প্রজাসাধারণ কেবল সুখে স্বস্তিতে বাস করে নাই, ভারতবর্ষের শিল্প সংস্কৃতি, ব্যবসায়-বাণিজ্যও প্রভূত উন্নতি লাভ করিয়াছে।

### ॥ রাষ্ট্র ব্যবস্থা ॥

গুপ্তযুগে ভারতবর্ষ হইতে প্রজাতান্ত্রিক শাসন ব্যবস্থা প্রায় লুপ্ত হইয়াছে। রাজাই ছিলেন রাজ্যের সর্বেসর্বা এবং রাজতন্ত্র তখন বংশানুক্রমিক রূপ লাভ করিয়াছে। কৌটিল্যের 'অর্থশাস্ত্র' হইতে দেখা যায় রাজা নিজেকে প্রজার দাস বলিয়া মনে করিতেন, কিন্তু হরিষেণ প্রশস্তিতে দেখা যায় রাজা নিজেকে বিষ্ণুর অবতার বলিয়া মনে করিতেন। গুপ্তযুগে রাজগণ বরুণ, ইন্দ্র, কুবের প্রভৃতির সহিত তুলিত হইতেন। গুপ্ত সম্রাটগণ স্বৈরাচারী ছিলেন না, রাজ্যশাসন ব্যাপারে তাঁহারা মন্ত্রীবর্গের পরামর্শ গ্রহণ করিতেন। শাসন-কার্যের সুবিধার জন্য সমগ্র রাজ্যকে কয়েকটি 'দেশ' বা 'ভুক্তি'তে বিভক্ত করা হইয়াছিল। 'দেশ' বা 'ভুক্তি'র শাসনকর্তাকে 'উপরিক' বা 'গোপ্তৃ' বলা হইত। এই সব পদগুলি সাধারণতঃ রাজপুত্রগণ অধিকার করিতেন। 'দেশ'কে আবার কয়েকটি 'বিষয়' বা জেলায় বিভক্ত করা হইত এবং এই জেলার শাসনকর্তাকে বলা হইত 'বিষয়পতি'। বিষয়গুলি আবার বিভক্ত হইত গ্রামে এবং গ্রামের শাসনকর্তাকে বলা হইত 'গ্রামিক'। সম্রাট শাসন ব্যাপারের মত বিচার ব্যাপারেও ছিলেন সর্বময় কর্তা। বিচার ব্যাপারে তাঁহাকে সাহায্য করিবার জন্য 'মন্ত্রী', 'সন্ধিবিগ্রহিক' এবং 'অক্ষপটলাধিকৃৎ' থাকিতেন। দণ্ড খুব কঠোর ছিল না। কোন ক্ষেত্রেই মৃত্যুদণ্ড দেওয়া হইত না। গুপ্ত সাম্রাজ্য সামরিক শক্তির উপর নির্ভর ছিল। সামরিক সেনাপতির নাম ছিল 'মহাবলাধিকৃৎ' ও 'মহাদণ্ডনায়ক'। সামন্তরাজগণ কেবল রাজস্ব দিয়া দায়মুক্ত হইতেন তাহা নয়, যুদ্ধের সময় সামরিক সাহায্য করিতে হইত। হস্তী, অশ্ব, রথ ও পদাতিক এই চতুরংগ বাহিনীতে সমর বিভাগ বিভক্ত ছিল। জমির উৎপন্নের এক ষষ্ঠাংশ রাজকররূপে দিতে হইত। অবশ্য ইহা অর্থে বা দ্রব্যে দেওয়া চলিত।

॥ সমাজ ব্যবস্থা ॥

শক্তিশালী গুপ্ত সম্রাটগণের অধীনে ভারতবর্ষের ব্যবসায়-বাণিজ্য এবং কৃষিকাজের যথেষ্ট উন্নতি হইয়াছিল। কাজেই জনসাধারণ সুখেই বাস করিত। বিত্তশালী শ্রেষ্ঠী ও ধনিকগণ ধর্মশালা ও চিকিৎসালয় নির্মাণ করিতেন। গৃহস্থ আহার্য ও পানীয় দিয়া অতিথি অভ্যর্থনা করিতেন। চুরি ডাকাতি না থাকায় দণ্ডবিধিও কঠোর ছিল না। হিন্দুধর্মের অনুশাসন এই যুগে কঠোর হইতে কঠোরতর রূপ গ্রহণ করিতে থাকে। সমাজের উচ্চস্তরে অনুলোম ও প্রতিলোম বিবাহ প্রচলিত থাকিলেও, সমাজের সাধারণ স্তরে এক বর্ণের সহিত অন্য বর্ণের বিবাহ হইত না। চণ্ডালগণ অস্পৃশ্য এবং গ্রামান্তে বাস করিত। ক্রীতদাস প্রথারও তখন প্রচলন ছিল।

গুপ্ত সম্রাটগণের আমলে ব্রাহ্মণ্য ধর্ম রাজশক্তির আনুকূল্য লাভ করিলেও, বৌদ্ধ, জৈন এবং অন্যান্য সম্প্রদায়ভুক্ত লোকের তখন অভাব ছিল। পৌরাণিক দেবদেবী বিষ্ণু, শিব, লক্ষ্মী, কার্তিক প্রভৃতির উদ্ভব এই যুগে হইতেছিল। সম্রাটগণ অশ্বমেধ যজ্ঞ করিলেও, বৌদ্ধ প্রভাববশতঃ পশুহিংসা তখনও সমাজে নিন্দিত ছিল। তাই চণ্ডাল ব্যতীত আর সকলেই নিরামিষাশী ছিল। গুপ্তরাজগণ বৈষ্ণবধর্মে অনুরাগী ছিলেন। দ্বিতীয় চন্দ্রগুপ্ত নিজেকে 'পরম ভাগবত' বলিয়া অভিহিত করিয়াছেন। কিন্তু অন্য ধর্মের প্রতি তাঁহাদের কোন বিদ্বেষ ছিল না।

বৈদিক যুগে সমাজে নারীর যে স্বাধীনতা ছিল, গুপ্তযুগে সে স্বাধীনতা খর্ব হইয়াছে। রমণীগণ প্রায়ই অন্তঃপুরে অবরোধ জীবন যাপন করিত। অবশ্য কোন কোন ক্ষেত্রে রাজকন্যা ও রাজমহিষীগণ রাজকার্যে প্রত্যক্ষ সহায়তা করিতেন। পুরুষের মধ্যে বহুবিবাহ প্রথা প্রচলিত থাকিলেও, কোন স্ত্রীলোক একবারের বেশী বিবাহ করিতেন না। বিধবা বিবাহও অপ্রচলিত হইয়া পড়িয়াছিল।

গ্রামবাসীগণের প্রধান বৃত্তি ছিল কৃষি। রাজা সমস্ত ভূমির মালিক হইলেও, কৃষকগণ ভূমির স্বাধীন মালিকরূপেই জমি ভোগ করিতে পারিতেন, হস্তান্তরিত করিতে পারিতেন। রাজা ভূমির এক ষষ্ঠাংশ কেবল রাজস্বরূপে পাইলেই সন্তুষ্ট থাকিতেন। নগরকে ঘিরিয়াই শিল্পকেন্দ্র গড়িয়া উঠিত। বয়ন, মৃৎ ও চর্মশিল্প এবং কিছু কিছু প্রসাধন সামগ্রীই ছিল গুপ্তযুগের প্রধান শিল্প। শ্রম শিল্পীগণ বিভিন্নাঞ্চল হইতে আসিয়া দক্ষ শিল্পীর নিকট শিক্ষা

লাভ করিতেন। বিভিন্ন শ্রমশিল্পী নিজেদের মধ্যে এক একটি 'সংঘ বা নিগম' গড়িয়া তুলিতেন। ব্যবসায়-বাণিজ্য স্থল ও জল উভয় পথেই চলিত। অন্তর্বাণিজ্য ও বহির্বাণিজ্য দুইই প্রচলিত ছিল।

শিক্ষার বিস্তারও এই যুগে খুব হইয়াছিল। নালন্দা ও বলভীর বিশ্ববিদ্যালয় এই সময় আন্তর্জাতিক খ্যাতি লাভ করিয়াছিল। দেশদেশান্তর হইতে শিক্ষার্থীগণ এই সব শিক্ষাকেন্দ্রে শিক্ষা লাভ করিতে আসিত।

## ॥ বহির্জগতের সহিত যোগাযোগ ॥

সুদূর অতীত হইতে বহির্ভারতের সহিত ভারতের সাংস্কৃতিক ও বাণিজ্যিক সম্পর্ক স্থাপিত হইয়াছিল। তাম্রলিপ্ত ও অন্যান্য বন্দর হইতে সার্থবাহী তরণীগুলি মালয় ও তাহার পার্শ্ববর্তী দ্বীপগুলিতে ব্যবসা-বাণিজ্যের জন্য যাতায়াত করিত এবং পণ্যদ্রব্যের সহিত ভারতীয় সংস্কৃতির পসরাও ঐসব দেশে লইয়া যাইত। ইহার ফলে সুমাত্রা, জাভা, বালী, কম্বোজ প্রভৃতি দ্বীপগুলিতে ভারতীয় উপনিবেশ গড়িয়া উঠে। কম্বোজের আংকোরভাট ও আংকোরনাথ ভারতীয় সংস্কৃতির অপূর্ব নিদর্শন বলিয়া আজিও বর্তমান রহিয়াছে। আংকোরভাটের মন্দিরটি বিষ্ণু মন্দির। সুমাত্রা, জাভা, বালী প্রভৃতি দ্বীপগুলিতে মহাযান ধর্মমত প্রচলিত হইয়াছিল। গুপ্তযুগে ভারতীয় মুদ্রাগুলিতে রোমক প্রভাব দেখা যায়। অজন্তার গুহাচিত্র হইতে জানা যায়, এই সময় ভারত ও পারস্যের মধ্যে দূত বিনিময় চলিত। এই সময় ভারত ও চীনের মধ্যেও সাংস্কৃতিক আদান-প্রদান চলিত। কুমারজীব, সংঘভূতি, বুদ্ধজীব, ধর্মমিত্র, ধর্মযশ প্রভৃতি বৌদ্ধভিক্ষু চীনে বৌদ্ধধর্ম প্রচার করিতে গিয়াছিলেন। চীন সম্রাটের আমন্ত্রণে ৪৩১ খ্রীষ্টাব্দে গুণবর্মণ সংস্কৃত গ্রন্থগুলিকে চৈনিক ভাষায় অনুবাদ করিবার জন্য চীনে গিয়াছিলেন। ভারতবর্ষ সম্বন্ধে প্রত্যক্ষ জ্ঞানলাভের জন্য ফা-হিয়ান ও চে-ম কয়েকজন অনুচর লইয়া ভারতবর্ষে আসিয়াছিলেন।

## ॥ শিল্পকলা ॥

গুপ্তযুগে ভারতীয় স্থাপত্য, ভাস্কর্য এবং চিত্রকলার অপূর্ব উন্নতি হইয়াছিল যদিও ধর্মদ্বেষী মুসলমানগণের আক্রমণে তাহা প্রায় বিধ্বস্ত হইয়াছিল। ইতঃস্তত: বিক্ষিপ্ত যে দুই একটি নিদর্শন পাওয়া গিয়াছে, তাহা শিল্প রসিকের বিস্ময় ও শ্রদ্ধা আকৃষ্ট করিয়াছে। ধর্মকে আশ্রয় করিয়াই এই যুগের স্থাপত্য,

ভাস্কর্য ও চিত্রকলার বিস্ময়কর বিকাশ ঘটিয়াছিল। সারনাথ ও মথুরায় গুপ্তযুগের বহু বুদ্ধমূর্তি পাওয়া গিয়াছে। রাজগৃহের মণিনাগের মন্দির, ঝাঁসির অন্তর্গত দেওগড়ের দশাবতার মন্দির এ যুগের শিল্পকীর্তির অপূর্ব নিদর্শন। দেওগড়ের মন্দিরে শিব, বিষ্ণু ও অন্যান্য দেবদেবীর মূর্তি পাওয়া গিয়াছে। কৃষ্ণা জেলার কোটেশ্বর মন্দির, অসংখ্য মঠ, স্তূপ ও চৈত্যগুহা শিল্প ভাস্কর্যের অপূর্ব নিদর্শন। এই স্থানের ভাস্কর্য মূর্তিগুলির আংগিক সৌষ্ঠব ও প্রসন্নতা সকলের বিস্ময় আকর্ষণ করে। অজন্তার গুহাগৃহগুলিতে যে সব চিত্র অংকিত হইয়াছে, তাহা চিত্রশিল্পের উৎকর্বতার চরমতম নিদর্শন। এই সব চিত্রগুলির মধ্যে মাতা ও পুত্র, বুদ্ধ ও সুজাতা এবং রাজকুমারীর মৃত্যু চিত্রটি অনবদ্য। অজন্তা ছাড়া গোয়ালিয়রের বাসগুহার চিত্রাবলীও গুপ্ত আমলের। সেই যুগের ধাতুশিল্পের অভূতপূর্ব উন্নতি হইয়াছিল। দিল্লীর কুতুবমিনারের নিকটে চন্দ্ররাজের নামাংকিত যে লৌহ স্তম্ভটি রহিয়াছে, তাহা গুপ্তযুগের প্রথম দিকে নির্মিত হইয়াছিল। ইহার বিশাল আকৃতি ও কলংকহীন রূপ একালের পক্ষেও এক পরম বিস্ময়।

## ॥ সাহিত্য, দর্শন ও বিজ্ঞান ॥

প্রাচীন ভারতীয় আর্যভাষা বা বৈদিক ভাষার নিদর্শন রহিয়াছে ঋক্-বেদে। পরবর্তীকালের সাহিত্যে বৈদিক শব্দ লুপ্ত হইয়া, তাঁহার স্থান গ্রহণ করিয়াছে সংস্কৃত ভাষা। এই সংস্কৃত ভাষার বিশুদ্ধি রক্ষার জন্য পাণিনী তাঁহার বিখ্যাত ব্যাকরণ গ্রন্থ রচনা করিয়াছেন। গুপ্তযুগে এই সংস্কৃত রাজকীয় আনুকুল্য লাভ করে, কেবল তাহাই নহে, সংস্কৃত তাহার বিপুল প্রাণশক্তির বলে সাহিত্যের একতম বাহন হইয়া পড়ে।

গুপ্তরাজগণ কাব্যরসিক ছিলেন। সমুদ্রগুপ্তের কবিখ্যাতি ছিল। তাঁহার সভাকবি হরিষেণের কবিকৃতি এলাহবাদ প্রশস্তিতে অপূর্ব ভাষা ও ছন্দে রূপায়িত হইয়াছে। দ্বিতীয় চন্দ্রগুপ্ত বিক্রমাদিত্যের নবরত্ন সভা বিশেষভাবে উল্লেখযোগ্য এবং এই নবরত্ন সভার শ্রেষ্ঠ রত্ন ছিলেন কবি কালিদাস। জার্মান মহাকবি গেটে তাঁহাকে 'বিশ্বের সর্বকালের বিস্ময়' বলিয়া অভিনন্দিত করিয়াছেন। তাঁহার রচিত 'অভিজ্ঞান শকুন্তলম্, মালবিকাগ্নিমিত্র, বিক্রমোর্বশী নাটক এবং ঋতুসংহার, কুমার সম্ভব, মেঘদূত ও রঘুবংশ' সাহিত্যরসিকদের নিকট অমূল্যরত্ন বলিয়া স্বীকৃতি পাইয়াছে। শূদ্রকের 'মৃচ্ছকটিক', বিশাখদত্তের 'মুদ্রারাক্ষস', 'ভারবীর' 'কিরাতার্জুনীয়ম্' এই যুগেই রচিত হয়।

তাহা ছাড়া সংস্কৃতভাষায় বিখ্যাত অভিধান রচয়িতা অমরসিংহ এবং দিঙনাগ্ ও বসুবন্ধুর মত দার্শনিক পণ্ডিতেরও এইযুগে আবির্ভাব হইয়াছিল। এইযুগেই রামায়ণ, মহাভারত সম্ভবতঃ পূর্ণাকার প্রাপ্ত হয়। সাহিত্য মীমাংসক ভামহ এবং রাজশেখর এই যুগে তাঁহাব বিখ্যাত গ্রন্থগুলি রচনা করেন। স্মৃতিশাস্ত্র রচয়িতা বৃহস্পতি, কাত্যায়ন এবং নারদের এই যুগে আবির্ভাব হয়।

শুধু স্মৃতি, দর্শন ও সাহিত্যে নয়, বিজ্ঞানেও এই যুগ অভূতপূর্ব মণীষার পরিচয় দেয়। ইউরোপীয় জ্যোতির্বিদ কোপারনিকাসের প্রায় সহস্র বৎসর পূর্বে আর্যভট্ট পৃথিবীর আহ্নিকগতি ও বার্ষিকগতির কথা বলিয়াছিলেন। পৌরাণিক রূপক রাহুগ্রাসকে অস্বীকার করিয়া তিনিই প্রথম সূর্য ও চন্দ্রগ্রহণের মূল কারণ যে পৃথিবী ও চন্দ্রের ছায়া তাহা ব্যক্ত করেন। আর্যভট্ট কেবল জ্যোতির্বিদ নহেন, বড় গণিতজ্ঞও ছিলেন। দশমিক প্রথায় শূন্য ব্যবহার তিনিই প্রথম করেন। বরাহমিহির এই যুগের আর একজন জ্যোতির্বিজ্ঞানী। তাঁহার প্রসিদ্ধ দুইখানি গ্রন্থের নাম—বৃহৎ সংহিতা ও পঞ্চ সিদ্ধান্তিকা। রসায়ন ও ধাতুবিদ্যায় যে ভারতবর্ষ বিশেষ উন্নতি লাভ করিয়াছিল, তাহার প্রমাণ দিল্লীর লৌহস্তম্ভ। পনেরো যোলশ' বছর আগে নির্মিত স্তম্ভে আজিও মরিচা পড়ে নাই। ইহা ছাড়া ভেষজ ও জীববিজ্ঞানেও ভারতবাসী এই বিশেষ মানস-উৎকর্ষের পরিচয় দিয়াছিলেন।

## ॥ হর্ষবর্ধন ও তাঁহার কাল ॥

হুণ আক্রমণকে প্রতিহত করিয়া গুপ্ত সম্রাট স্কন্দগুপ্ত তাহার রাজ্যকে অক্ষুণ্ণ রাখিলেও, তাঁহার পরবর্তী দুর্বল রাজগণের আমলে হুণগণের আক্রমণে গুপ্ত সাম্রাজ্য ছিন্নভিন্ন হইয়া পড়ে। কেন্দ্রীয় রাজশক্তির দুর্বলতার সুযোগে প্রাদেশিক শাসনকর্তারা প্রবল হইয়া উঠেন এবং স্বাধীনতা ঘোষণা করেন। গুপ্ত সাম্রাজ্যের পতনের প্রায় একশত বৎসর পরে থানেশ্বরের পুষ্যভূতিবংশ বিশেষ পরাক্রান্ত হইয়া উঠেন। ইহারা সম্ভবতঃ প্রথমে গুপ্ত সম্রাটগণের অধীনে সামন্তরাজ ছিলেন। পরে গুপ্ত সাম্রাজ্যের বিশৃংখলার সুযোগ লইয়া নিজেদের শক্তি বাড়াইয়া ফেলেন। প্রভাকরবর্ধনের সময় থানেশ্বর প্রথম শক্তিশালী হইয়া উঠে। তিনি সম্ভবতঃ গুর্জরদের পরাজিত করেন। তাঁহার মৃত্যুর পর জ্যেষ্ঠপুত্র রাজ্যবর্ধন সিংহাসনে আরোহণ করেন, কিন্তু অল্পদিনের মধ্যেই তিনি বংগাধিপতি শশাংকের দ্বারা নিহত হইলেন। কনিষ্ঠ ভ্রাতা হর্ষবর্ধন মাত্র ষোল বৎসর বয়সে সিংহাসনে আরোহণ করেন। হর্ষের ভগ্নীপতি

কনৌজরাজ গ্রহবর্মণ, মালবরাজ দেবগুপ্ত ও গৌড়াধিপতি শশাংকের সংগে যুদ্ধে নিহত হইয়াছেন। হর্ষবর্ধন থানেশ্বরের সিংহাসনে আরোহণের সহিত মালবের সিংহাসনেও আরোহণ করিলেন। হর্ষবর্ধন কামরূপ রাজ ভাস্করবর্মার সহিত মৈত্রীসূত্রে আবদ্ধ হইয়া শশাংকের রাজ্য আক্রমণ করিলেন। কিন্তু সম্ভবতঃ শশাংকের জীবিতকালে তিনি গৌড় অধিকার করিতে পারেন নাই। শশাংকের মৃত্যুর পর গৌড় অধিকৃত হয় এবং অল্পদিনের মধ্যেই তিনি মগধ এবং উড়িষ্যার গঞ্জাম জেলা অধিকার করিয়া বসেন। পূর্ব পাঞ্জাব হইতে পূর্বে বিহার, উড়িষ্যা পর্যন্ত এক বিস্তৃত ভূখণ্ডের তিনি একাধিপত্য লাভ করেন। দক্ষিণে তাঁহার রাজ্যসীমা নর্মদা পর্যন্ত বিস্তৃত ছিল। নর্মদার দক্ষিণে অগ্রসর হইতে গিয়া চালুক্যরাজ দ্বিতীয় পুলকেশীর দ্বারা তাহাকে পরাজিত হইতে হইয়াছিল।

হর্ষবর্ধন কেবলমাত্র দিগ্বিজয়ী বীর ছিলেন না; ধার্মিক, সুশাসক ও বিদ্যোৎসাহী রাজা ছিলেন। তাঁহার রাজত্বকালে চৈনিক পরিব্রাজক হিউয়েন-সাং ভারতবর্ষে আসিয়াছিলেন, ফা-হিয়ানের মত তিনিও একটি মনোজ্ঞ ভারত বিবরণী রাখিয়া গিয়াছেন। তাঁহার বিবরণী হইতে জানা যায়, তিনি প্রথম জীবনে শৈব থাকিলেও পরবর্তী জীবনে বৌদ্ধধর্মের বিশেষ পৃষ্ঠপোষক হইয়া পড়েন। তাহা সত্ত্বেও সূর্য, শিব ও অন্যান্য দেবদেবীর পূজার প্রতিও তাঁহার গভীর আগ্রহ ছিল। অবশ্য বৌদ্ধধর্ম ও বৌদ্ধশাস্ত্রালোচনার প্রতি তাঁহার যেমন গভীর আগ্রহ ছিল, বৌদ্ধধর্ম প্রচারের জন্য তিনি তত আগ্রহ দেখান নাই। তাঁহার রাজত্বে তিনি পশুহনন ও আমিষভোজন নিষিদ্ধ করিয়া দেন।

হর্ষবর্ধন সুশাসক রাজা ছিলেন। তাঁহাকে রাজকার্যে পরামর্শ দিবার জন্য একটি মন্ত্রীপরিষদ ছিল। তিনি তাঁহার রাজ্যকে কয়েকটি প্রদেশ বা ভুক্তিতে বিভক্ত করিয়াছিলেন। প্রজাদের হিতসাধনের জন্য তিনি রাজ্যে বহু দাতব্য চিকিৎসালয় ও পান্থশালা নির্মাণ করিয়াছিলেন। মোট উৎপন্ন শস্যের মাত্র এক ষষ্ঠাংশ কর হিসাবে কৃষকদিগকে দিতে হইত। দণ্ডবিধি এই সময় খুব কঠোর রূপ ধারণ করে।

হর্ষবর্ধন বিদ্যোৎসাহী ও সাহিত্যরসিক নরপতি ছিলেন। নালন্দা বিশ্ববিদ্যালয়ের খ্যাতি তাঁহার সময়েই বিশেষ বিস্তৃতি লাভ করে। এশিয়ার বিভিন্নাঞ্চল হইতে শিক্ষার্থীগণ বিদ্যার্জনের জন্য এখানে আসিত। তাহাদের থাকিবার জন্য সুন্দর ব্যবস্থা ছিল এবং তাহাদের শিক্ষার জন্য কোন অর্থব্যয়

করিতে হইত না। রাজাই সমস্ত ব্যয়ভার বহন করিতেন। এই সময় নালন্দায় বহু পণ্ডিত অধ্যাপকের আবির্ভাব ঘটিয়াছিল। ধর্মপাল, চন্দ্রপাল, প্রভামিত্র, জ্ঞানমিত্র, শীলভদ্র প্রভৃতি পণ্ডিত অধ্যাপকের খ্যাতি সমস্ত এশিয়াখণ্ডে ছড়াইয়া পড়িয়াছিল। শীলভদ্র বাঙালী ছিলেন। চৈনিক পরিব্রাজক হিউয়েন-সাঙ শীলভদ্র ও ধর্মপালের নিকট বৌদ্ধধর্ম শিক্ষা করিয়াছিলেন। জাতিধর্ম নির্বিশেষে সকল সম্প্রদায়ের লোকই এখানে শিক্ষালাভ করিতে পারিত। হর্ষবর্ধন সুসাহিত্যিক ও সাহিত্যরসিক ছিলেন। তাঁহার রচিত গ্রন্থগুলির মধ্যে রত্নাবলী, নাগানন্দ ও প্রিয়দর্শিকা সবিশেষ খ্যাতি লাভ করিয়াছে। কাদম্বরী ও হর্ষচরিত রচয়িতা বাণভট্ট তাঁহার সভাগৃহ অলংকৃত করিতেন।

## ॥ হিউয়েন সাঙের বিবরণ ॥

হর্ষবর্ধনের রাজত্বকালে বিখ্যাত চৈনিক পরিব্রাজক হিউয়েন সাঙ মধ্য এশিয়ার পথে ভারতে আগমন করিয়াছিলেন। তিনি ভারতবর্ষে চৌদ্দ বৎসর কাল বাস করিয়া বহু অংশ পরিভ্রমণ করেন। ফা-হিয়ানের মত তাঁহারও ভারত ভ্রমণের উদ্দেশ্য ছিল বৌদ্ধগ্রন্থ সংগ্রহ ও বৌদ্ধধর্মে জ্ঞানলাভ করা। তিনি হর্ষবর্ধনের রাজত্বকালের একটি সুস্পষ্ট চিত্র রাখিয়া গিয়াছেন।

হর্ষবর্ধনের আমলে কনৌজ উত্তর ভারতের সংস্কৃতি কেন্দ্রে পরিণত হইয়াছিল। বহু হিন্দু মন্দিরের পাশাপাশি বৌদ্ধমঠ এই নগরের শোভা বৃদ্ধি করিত। ভারতবাসীর সত্যবাদিতা, সাহসিকতা ও সরলতার তিনি প্রভূত প্রশংসা করিয়া গিয়াছেন। দেশে অপরাধীর জন্য কঠোর দণ্ডাজ্ঞার ব্যবস্থা থাকিলেও, দস্যু-তস্করের প্রাদুর্ভাব তখন কম ছিল না। তিনি নিজেই একবার দস্যুর হাতে পড়িয়াছিলেন। বিচারব্যবস্থা তখন কঠোরতর রূপ ধারণ করিয়াছে। চণ্ডাল, জহ্লাদ প্রভৃতি গ্রামের প্রান্তদেশে বাস করিত। অস্পৃশ্য এই মানুষগুলিকে অত্যন্ত সংকোচের সহিত পথের বাম পাশ দিয়া হাঁটিতে হইত।

হর্ষবর্ধন প্রতি পাঁচ বৎসর অন্তর কনৌজে একটি মহাধর্ম সম্মেলনের আহ্বান করিতেন। এই ধর্মসম্মেলন 'মহামোক্ষপরিষদ' নামে পরিচিত ছিল। হিউয়েন সাঙের এইরূপ একটি মহাধর্ম সম্মেলন দেখিবার সুযোগ হইয়াছিল। ৬৪৩ খ্রীষ্টাব্দে মহাযান ধর্মমতের ব্যাখ্যার জন্য এই সভাটি আহূত হইয়াছিল। বৌদ্ধ ভিক্ষু ব্যতীত বহু হিন্দু ও জৈন পণ্ডিতও বিতর্কে যোগ দিতে আহূত হইয়াছিলেন। সভারম্ভের পূর্বে সম্রাট একটি বৌদ্ধমূর্তি লইয়া বিরাট শোভাযাত্রা বাহির

করেন। হিউয়েন সাঙ এই সভায় মহাযান ধর্মমত ব্যাখ্যা করিয়াছিলেন। প্রতি পাঁচবৎসর অন্তর হর্ষবর্ধন প্রয়াগে একটি দানোৎসবের অনুষ্ঠান করিতেন। এই দানোৎসবে বহু করদ, মিত্র রাজা, বৌদ্ধ, ব্রাহ্মণ ও জৈন পণ্ডিত উপস্থিত থাকিতেন। হর্ষবর্ধনের নিকট হইতে দান গ্রহণ করিবার জন্য প্রায় পাঁচলক্ষ লোক দানক্ষেত্রে উপস্থিত হইত। পাঁচবৎসর ধরিয়া রাজকোষে যে অর্থ জমা হইত, দানশীল হর্ষ তাহা সমস্তই বিতরণ করিয়া দিতেন। তিনি তাঁহার নিজের পোষাক-পরিচ্ছদও দান করিয়া দিতেন। এই দানক্ষেত্রে প্রথম দিন বুদ্ধের, দ্বিতীয় দিন সূর্যের, তৃতীয় দিন শিবের উপাসনা হইত। পৃথিবীর ইতিহাসে এইরূপ দানশীল রাজা বিরল।

চীন পরিব্রাজক হিউয়েন সাঙ নালন্দা বিশ্ববিদ্যালয়ের ভূয়সী প্রশংসা করিয়া গিয়াছেন।

## অনুশীলনী

১। গুপ্তযুগকে ভারতের ইতিহাসে স্বর্ণযুগ বলা হয় কেন?

[Why the Gupta age is called the Golden age in Indian history

২। ফা হিয়ানের বিবরণ সম্বন্ধে যাহা জান লিখ।

[Write what you know about the account left by Fa hien.]

৩। হিউয়েন সাঙ্-এর বিবরণ হইতে হর্ষবর্ধনের চরিত্র ও মহত্ত্বের কি পরিচয় পাও?

[What light do the accounts of Hieun-tsang throw on the character and greatness of Harshavardhan?]

# দশম পরিচ্ছেদ

## ॥ প্রাচীন বাংলা ॥

## ( Early Age of Bengal )

বাংলার প্রাচীনতম ইতিহাস অন্ধকারে আচ্ছন্ন। সংস্কৃত গ্রন্থে বাংলার কিছু কিছু উল্লেখ রহিয়াছে। পূর্বাঞ্চলের এই অনার্য অধ্যুষিত অঞ্চলের অধিবাসীগণকে আর্যগণ 'ব্রাত্য', 'পক্ষী' প্রভৃতিতে অভিহিত করিয়া অবজ্ঞার চোখে দেখিয়াছেন। কালিদাসের রঘুবংশমে রঘুর দিগ্বিজয় প্রসংগে বংগভূমির উল্লেখ রহিয়াছে। দুর্ধর্ষ গ্রীকসৈনিক 'গংগারিডি' জাতির পরাক্রমের কথা শুনিয়া ভারত অভ্যন্তরে আর অগ্রসর হইতে চাহেন নাই। অনেকের মতে এই 'গংগারিডি' গংগাহৃদি বংগভূমিই। হিউয়েন সাঙের বিবরণ হইতে বুঝিতে পারা যায় এই সময় বংগভূমি পাঁচটি ভুক্তি বা প্রদেশে বিভক্ত ছিল। কাশ্মীরের রাজতরংগিনীতে পঞ্চগৌড়ের উল্লেখ পাওয়া যায়। অবশ্য যুগে যুগে বাংলার ভৌগোলিক সীমার বারবার পরিবর্তন হইয়াছে।

প্রাচীনকালে বাংলাদেশে বাঙালী বলিয়া কোন এক বিশেষ জাতি বাস করিত না। বহু উপজাতির বাসভূমি ছিল বংগভূমি। বাংলাদেশের মাটিতে বহু আদিম মানব-সভ্যতার ক্রমবিবর্তনের নিদর্শন পাওয়া গিয়াছে। ঝাড়গ্রামের কংসাবতীর চরে, বর্ধমানের রাণীগঞ্জ ও পুরুলিয়া অঞ্চলে পুরাপ্রস্তর যুগের নিদর্শন পাওয়া গিয়াছে। মেদিনীপুরের ঝাড়গ্রাম, বর্ধমান জেলার দুর্গাপুর ও রাণীগঞ্জ এবং দার্জিলিং জেলার কালিম্পং অঞ্চলে নব্য প্রস্তরযুগের অনেক অস্ত্রশস্ত্র পাওয়া গিয়াছে। মৌর্যযুগে পুণ্ড্র অঞ্চলের খ্যাতি বিশেষ ছড়াইয়া পড়িয়াছিল। এই পুণ্ড্র অঞ্চল ছিল—উত্তরবংগের বগুড়া, দিনাজপুর ও রাজসাহী জেলাকে লইয়া গঠিত। বাঁকুড়ার শুশুনিয়া লিপি হইতে জানিতে পারা যায় গুপ্তযুগে বাংলাদেশে সিংহবর্মা ও চন্দ্রবর্মা নামে দুই রাজা রাজত্ব করিতেন। হুণ আক্রমণে গুপ্ত সাম্রাজ্য ছিন্নভিন্ন হইয়া পড়িলে পূর্ব, দক্ষিণ ও পশ্চিমবংগের কিছু অংশ লইয়া ইঁহারা স্বাধীন গৌড়রাজ্যের প্রতিষ্ঠা করেন। কতকগুলি তাম্রশাসনে গোপালচন্দ্র বা গোপচন্দ্র, ধর্মাদিত্য ও সমাচার দেব এই তিন রাজার পরিচয় পাওয়া যায়।

বর্তমান পশ্চিমবংগ, পূর্ব পাকিস্তান, উড়িষ্যা, বিহার এবং আসামের কিয়দংশ লইয়া প্রাচীন বংগদেশ গড়িয়া উঠিয়াছিল। প্রাচীন বাংলা পাঁচটি

জনপদে বিভক্ত ছিল। এইগুলি হইতেছে—বংগ, গৌড়, পুণ্ড্র, রাঢ়, তাম্রলিপ্ত। ইহাদের ভৌগোলিক সীমা যে সব সময় খুব সুস্পষ্ট তাহা নহে। কতিপয় শিলালিপি হইতে বুঝা যায় পৌণ্ড্র বর্ধন বা উত্তর বংগ মৌর্য সম্রাটগণের অধীনে ছিল। কলিকাতা হইতে কিছু দূরে চাঁপাবোড়া হইতে কুষাণ যুগের স্বর্ণমুদ্রা পাওয়া গিয়াছে। সম্ভবতঃ গুপ্তযুগের বিশেষ খ্যাত চন্দ্রকেতু গড়। এই অঞ্চল প্রাচীনকালে বংগ বলিয়া পরিচিত ছিল। গৌড়ের কর্ণসুবর্ণকে কেন্দ্র করিয়া শশাংক এক অমিত প্রতাপশালী রাজ্য গড়িয়া তুলিয়াছিলেন। হিউয়েন সাঙের ভারত বিবরণীতে তাম্রলিপ্ত বন্দরের সমৃদ্ধির পরিচয় রহিয়াছে। তিনি এইখানে বহু বৌদ্ধ বিহার ও স্তূপ দেখিয়াছিলেন।

গুপ্ত সাম্রাজ্যের পতনের কালে মহাসামন্ত শশাংক গৌড়ে স্বাধীনতা ঘোষণা করেন। সম্ভবতঃ ৬০৬ খ্রীষ্টাব্দের কাছাকাছি সময় তিনি গৌড় অঞ্চলে একটি শক্তিশালী স্বাধীন রাজ্য প্রতিষ্ঠা করেন। তাঁহার রাজধানী ছিল কর্ণসুবর্ণে। ঐতিহাসিকগণ অনুমান করেন মুর্শিদাবাদ জেলার রাঙামাটি তখন কর্ণসুবর্ণ নামে পরিচিত ছিল। মেদিনীপুর জেলা ও উড়িস্যার দক্ষিণাংশ তিনি স্বীয় রাজ্যের অন্তর্ভুক্ত করেন। দাঁতনের নিকটবর্তী সরসংকা পুষ্করিণী মহারাজ শশাংকের নাম আজিও বহন করিতেছে। তিনি মালবরাজ দেবগুপ্তের সহিত মৈত্রীসূত্রে আবদ্ধ হইয়া কনৌজরাজ গ্রহবর্মাকে পরাজিত করিয়াছিলেন। হর্ষবর্ধনের জ্যেষ্ঠ ভ্রাতা রাজ্যবর্ধন তাঁহার হস্তেই নিহত হইয়াছিলেন। হর্ষবর্ধন সর্বশক্তি নিয়োগ করিয়া তাঁহাকে পরাজিত করিতে বা তাঁহার রাজ্য অধিকার করিতে পারেন নাই। শশাংকের মৃত্যুর পর তিনি গৌড় অধিকার করিতে সমর্থ হইয়াছিলেন। শশাংক শৈব ছিলেন। হিউয়েন সাঙের বিবরণ হইতে জানা যায়, তিনি বৌদ্ধ ধর্মদ্বেষী ছিলেন। তাহা সত্বেও শশাংকের রাজ্যে তিনি বহু বৌদ্ধমঠ ও বিহার দেখিয়াছিলেন। ঐতিহাসিককালে শশাংকই বাংলাদেশে প্রথম একটি রাজ্য সুদৃঢ় ভিত্তির উপর প্রতিষ্ঠিত করেন।

## ॥ পালবংশ ॥

৬৭৩ খ্রীষ্টাব্দে শশাংকের মৃত্যুর পর তাঁহার বিশাল সাম্রাজ্য অন্তর্বিবাদে ও বহিঃশত্রুর আক্রমণে ছিন্ন হইয়া যায়। দেশব্যাপী ক্ষুদ্র ক্ষুদ্র বহুরাজ্যের উদ্ভব হইল এবং ইঁহাদের পারস্পরিক কলহে জনজীবন অসহনীয় হইয়া পড়িল। দুর্বল মানুষ সবলের দ্বারা পীড়িত হইতে লাগিল। দেশ হইতে আইন ও শৃংখলা লোপ পাইল। প্রাচীন সংস্কৃত গ্রন্থে এই সামাজিক ও রাজনৈতিক

অব্যবস্থাকে 'মাৎস্যন্যায়' বলা হইয়াছে। এই অব্যবস্থা ও বিশৃংখলা হইতে মুক্তি পাইবার জন্য দেশের প্রধান প্রধান ব্যক্তিগণ গোপাল নামক এক ব্যক্তিকে রাষ্ট্রনায়ক পদে নির্বাচিত করিলেন। দেশের জনসাধারণও প্রসন্নচিত্তে এই নির্বাচন মানিয়া লয়। এই গোপালই পালবংশের প্রতিষ্ঠাতা। সিংহাসনে আরোহণ করিয়াই তিনি রাজ্যের শান্তি ও শৃংখলা ফিরাইয়া আনিলেন। দেশের সর্বশ্রেষ্ঠ মানুষের এই গণতান্ত্রিক স্বীকৃতি বাংলার ইতিহাসে এক যুগান্তর আনয়ন করিল। গোপাল পুত্র ধর্মপাল এই বংশের সর্বশ্রেষ্ঠ নরপতি। প্রতিহারবংশীয় বৎস এবং দাক্ষিণাত্যের রাষ্ট্রকুটরাজ ধ্রুব তাঁহার আধিপত্য বিস্তারের পথে বাধা সৃষ্টি করিলেও, পরিশেষে তিনি আর্যাবর্ত জুড়িয়া এক বিশাল সাম্রাজ্যের প্রতিষ্ঠা করেন। তাঁহার রাজ্য বাংলাদেশ হইতে পাঞ্জাব পর্যন্ত বিস্তৃত ছিল। কনৌজ-রাজ ইন্দ্রায়ুধকে পরাজিত করিয়া সেই স্থলে তিনি তাঁহার মনোনীত চক্রায়ুধকে কনৌজের সিংহাসনে উপবিষ্ট করান। ধর্মপাল কেবলমাত্র দিগ্বিজয়ী সম্রাট ছিলেন না, তিনি উদারচেতা, বিদ্যোৎসাহী ও দানশীল নরপতি ছিলেন। তিনি নিজে বৌদ্ধধর্মাবলম্বী হইলেও, ব্রাহ্মণ্য-ধর্মের পৃষ্ঠপোষকতা করিয়াছেন। হিন্দু ব্রাহ্মণ গর্গ ছিলেন তাঁহার মুখ্যমন্ত্রী। মগধের বিক্রমশীলা বিহার তাঁহারই প্রচেষ্টায় নালন্দার মত আন্তর্জাতিক খ্যাতি লাভ করে। সোমপুরেও তিনি একটি বৌদ্ধবিহার নির্মাণ করিয়াছিলেন। ধর্মপাল পুত্র দেবপাল পিতৃগৌরবকেও ম্লান করিয়া দিয়াছিলেন। তাঁহার সেনাপতি জয়পাল কামরূপ ও উড়িষ্যা জয় করেন। তিনি হূণ, গুর্জর, কম্বোজ, দ্রাবিড় প্রভৃতি জাতিকে পরাভূত করিয়া উত্তরে কম্বোজ হইতে দক্ষিণে বিন্ধ্যপর্বত পর্যন্ত এক বিশাল সাম্রাজ্যের প্রতিষ্ঠা করিয়াছিলেন। তাঁহার পিতৃশত্রু প্রতিহাররাজকেও তিনি পরাভূত করিয়াছিলেন। তাঁহার দীর্ঘ ৪০ বৎসর রাজত্বকাল বাংলার এক সুখ শাসনের কাল। তাঁহার খ্যাতি ভারতবর্ষের বাহিরে সুমাত্রা ও যবদ্বীপে বিস্তৃত হইয়াছিল। সুমাত্রা ও যবদ্বীপাধিপতি বালপুত্রদেব তাঁহার রাজসভায় দূত পাঠাইয়াছিলেন এবং তাঁহার অনুমতি লইয়া নালন্দায় একটি বৌদ্ধমঠ নির্মাণ করিয়াছিলেন। দেবপালদেব এই মঠের ব্যয় নির্বাহের জন্য পাঁচখানি গ্রাম দান করিয়াছিলেন। আরবীয় পর্যটক সুলেমান তাঁহার রাজত্বকালে ভারতবর্ষে আসিয়াছিলেন। দেবপালের মৃত্যুর পরই পালরাজ্যের পতন আরম্ভ হয়। দশম শতাব্দীর শেষভাগে মহীপাল এই বংশের পূর্ব গৌরব কিছু পরিমাণে ফিরাইয়া আনিয়াছিলেন। দ্বিতীয় মহীপালের রাজত্বকালে দিব্যোক ও ভীমের নেতৃত্বে বাংলাদেশে বিখ্যাত কৈবর্ত বিদ্রোহ

হয়। অত্যাচারী দ্বিতীয় মহীপালকে সিংহাসনচ্যুত করিয়া দিব্যোক ও ভীম সিংহাসনে আরোহণ করেন। দ্বিতীয় মহীপালের ভ্রাতা রামপাল পরে ভীমকে পরাজিত করিয়া পিতৃরাজ্য উদ্ধার করেন। পরবর্তীকালে পালরাজগণের আত্মঘাতী অন্তর্বিপ্লবের সুযোগে পালরাজ কুমার পালকে পরাজিত করিয়া কর্ণাটক বংশীয় বিজয়সেন বাংলাদেশে সেন রাজবংশের প্রতিষ্ঠা করেন।

## ॥ সেন বংশ ॥

সেনগণ দাক্ষিণাত্যের কর্ণাটক অঞ্চলের অধিবাসী ছিলেন। জাতিতে ইঁহারা ছিলেন ব্রহ্ম ক্ষত্রিয়। অর্থাৎ প্রথমে ইহারা ব্রাহ্মণ থাকিলেও পরে ইঁহারা ক্ষত্রিয়বৃত্তি গ্রহণ করেন। বাণিজ্যিক সূত্রে ইহারা প্রথমে বাংলাদেশে আসিয়াছিলেন। একাদশ শতকে এই বংশের সামন্তসেন ও হেমন্তসেন পশ্চিমবংগে একটি ক্ষুদ্র রাজ্য প্রতিষ্ঠা করেন। হেমন্তসেনের পুত্র বিজয়সেন শূরবংশীয় রাজকন্যা বিলাসদেবীকে বিবাহ করিয়া শক্তিশালী হইয়া উঠেন এবং পালরাজকে পরাভূত করিয়া সেনরাজ্য প্রতিষ্ঠা করেন। বিজয়সেনের পুত্র বল্লালসেন পিতার মত খ্যাতকীর্তি ছিলেন। তিনি 'দানসাগর' ও অদ্ভুতসাগর' নামে দুইখানি গ্রন্থ রচনা করেন। বাংলাদেশে কৌলিন্য প্রথার তিনিই প্রবর্তক। তাঁহার পুত্র লক্ষ্মণসেন সিংহাসনে আরোহণ করিয়া কলিংগ ও কামরূপ রাজকে পরাজিত করেন। কিন্তু অশীতি বৎসর বয়সে তাঁহার রাজধানী মুসলমান সেনাপতি বক্তিয়ার খিলজী যখন সহসা আক্রমণ করিয়া বসেন, তখন বৃদ্ধ রাজা তাঁহার সহিত যুদ্ধ না করিয়া পূর্ববংগে পলায়ন করেন। পূর্ববংগে আরও অর্ধশতাব্দীকাল সেনগণ রাজত্ব করিয়াছিলেন। লক্ষ্মণসেন পিতার মত বিদ্যোৎসাহী নরপতি ছিলেন। গীতগোবিন্দ রচয়িতা জয়দেব, পবনদূত রচয়িতা ধোয়ী, আর্যসপ্তশতী প্রণেতা গোবর্ধন, এবং উমাপতিধর ও শরণ ইঁহার সভাগৃহ অলংকৃত করিয়াছিলেন। তাঁহার প্রধান মন্ত্রী হলায়ুধও বিখ্যাত পণ্ডিত ছিলেন

## ॥ পাল ও সেন আমলে বাংলাদেশের সমাজ ও সংস্কৃতি ॥

পাল ও সেন আমলে উত্তর ভারতের রাজনৈতিক ক্ষেত্রে বাংলা কেবল আত্মপ্রতিষ্ঠা করে নাই, বাংলার সমাজ ও সংস্কৃতি পূর্ণতাও লাভ করিয়াছে।

পুলিন্দ, পুণ্ড্র ও শবর অধ্যুষিত বংগভূমিতে আর্যগণ ক্রমে ক্রমে প্রবেশ করিয়াছেন। আর্য আচার ও অনার্য আচারের সংমিশ্রণে বংগভূমিতে এক

বিচিত্র সংস্কৃতির উদ্ভব হইয়াছে। বৌদ্ধধর্মের প্রভাবে বাংলাদেশে জাতিভেদ প্রথমে কঠোর ছিল না। পরে ব্রাহ্মণ্যধর্মের প্রভাবে জাতিভেদ কঠোর রূপ ধারণ করে। গুপ্তযুগেই সম্ভবতঃ বাংলাদেশে বৃত্তি ভেদে 'নবশাখ' বর্ণের উদ্ভব হয়। তন্তুবায, কর্মকাব, গোপ, ক্ষৌরকার প্রভৃতি নযটি বৃত্তিজীবী শ্রেণীকে একসংগে 'নবশাখ' বলা হয। বল্লালসেনের আমলে বাংলাদেশে ব্রাহ্মণ ও ক্ষত্রিযের কৌলিন্য প্রতিষ্ঠিত হয। সেন আমলে মনু নির্ধাবিত আচাব আচবণ বাংগালীব দৈনন্দিন জীবনে বিশেষ করিয়া প্রতিষ্ঠা লাভ করে। স্নান, তর্পণ, তিথি নক্ষত্রেব বিচাব প্রভৃতি এই সময হইতেই সমাজে বিশেষ কবিয়া প্রচলিত হয।

তখনকাব বাঙালী প্রধানতঃ গ্রামবাসী ও কৃষিজীবি ছিল। তাঁহাদের আহার্য ছিল বর্তমানের মত ডাল ভাত, মাছ, শাক, সবজী প্রভৃতি। প্রাকৃত পৈংগল ও চর্যাপদে এই সহজ, সবল, বাঙালী মানুষেব পবিচয বহিযাছে। এইসব গ্রন্থে ভোজনবিলাসী বাঙালীব পবিচয বহিযাছে। ওগগবা ভাত মৌবালা মাছ, সদ্য দোওযা দুধ, নালিতে শাক এইসব ছিল তাহাদের প্রিয খাদ্য। পুরুষ তখন ধুতি চাদব পবিত, মেযেবা শাড়ি পবিত। পুরুষ ও নাবী উভযে ছিল অলংকাব প্রিয। সোনা ও রূপা উভয প্রকাব অলংকাবই তাঁহাবা পবিধান কবিতেন। নাচ, গান পাশাখেলা তখন বাঙালী মাত্রেবই প্রিয ছিল। আলতা, শাঁখা, সিঁদুব এযোতিব চিহ্নরূপে তখন সমাজে প্রচলিত ছিল। বাংলাব শিল্পখ্যাতি তখন হইতেই ছড়াইযা পড়িযাছিল। বাংলাদেশেব সূক্ষ্ম কার্পাস বস্ত্র তখন সপ্তগ্রাম ও তাম্রলিপ্ত বন্দব হইতে বিদেশে বপ্তানি হইত। চিনি ধাতুদ্রব্য, কাষ্ঠ ও মৃন্ময দ্রব্যেব জন্য বাংলাদেশের তখন বিশেষ খ্যাতি ছিল। এইসব বন্দব হইতে বাংলাব বণিকেবা সিংহল, ব্রহ্ম, জাভা প্রভৃতি অঞ্চলে পণ্য লইযা ব্যবসার জন্য যাত্রা করিত

পাল, সেন আমলে বৌদ্ধধর্মেব পাশাপাশি ব্রাহ্মণ্যধর্মেব শিব, দুর্গা, লক্ষ্মী প্রভৃতি দেব-দেবীব পূজাও প্রচলিত ছিল। এখনকাব মত তখন সমারোহের সহিত দুর্গাপূজা হইত। দোল, জন্মাষ্টমী, কোজাগবী পূর্ণিমায বাঙালী ধর্মাচবণের সহিত আনন্দ উৎসবে মত্ত হইত।

পাল-সেন যুগে বাঙালী সাহিত্য সৃষ্টিতেও বিশেষ খ্যাতিলাভ কবিযাছিল। সংস্কৃত এইসময ছিল দববারী সাহিত্যের ভাষা। বামপালের সভাকবি সন্ধ্যাকর নন্দী সংস্কৃতভাষায় 'রামচবিত' নামে এক অপূর্ব কাব্যগ্রন্থ রচনা করেন। কাব্যটি ছিল দ্ব্যর্থবোধক। ইহার প্রত্যেকটি শ্লোক একদিকে

রামায়ণের রামকথা অন্যদিকে পালরাজ রামপালের চরিত্র ফুটাইয়া তুলিয়াছে। কৈবর্ত নায়ক ভীমের হাত হইতে বরেন্দ্রভূমি উদ্ধার কাহিনী ও রামায়ণকাহিনী এক অভিনব উপায়ে বিবৃত হইয়াছে। ন্যায়কন্দলী গ্রন্থপ্রণেতা বিখ্যাত শ্রীধর ভট্ট এইসময় জন্মগ্রহণ করিয়াছিলেন। অভিনন্দের কাদম্বরীকথাসার এবং হলায়ুধের অভিধান ও রত্নমালা এই সময় রচিত হইয়াছে। সেনরাজ বল্লাল সেন 'দানসাগর' ও 'অদ্ভুতসাগর' নামে দুইখানি গ্রন্থ রচনা করিয়াছিলেন। দায়ভাগ গ্রন্থ রচয়িতা জীমূতবাহন এই যুগেই জন্মগ্রহণ করেন। তাঁহার নির্ধারিত সম্পত্তি-বিভাগ ও উত্তরাধিকার নীতি এখনও বাংলাদেশে প্রচলিত রহিয়াছে। ধোয়ী এইসময় তাঁহার বিখ্যাত কাব্যগ্রন্থ 'পবনদূত' এবং বৈষ্ণবকবি জয়দেব 'গীতগোবিন্দ' কাব্য রচনা করেন। গীতগোবিন্দ সংস্কৃতে রচিত হইলেও, ইহার শব্দধ্বনি ও বিন্যাস-কৌশল বাংলার নিকটবর্তী। দর্শন, অভিধান ও ব্যাকরণ রচনায়ও বাঙালী এ যুগে কৃতিত্বের পরিচয় দিয়াছে।

তমলুকে প্রাপ্ত পোড়ামাটির মূর্তি

পালযুগে বাংলা-সাহিত্যের আদিমতম গ্রন্থ 'চর্যাপদ' নামে বৌদ্ধ দোঁহা ও গান রচিত হইয়াছে। মাগধী প্রাকৃত হইতে বাংলাভাষার উদ্ভবযুগেই এই চর্যাপদ গ্রন্থ রচিত হয়। কাহ্নপাদ, লুইপাদ, ভুসুকপাদ প্রভৃতি সিদ্ধাচার্যগণ এই দোঁহাগুলি রচনা করেন। বাংলায় বর্তমান আকারের যে লিপি প্রচলিত আছে, তাহা সেনযুগেই উদ্ভব হইয়াছিল।

বাঙালী চিরদিন তাহার কবিত্ববোধ ও শিল্পরুচির জন্য খ্যাতিলাভ করিয়া আসিয়াছে। বাঙালীর প্রাচীন শিল্পকীর্তি নানা প্রাকৃতিক বিপর্যয়ে, বৈদেশিক আক্রমণে লুপ্ত হইয়া গিয়াছে। চৈনিক পরিব্রাজক হিউয়েন সাঙ বাংলাদেশে বহু বৌদ্ধ মঠ ও বিহার দেখিয়া গিয়াছিলেন। প্রত্নতাত্ত্বিক খননকার্যের ফলে

বাংলার বিভিন্ন অঞ্চলে বহু পুরাকীর্তি আবিষ্কৃত হইয়াছে। রাজশাহী জেলার পাহাড়পুরের অন্তর্গত সোমপুরী বিহার প্রাচীন শিল্পকীর্তির নিদর্শন। পাহাড়পুরে একটি বিশাল মন্দিরের ধ্বংসাবশেষ আবিষ্কৃত হইয়াছে। মন্দিরটি কাদা ও পোড়ামাটিতে গাঁথা। কুমিল্লার ময়নামতী পাহাড়েও একটি বিহারের ধ্বংসাবশেষ পাওয়া গিয়াছে। তমলুকে প্রাপ্ত পোড়ামাটির নারীমূর্তির কোমল ভংগিমা সকলের বিস্ময় আকর্ষণ করিয়াছে। ইহা ছাড়া বাঁকুড়ার বক্রেশ্বর মন্দিরের পাশে নন্দীর মন্দির, বরাকরের মন্দির এবং দিনাজপুরের অন্তর্গত রামগড়ের মন্দির এইযুগেই পাওয়া গিয়াছিল। তিব্বতী লামা তাঁহার বিবরণীতে বাংগালী শিল্পী ধীমান ও বিটপালের ভূয়সী প্রশংসা করিয়াছেন। সেনযুগের শ্রেষ্ঠ ভাস্কর ছিলেন শূলপানি। বাঙালীর পটচিত্রের বিশেষ অংকন-পদ্ধতি এইযুগেই আরম্ভ হয়।

খ্রীষ্টীয় পঞ্চম শতাব্দীর মধ্যভাগ হইতে ত্রয়োদশ শতাব্দীর প্রথমভাগ পর্যন্ত চারিশত বৎসরকাল বাঙালী পাল ও সেনরাজগণের অধীনে বাস করিয়াছেন। শক্তিশালী এক কেন্দ্রীয় শাসনের অধীনে বাঙালী এইসময় সুখে শান্তিতে স্বাধীনতার আনন্দ ভোগ করিয়াছে। রাজকার্য পরিচালনার জন্য এইসময় বিভিন্ন বিভাগ ছিল এবং প্রত্যেক বিভাগের ভার একজন দায়িত্বশীল প্রধান কর্মচারীর উপর ন্যস্ত ছিল। বিচার বিভাগের ভার ছিল মহাদণ্ডনায়ক বা ধর্মাধিকারের উপর। নগরের শান্তিরক্ষার ভার ছিল মহাপ্রতিহার বা দাণ্ডিকের উপর। উৎপন্ন শস্যের এক ষষ্ঠাংশ রাজা রাজস্ব হিসাবে গ্রহণ করিতেন। সাধারণ অপরাধে অপরাধীকে অর্থদণ্ড দিতে হইত।

## অনুশীলনী

১। বাংলার পাল ও সেনরাজগণের সম্বন্ধে কি জান?

[What do you know of the Pals and Sens of Bengal ?]

২। প্রাচীন বাংলার সমাজ ও সংস্কৃতির একটি বিবরণ লিখ।

[Write an account of the society and culture of ancient Bengal.]

# একাদশ পরিচ্ছেদ

## ॥ দক্ষিণ ভারত ॥

## ( South India )

প্রাচীন ভারতবর্ষের ইতিহাস বলিতে উত্তর ভারতবর্ষের ইতিহাস বলিতে পারা যায়। সুদূর প্রাচীনকাল হইতে আর্য, গ্রীক, শক, হুণ প্রভৃতি বিদেশী-গণের আক্রমণে উত্তর ভারতের রাজনৈতিক ইতিহাস চঞ্চল হইয়া রহিয়াছে। চন্দ্রগুপ্ত, অশোক, সমুদ্রগুপ্তের মত একছত্রাধিপতি রাজার আবির্ভাব হইয়াছে এই উত্তর ভারতে। উত্তর ভারতের সংস্কৃতি-সমৃদ্ধিই বিদেশী পর্যটকগণকে যুগে যুগে আকৃষ্ট করিয়াছে। দ্বিতীয়তঃ ব্রাহ্মণ্য হিন্দুধর্ম, বৌদ্ধধর্ম ও জৈনধর্মের উদ্ভব ও লীলাক্ষেত্র এই উত্তর ভারতবর্ষ। আর এই তিনধর্মের সমন্বয়, সংঘষ ভারতীয় সংস্কৃতির ইতিহাসকে বিচিত্র মহিমায় ভূষিত করিয়াছে।

অবশ্য দক্ষিণ ভারতের সহিত উত্তর ভারতেব যোগাযোগ কোনদিন সম্পূর্ণ বিচ্ছিন্ন ছিল না। অগস্ত্য ও বিন্ধ্য উপাখ্যানেব রূপক ও রামায়ণের কাহিনীতে দাক্ষিণাত্যে আর্যবিস্তারের কাহিনীই বিবৃত হইয়াছে। মৌর্য ও গুপ্তরাজগণ দাক্ষিণাত্যেব বিস্তৃত অঞ্চলে আধিপত্য বিস্তার করিতে সমর্থ হইয়াছিলেন। আর হর্ষবর্ধনের রাজত্বকাল হইতেই দক্ষিণ ভাবতের রাজগণ উত্তর ভারতে রাজনৈতিক আধিপত্য বিস্তাব করিতে সমর্থ হইয়াছিলেন। কেবল রাজনৈতিক নয়, উত্তর ভারতের সহিত দক্ষিণ ভারতেব বাণিজ্যিক ও সাংস্কৃতিক যোগাযোগও বহুপ্রাচীন। উত্তর ভারতের ব্রাহ্মণ্য ও বৌদ্ধধর্ম দক্ষিণাপথে বিভিন্ন সময়ে বিস্তৃতি লাভ করিয়াছে। দক্ষিণ ভারতের পণ্যতরীগুলি উত্তর ভারতের পণ্যের সহিত উত্তব ভারতেব সংস্কৃতিও বিদেশে লইয়া গিয়াছে। উত্তর ভারতের মৌর্য ও গুপ্ত শাসনের আমলে দাক্ষিণাত্যে কয়েকটি শক্তিশালী রাজ্যের উদ্ভব হইয়াছে। কিন্তু পারস্পরিক দ্বন্দ্বের ফলে কোন রাজবংশই দীর্ঘস্থায়ী হইতে পারে নাই।

### ॥ সাতবাহন বংশ ॥

গোদাবরী ও কৃষ্ণানদীর মধ্যবর্তী অঞ্চলে দাক্ষিণাত্যের সাতবাহন খ্রীষ্টপূর্ব তৃতীয় শতকে এক শক্তিশালী রাজত্বের প্রতিষ্ঠা করেন। পুরাণে ইঁহারা অন্ধ্র নামে পরিচিত। এই বংশের ত্রিশজন নরপতি প্রায় তিনশত বৎসর ধরিয়া এখানে রাজত্ব করেন। গৌতমীপুত্র সাতকর্ণী ছিলেন

এই বংশের সর্বশ্রেষ্ঠ নরপতি। তিনি অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান করিয়া নিজ শক্তিমত্তার পরিচয় দিয়াছিলেন। তিনি শক, যবন, পহ্লব প্রভৃতি বিদেশী শক্তিকে পরাভূত করিয়াছিলেন। সাতবাহন রাজগণ ব্রাহ্মণ্যধর্মের উৎসাহী সমর্থক হইলেও, বৌদ্ধধর্মের প্রতিও তাঁহারা উদার ছিলেন। সাতবাহন রাজগণের আমলে উত্তর ও দক্ষিণ ভারতে সংস্কৃতির সমন্বয় ঘটে। খ্রীষ্টীয় তৃতীয় শতকে পহ্লবগণের আক্রমণে এই রাজবংশের পতন হয়।

## ॥ পহ্লব বংশ ॥

সাতবাহন বংশের পতনের পর দাক্ষিণাত্যের বেরার ও তাহার পার্শ্ববর্তী অঞ্চলে বাকাটকগণ এক শক্তিশালী রাজ্যের প্রতিষ্ঠা করেন। সমুদ্রগুপ্তের পুত্র দ্বিতীয় চন্দ্রগুপ্ত এই বাকাটক বংশীয় রাজা রুদ্রসেনের সহিত তাঁহার কন্যার বিবাহ দিয়া দাক্ষিণাত্যে স্বীয় প্রভাব অক্ষুন্ন রাখিয়াছিলেন।

বাকাটক বংশের পতনের পর দাক্ষিণাত্যের পূর্ব উপকূলে খ্রীষ্টীয় তৃতীয় শতকে কাঞ্চীকে কেন্দ্র করিয়া পহ্লবগণ এক শক্তিশালী রাজ্যের প্রতিষ্ঠা করেন। সমুদ্রগুপ্ত পহ্লবরাজ বিষ্ণুগোপকে পরাজিত করিয়াছিলেন। খ্রীষ্টীয় ষষ্ঠ শতকে এই বংশের সিংহবিষ্ণু চোল চের, পাণ্ড্যরাজকে পরাজিত করিয়া দাক্ষিণাত্যে এক রাজনৈতিক ঐক্যের প্রতিষ্ঠা করেন। তিনি সিংহল-রাজকেও পরাজিত করিয়াছিলেন। তাঁহার পৌত্র নরসিংহ বর্মন এই বংশের সর্বশ্রেষ্ঠ নরপতি। তিনি চালুক্যরাজ পুলকেশীকে পরাজিত করেন। পাণ্ড্য ও সিংহলদ্বীপও তাঁহার বশ্যতা স্বীকার করিয়াছিল। তাঁহার রাজত্বকালে হিউয়েন সাঙ্ কাঞ্চী পরিদর্শন করেন। নরসিংহ বর্মনের পিতা মহেন্দ্র বর্মন সাহিত্যরসিক ও শিল্পপ্রিয় ছিলেন। তিনি 'মত্তবিলাস' নামক একখানি প্রহসন রচনা করিয়াছিলেন। তাঁহারই আমলে এক একটি পাহাড় কাটিয়া মামল্লপুরমের বিখ্যাত সাতটি মন্দির নির্মিত হইয়াছিল। প্রথম নরসিংহ বর্মনের মৃত্যুর পর এই বংশের পতন আরম্ভ হয়। অবশেষে চোলরাজ-গণের সহিত দীর্ঘস্থায়ী সংগ্রামে পহ্লবরাজ্য সম্পূর্ণ ধ্বংস হইয়া যায়।

## ॥ চালুক্য বংশ ॥

ষষ্ঠ শতাব্দীর মাঝামাঝি সময়ে মহারাষ্ট্রের কর্ণাটে পহ্লবদের প্রতিদ্বন্দ্বী চালুক্য রাজবংশ প্রতিষ্ঠিত হয়। ইঁহাদের রাজধানী ছিল বাতাপী বা বাদামী নগরীতে। চালুক্য রাজবংশের প্রতিষ্ঠাতা ছিলেন প্রথম পুলকেশী। তাঁহার

পুত্র দ্বিতীয় পুলকেশী ছিলেন এই বংশের সর্বশ্রেষ্ঠ নরপতি। নর্মদা হইতে কাবেরী পর্যন্ত বিস্তৃত অঞ্চলের উপর তাঁহার আধিপত্য ছিল। পহ্লবরাজ মহেন্দ্র বর্মন তাঁহার নিকট পরাজিত হইয়াছিলেন। তিনি উত্তরাধিপতি হর্ষবর্ধনের দাক্ষিণাত্য আক্রমণ সাফল্যের সহিত প্রতিরোধ করিয়াছিলেন। প্রসিদ্ধ পণ্ডিত কবি রবিকীর্তি তাঁহার সভাগৃহ অলংকৃত করিয়াছিলেন। পারস্যরাজ দ্বিতীয় খসরু তাঁহার সভায় দূত পাঠাইয়াছিলেন। কিন্তু দ্বিতীয় পুলকেশীর পরিণতি অত্যন্ত বেদনাদায়ক। পহ্লবরাজ নরসিংহ বর্মন তাঁহাকে পরাজিত ও নিহত করেন। দ্বিতীয় পুলকেশীর পৌত্র দ্বিতীয় বিক্রমাদিত্য এই অপমানের প্রতিশোধ লইয়া পহ্লব রাজধানী কাঞ্চী অধিকার করেন। তাঁহার সভায় বিক্রমাংক-চরিত রচয়িতা বিহ্লন ও মিতাক্ষরা রচয়িতা স্মার্ত বিজ্ঞানেশ্বর প্রধান সভাসদ ছিলেন। অজন্তার অনেকগুলি গুহাচিত্র এই পহ্লবরাজগণের আমলে অংকিত হইয়াছিল। আনুমানিক ৭৫৩ খ্রীষ্টাব্দে রাষ্ট্রকূট বংশীয় দন্তীদুর্গ চালুক্যবংশকে ধ্বংস করেন।

## ॥ রাষ্ট্রকূট রাজবংশ ॥

খ্রীষ্টীয় অষ্টম শতকের মধ্যভাগে দন্তীদুর্গ চালুক্যরাজ দ্বিতীয় কীর্তিবর্মনকে পরাজিত করিয়া কর্ণাট ও মহারাষ্ট্র জুড়িয়া বিশাল রাষ্ট্রকূট রাজ্য প্রতিষ্ঠা করেন। তাঁহার পরে এই বংশের প্রথম কৃষ্ণ সিংহাসনে আরোহণ করেন। তিনি মহীশূরের গংগরাজকে পরাজিত করেন। তাঁহার সময় ইলোরার বিখ্যাত কৈলাস মন্দির নির্মিত হয়। প্রথম কৃষ্ণের পুত্র ধ্রুবের রাজত্বকাল হইতেই এই বংশের গৌরবময় যুগ আরম্ভ হয়। তিনি প্রতিহাররাজ বৎস ও গৌড়াধিপতি ধর্মপালদেবকে পরাভূত করেন। তাঁহার পুত্র তৃতীয় গোবিন্দ এই বংশের শ্রেষ্ঠ নরপতি। তিনি পহ্লবরাজ দন্তিবর্মন এবং উত্তর ভারতের কনৌজ রাজ দ্বিতীয় নাগভট্টকে পরাজিত করিয়াছিলেন। গোবিন্দপুত্র প্রথম অমোঘবর্ষ শক্তিশালী রাজা ছিলেন। তিনি মান্যখেট বা মালখেড়ে তাঁহার রাজধানী স্থানান্তরিত করেন। এই বংশের শেষ শক্তিশালী রাজা ছিলেন তৃতীয় কৃষ্ণ। এই বংশের শেষ রাজা চতুর্থ অমোঘবর্ষকে পরাজিত করিয়া কল্যাণের চালুক্যবংশের দ্বিতীয় তৈল চালুক্যবংশ পুনঃ প্রতিষ্ঠা করেন।

## ॥ চোল রাজবংশ ॥

খ্রীষ্টীয় নবম শতকের শেষ ভাগে পল্লবগণের দুর্বলতার সুযোগ লইয়া দক্ষিণ ভারতের তাঞ্জোর ও ত্রিচিনপল্লী অঞ্চলে চোল রাজবংশের প্রতিষ্ঠা হয়। এক

তাঞ্জোরের মন্দির

প্রাচীন দ্রাবিড় রাজবংশ হইতে এই বংশের উদ্ভব। এই বংশের রাজরাজ চোলের সময় হইতেই গৌরব বৃদ্ধি পায়। তিনি দক্ষিণ ভারতের কেরল, চের,

পাণ্ড্য প্রভৃতি রাজ্য জয় করেন। তাঁহার নৌবাহিনী সিংহলের উত্তরাংশ ভারত দ্বীপপুঞ্জের কয়েকটি দ্বীপ অধিকার করিয়া লয়। তাঁহারই সময় তাঞ্জোরের বিখ্যাত মন্দিরটি নির্মিত হয়। রাজরাজের পুত্র রাজেন্দ্র চোল এই বংশের সর্বশ্রেষ্ঠ নরপতি ছিলেন। তিনি কল্যাণের চালুক্য ও মহীশূরের গংগাবংশ ধ্বংস করেন এবং সমগ্র সিংহল দ্বীপটি অধিকার করিয়া লন। দক্ষিণ ভারত বিজয় সমাপ্ত করিয়া তিনি উত্তর ভারতের গৌড়াধিপতি প্রথম মহীপাল ও পূর্ববংগের রাজা গোবিন্দচন্দ্রকে পরাজিত করেন। তিনি তাঁহার এই বিজয় কীর্তি স্মরণ রাখিবার জন্য 'গঙ্গৈকোণ্ড' অর্থাৎ গংগাতীরবিজয়ী উপাধি গ্রহণ করেন। ত্রিচিনপল্লী অঞ্চলে তাঁহার নূতন রাজধানীর নাম তিনি 'গঙ্গইকোণ্ড-চোলপুরম্' রাখিয়াছিলেন। তাঁহার বিজয়ী নৌবাহিনী আন্দামান, নিকোবর দ্বীপপুঞ্জ, ব্রহ্মদেশের পেগু এবং সুমাত্রা ও মালয়ের কিয়দংশ জয় করিয়াছিল। তিনি ষোল মাইল দীর্ঘ একটি হ্রদ নির্মাণ করিয়াছিলেন। দাক্ষিণাত্যের পাণ্ড্যদের আক্রমণে এবং সর্বশেষে আলাউদ্দিন খিলজীর সেনাপতি মালিক কাফুরের আক্রমণে এই রাজ্য সম্পূর্ণ ধ্বংস হইয়া যায়।

## ॥ দক্ষিণ ভারতের সমাজ ও সংস্কৃতি ॥

দক্ষিণ ভারতের রাজশক্তিগুলির ইতিহাস পারস্পরিক দ্বন্দ্বের ইতিহাস। গুপ্ত যুগ হইতেই উত্তর ভারতের সাহিত দক্ষিণ ভারতের রাজনৈতিক যোগাযোগ ঘটে। কিন্তু এই দুই অংশের সাংস্কৃতিক যোগাযোগ অতি প্রাচীন। উত্তর ভারতের আর্য-সংস্কৃতির সহিত দক্ষিণ ভারতের দ্রাবিড় সংস্কৃতির সংমিশ্রণে ভারত-সংস্কৃতির পুষ্টি হইয়াছে।

## ॥ ধর্ম ॥

উত্তর ভারতের ব্রাহ্মণ্য, বৌদ্ধ ও জৈন ধর্ম যুগে যুগে দক্ষিণ ভারতে প্রবেশ করিয়াছে। মৌর্য সম্রাট জৈনরীতি অনুসারে মহীশূরের শ্রবনবেল-গোলায় অনশনে দেহরক্ষা করিয়াছিলেন। অশোকের শিলালিপি হইতে বুঝা যায়, দক্ষিণ ভারতে তিনি বৌদ্ধধর্ম প্রচারে ব্রতী হইয়াছিলেন। কিন্তু, রাজশক্তির আনুকূল্য লাভ না করায় দক্ষিণ ভারতে এই দুই ধর্ম দৃঢ়মূল হইতে পারে নাই। পহ্লব, চালুক্য ও চোলরাজগণের আমলে দক্ষিণ ভারতে ব্রাহ্মণ্যধর্ম বিশেষ করিয়া বিকাশ লাভ করে। সমগ্র দক্ষিণ ভারত ধরিয়া শিব ও বিষ্ণু

উপাসনা বিশেষ করিয়া প্রচলিত হয়। দক্ষিণ ভারতের শৈবধর্ম প্রচারকদের মতে তেষট্টি জন বিশেষ বিখ্যাত। ইঁহাদের কয়েকজনের নাম হইতেছে—সুন্দর মূর্তি, তিরুজ্ঞান সম্বন্দর, অপ্পর প্রভৃতি। দক্ষিণাপথের বৈষ্ণব সম্প্রদায় আলবার নামে পরিচিত। এই সম্প্রদায়ের রচিত বহু পদ সংগৃহীত হইয়াছে। দক্ষিণ ভারতে এই সময় কুমারিল ভট্ট, শংকরাচার্য ও রামানুজ প্রভৃতি কয়েকজন মহান দার্শনিকের আবির্ভাব হইয়াছিল। খ্রীষ্টীয় সপ্তম শতকে দক্ষিণাপথে কুমারিল ভট্টের আবির্ভাব হয়। বৌদ্ধ ধর্মের বিরুদ্ধতা করিয়া তিনি বৈদিক ক্রিয়াকাণ্ডের শ্রেষ্ঠত্ব প্রমাণ করেন। অষ্টম শতকে ভারতবর্ষের শ্রেষ্ঠ ধর্মপ্রচারক শংকরাচার্য তাঁহার অদ্বৈতবাদ প্রচার করেন। তিনি একমাত্র ব্রহ্মকেই সত্য এবং অদ্বিতীয় বলিয়া স্বীকার করিয়াছেন, আর সমস্তকেই অসত্য ও মায়া বলিয়া প্রচার করিয়াছেন। এই উদ্দেশ্যে তিনি বেদান্ত, গীতা ও উপনিষদের ভাষ্য রচনা করিয়াছেন এবং ভারতবর্ষের চার প্রান্তে চারিটি মঠ স্থাপন করিয়াছেন। এই মঠগুলি হইতেছে—দ্বারকায় সারদাশ্রম, বদরিকাশ্রমে যোশীমঠ, পুরীতে গোবর্ধনমঠ এবং মহীশূরে শৃঙ্গেরিমঠ। দাক্ষিণাত্যে বৈষ্ণবধর্মের শ্রেষ্ঠ প্রচারক ছিলেন রামানুজ। দ্বাদশ শতাব্দীতে মাদ্রাজের নিকট এক ব্রাহ্মণবংশে তাঁহার জন্ম হয়। তাঁহার মতবাদ বিশিষ্টাদ্বৈতবাদ নামে পরিচিত। জীবকে তিনি মায়া বলিয়া উপেক্ষা করেন নাই, প্রেমের অংশীভূত বলিয়া স্বীকার করিয়াছেন। জ্ঞান অপেক্ষা ভক্তিতে তিনি ভগবৎসাধনার শ্রেয়তর উপায় বলিয়া মনে করিতেন। মাধবাচার্য নিম্বার্ক প্রভৃতি কয়েকজন বিশিষ্ট বৈষ্ণবধর্ম প্রচারকেরও এই সময় আবির্ভাব হইয়াছিল।

## ॥ শিল্প-ভাস্কর্য ॥

ভারতবর্ষের শিল্পকলার ইতিহাসে দক্ষিণ ভারতের অবদান সর্বাধিক। পাহাড় কাটিয়া কাটিয়া অসংখ্য বৌদ্ধবিহার ও হিন্দুমন্দির নির্মিত হইয়াছিল। আর এই বিহার ও মন্দির গাত্রগুলিতে ছিল অসংখ্য দেবদেবীর অনিন্দ্যসুন্দর চিত্র। সাতবাহন রাজাদের আমলে অজন্তা ও নাসিকের বৌদ্ধবিহার ও চৈত্যগুলি নির্মিত হইয়াছিল। তাঁহারা পাহাড় কাটিয়া কাটিয়া অনেক উপাসনা কক্ষ ও ভিক্ষুদের জন্য বাসগৃহও নির্মাণ করিয়াছিলেন। উড়িষ্যার খণ্ডগিরি ও উদয়গিরির গুহাগৃহগুলি এই উদ্দেশ্যেই নির্মিত

হইয়াছিল। বাতাপীর গুহামন্দিরগুলি চালুক্যরাজগণ নির্মাণ করিয়াছিলেন। এই গুহামন্দিরগুলিতে উত্তর ভারতের শিল্পরীতির বিশেষ প্রভাব দেখা যায়। দক্ষিণ ভারতে পঞ্চম শতকের মধ্যভাগ হইতে যে মন্দিরগুলি নির্মিত হইয়াছে—তাহাতে দুইটি বিশিষ্ট শিল্পরীতি প্রত্যক্ষ হয়। একটি কলিংগ

মহাবল্লীপুরমের প্রাচীন মন্দির

রীতি, অপরটি হইতেছে দ্রাবিড় রীতি। কলিংগরীতিতে মন্দিরের শীর্ষদেশ গোলাকার এবং ইহাতে কোন স্তম্ভ থাকে না। ভুবনেশ্বরের লিংগরাজ মন্দির, পুরীর জগন্নাথের মন্দির এবং কোণারকের সূর্যমন্দির এই কলিংগ রীতির পরিচয় বহন করিতেছে। দ্রাবিড়ীরীতিতে মন্দির গাত্র ধাপে ধাপে সুঁচালো হইয়া ক্রমে উপরে উঠিয়া যায় এবং নীচে সারি সারি স্তম্ভ থাকে। দাক্ষিণাত্যের শিল্পরীতির আর একটি বৈশিষ্ট্য হইল গোপুরম্ নামক সূক্ষ্ম কারুকার্য বিশিষ্ট প্রবেশ তোরণ। কুম্ভকোণমের গোপুরম্ সুবিখ্যাত। পহ্লবরাজ প্রথম নরসিংহ মহাবল্লীপুরমে যে বিরাট মন্দিরগুলি নির্মাণ করিয়াছিলেন, সেগুলি পাহাড় কাটিয়া রথের আকারে নির্মিত হইয়াছিল। রথমন্দিরগুলি পঞ্চপাণ্ডব ও দ্রৌপদীর নামে নামকরণ করা হইয়াছিল। রাষ্ট্রকূটরাজ প্রথম কৃষ্ণের পৃষ্ঠপোষকতায় ইলোরার সুবিখ্যাত কৈলাসমন্দিরটি নির্মিত হইয়াছিল। ইলোরার আদর্শে বোম্বাই-এর নিকট বিখ্যাত এলিফ্যান্টা গুহা নির্মিত হইয়াছিল। চোলরাজ রাজরাজের আমলে তাঞ্জোরে চৌদ্দতল-বিশিষ্ট বিখ্যাত শিবমন্দিরটি নির্মিত হয়। পিরামিডের আকারে নির্মিত এই মন্দিরটি ভারতের বৃহত্তম মন্দির। চোলরাজ রাজেন্দ্রচোল তাঁহার রাজধানী গঙ্গইকোণ্ডচোলপুরমেও একটি বিখ্যাত শিবমন্দির নির্মাণ

করিয়াছিলেন। চোলরাজগণের আমল ভারতবর্ষের স্থাপত্যশিল্পের কেবল একটি গৌরবময় যুগ নহে, ধাতুশিল্পেও ইঁহারা এক মহান শিল্পরুচির পরিচয়

মহাদেব মন্দির

দিয়াছিলেন। তাঞ্জোর মন্দিরে ব্রোঞ্জের নটরাজমূর্তি এবং চোলরাজ্যের বিভিন্ন স্থান হইতে প্রাপ্ত—ব্রহ্মা, বিষ্ণু, শিব, লক্ষ্মী প্রভৃতি দেবদেবীর মূর্তি চোলযুগের ধাতুশিল্পের বিস্ময়কর অবদান।

## । সাহিত্য ॥

সংস্কৃত উত্তর ভারতের আর্যভাষা হইলেও, এই সংস্কৃতভাষার মাধ্যমেই উত্তর ভারতের সংস্কৃতি দাক্ষিণাত্যে বিস্তার লাভ করিয়াছিল। ব্রাহ্মণ্য শাস্ত্রগ্রন্থগুলি সংস্কৃতভাষায় রচিত হওয়ায়, দাক্ষিণাত্যের হিন্দুরাজগণ ব্রাহ্মণ্যধর্মের মত সংস্কৃতভাষারও উৎসাহী পৃষ্ঠপোষক ছিলেন। বৈদিক আচার্যদের মধ্যে দক্ষিণ-ভারতের খ্যাতনামা আচার্য ছিলেন আপস্তম্ব। তাঁহার গ্রন্থগুলি অবলম্বন করিয়াই পরবর্তী দক্ষিণাপথের ধর্মপ্রচারকগণ নানা গ্রন্থ

প্রণয়ন করিয়াছেন। গুণাঢ্য প্রণীত 'বৃহৎকথা' সাতবাহন রাজদের আমলে রচিত হইয়াছিল। চালুক্যবংশের রাজত্বকালে বিক্রমাংকচরিত রচয়িতা বিহ্লনের আবির্ভাব হয়। পহ্লবরাজগণ 'কিরাতার্জুনীয়ম্' রচয়িতা ভারবি ও 'দশকুমার চরিত' রচয়িতা দণ্ডীর পৃষ্ঠপোষক ছিলেন। দণ্ডী সাহিত্য মীমাংসা বিষয়ক 'কাব্যাদর্শ' গ্রন্থও রচনা করিয়াছিলেন। 'মিতাক্ষর' প্রণেতা বিজ্ঞানেশ্বর 'সিদ্ধান্তশিরোমণি' প্রণেতা ভাস্করাচার্যের মত পণ্ডিতেরও আবির্ভাব ঘটিয়াছিল এই দক্ষিণ ভারতে। শংকরাচার্য তাঁহার ভাষ্যগ্রন্থগুলিও সংস্কৃতে লিখিয়াছিলেন।

দক্ষিণাপথের প্রাচীনতম ভাষা তামিল। এই তামিল ও ইহার পরিবর্তিত রূপ তেলেগু, মালায়লাম ও কানাড়ী ভাষা সমগ্র দাক্ষিণাত্যে এখনও প্রচলিত। তামিল ভাষার প্রাচীনতম সাহিত্যিক নিদর্শন তিরুবল্লীবর রচিত 'তিরুকুরল' গ্রন্থ। ইহা ভক্তিমূলক ও নৈতিক উপদেশপূর্ণ গ্রন্থ। ইহার প্রভাব দাক্ষিণাত্যের জনজীবনের উপর এত গভীর যে ইহা তামিল-বেদ নামে পরিচিত। ইহা ছাড়া 'শিল্পদিকরম' ও 'মনিমেখলাই' নামে দুইখানি মহাকাব্যও তামিল ভাষায় রহিয়াছে। তামিল ভাষায় বহু শিবস্তোত্র ও বৈষ্ণব পদও রহিয়াছে। বৈষ্ণব পদকর্তাগণ দাক্ষিণাত্যে আলয়ার নামে পরিচিত।

## ॥ রাষ্ট্রশাসন ব্যবস্থা ॥

কতকগুলি শিলালিপি হইতে জানা যায়, দাক্ষিণাত্যের রাষ্ট্রীয় শাসন ব্যবস্থার মূল ভিত্তি ছিল গ্রাম। কয়েকটি গ্রাম লইয়া একটি 'গ্রাম সমিতি' বা 'কুররম্' এবং কয়েকটি 'কুররম্' লইয়া গঠিত হইত একটি জেলা বা 'নাড়ু'। কতকগুলি 'নাড়ু' মিলিয়া একটি বিভাগ বা 'কোট্টম' এবং কয়েকটি 'কোট্টম' মিলিয়া একটি প্রদেশ বা 'মণ্ডলম্' গঠিত হইত।

গ্রামের মধ্যে স্বায়ত্তশাসন প্রচলিত ছিল। গ্রামীণ জনসাধারণের জীবন নিয়ন্ত্রিত হইত কতকগুলি সভাসমিতির দ্বারা। গ্রাম-সমিতিগুলি ছিল তিন প্রকারের—উর, সভা ও নগরম্। গ্রামে যাহারা জমির মালিক তাহারাই কেবল উরে যোগ দিতে পারিত। ব্রাহ্মণ-প্রধান গ্রামে গ্রাম-সমিতির নাম 'সভা' এবং বণিক ও শিল্পী-প্রধান স্থানের সমিতির নাম ছিল 'নগরম্'। নির্বাচিত গ্রাম-বৃদ্ধ গ্রামের আর্থিক, সামাজিক ও আধ্যাত্মিক সকল সমস্যার

সমাধান করিতেন। কর আদায়, সেচ ব্যবস্থা, মন্দির প্রতিষ্ঠা ও পথ প্রস্তুত প্রভৃতি সকল কাজ এই গ্রাম সমিতি করিত। রাজা নিয়মিতভাবে কর পাইলে গ্রামের এই আভ্যন্তরীণ শাসনের উপর কোনরূপ হস্তক্ষেপ করিতেন না। রাজাই ছিলেন রাষ্ট্রের সর্বময় কর্তা এবং তাঁহাকে দেবতার মর্যাদা দেওয়া হইত।

## ॥ বহির্বাণিজ্য ॥
## ( Commerce in outside )

দাক্ষিণাত্যের রাজগণ এক সুদৃঢ় নৌশক্তির অধিকারী ছিলেন। ইহার সাহায্যে কেবলমাত্র তাঁহারা ভারতীয় দ্বীপপুঞ্জগুলিতে অধিকার বিস্তার করেন নাই, বাণিজ্যিক যোগাযোগও স্থাপন করিয়াছিলেন। দক্ষিণ ভারতে এই সময় অনেকগুলি সামুদ্রিক বন্দর ছিল। চোল রাজ 'কারিকাল' সিংহল জয় করিয়া সেখানে কয়েক সহস্র শ্রমিক লইয়া কাবেরী নদীর বাঁধ ও রাজধানী নির্মাণ করিয়াছিলেন। পাণ্ড্যরাজগণ সিংহল, লাক্ষাদ্বীপ, মালয়, সুমাত্রা, বোর্ণিও প্রভৃতি দ্বীপগুলির সহিত বাণিজ্যিক সম্পর্ক স্থাপন করিয়াছিলেন। দক্ষিণ ভারতের বন্দরগুলি হইতে যে সকল দ্রব্য রপ্তানি হইত সেগুলি হইতেছে—বস্ত্র, চন্দন, মশলাপাতি মূল্যবান প্রস্তর, মণিমুক্তা প্রভৃতি। ভৃগু, কচ্ছ, কৌল্লা, পোহার প্রভৃতি ছিল সেকালের উল্লেখযোগ্য বন্দর। ইহা ছাড়া দক্ষিণ ভারতের রাজগণ সিরিয়া, রোম, আলেকজান্দ্রিয়া ও চীনের সহিতও বাণিজ্যিক সম্পর্ক স্থাপন করিয়াছিলেন।

## অনুশীলনী

১। দক্ষিণ ভারতের সভ্যতা ও সংস্কৃতির একটি সংক্ষিপ্ত বিবরণ লিখ।
[ Give a brief description of the civilisation and culture of South India. ]

২। দাক্ষিণাত্যে হিন্দু ধর্মের পুনরুজ্জীবন সম্পর্কে আলোচনা কর।
[ Give an idea of the Hindu revival in the South. ]

৩। দক্ষিণ ভারতের সাহিত্য ও জ্ঞান বিজ্ঞান সম্বন্ধে আলোচনা কর।
[ Write a note on the Science and Literature that developed in South India. ]

৪। দক্ষিণ ভারতের সামুদ্রিক ও ঔপনিবেশিক কার্য্য কলাপ সম্বন্ধে কি জান বল।
[ What do you know of the maritime and colonial activities of the South India. ]

## দ্বাদশ পরিচ্ছেদ

### ॥ বহির্বিশ্বে ভারতীয় সংস্কৃতি ॥

প্রাচীনকালেই ভারতের সহিত বহির্বিশ্বের সাংস্কৃতিক সম্পর্ক স্থাপিত হইয়াছিল। সিন্ধুসভ্যতার যুগে সিন্ধুতটবাসীরা মিশর, পারস্য ও সিরিয়ার

সহিত বাণিজ্যিক সম্পর্ক স্থাপন করিয়াছিলেন। বৈদিক যুগে আর্যগণও বিদেশের সহিত সম্পর্ক রক্ষা করিয়াছেন। পরবর্তীকালে পারসীক ও গ্রীক আক্রমণ এবং অশোকের ধর্মবিজয়ের ফলে বিশ্বের সহিত ভারতের যোগাযোগ ঘনিষ্ঠ হইয়াছে। খ্রীষ্টীয় প্রথম শতাব্দীতে অজ্ঞাতনামা রোমান লেখক রচিত 'পেরিপ্লাস অফ দি ইরিথ্রিয়ান সী' গ্রন্থ হইতে ভারতবর্ষের বহির্বাণিজ্যের পরিচয় পাওয়া যায়। পরবর্তীকালে ভারতীয়গণ পূর্বভারতীয় দ্বীপগুলির সহিত কেবল বাণিজ্যিক সম্পর্ক স্থাপন করেন নাই, তাঁহারা তাঁহাদের সভ্যতা ও সংস্কৃতিও এই সমস্ত দ্বীপগুলিতে বহন করিয়া লইয়া গিয়াছেন। বৌদ্ধযুগে ভারতীয় সংস্কৃতি সমগ্র এশিয়া ও পূর্বভারতীয় দ্বীপপুঞ্জগুলিতে ছড়াইয়া পড়িয়াছে। ভারতীয় নৃপতিগণ অসম সাহসিকতার পরিচয় দিয়া ভারতীয় দ্বীপপুঞ্জগুলিতে উপনিবেশ স্থাপন করিয়াছেন। কিন্তু পাশ্চাত্য উপনিবেশিকদের মত ইঁহারা উপনিবেশিকগুলিকে শাসন শোষণ করেন নাই। নিজেদের সভ্যতা-সংস্কৃতির দ্বারাও নিজেরা সমৃদ্ধ হইয়াছেন। রাজনৈতিক ও অর্থনৈতিক সম্পর্ক পারস্পরিক মৈত্রীর বন্ধনকে শিথিল করিতে পারে নাই।

## ॥ মধ্য এশিয়া ॥

জার্মান প্রত্নতাত্ত্বিক অরেলস্টাইলের অনুসন্ধানের ফলে, মধ্য এশিয়ার গোবী মরুভূমিতে ভারত উপনিবেশিকতার এক লুপ্ত অধ্যায় আবিষ্কৃত হইয়াছে। সেখানে তিনি বহু বৌদ্ধ স্তূপ, বৌদ্ধ ও হিন্দু দেবদেবী ও ভারতীয় গ্রন্থ আবিষ্কার করিতে সমর্থ হইয়াছেন। ইহা হইতে বুঝা যায়, এই অঞ্চল একসময় সমৃদ্ধ জনপদ ছিল। তখন ভারতীয় হিন্দু ও বৌদ্ধ ধর্ম এই অঞ্চলে বিস্তৃত হইয়াছিল। তাহার পর জলবায়ুর পরিবর্তনের সংগে সংগে এই অঞ্চল পরিত্যক্ত মরুভূমিতে পরিণত হয়। খোটান ছিল ভারতীয় উপনিবেশের কেন্দ্রস্থল। এইখান হইতেই ভারতীয় সভ্যতা-সংস্কৃতি পূর্ব এশিয়া, নেপাল, তিব্বত, জাপান ও কোরিয়ায় বিস্তৃত হইয়াছে। এই সব দেশে ভারতীয় সংস্কৃতি লৌকিক সংস্কৃতির সহিত মিলিত হইয়া এক অভিনব রূপ ধারণ করিয়াছে। অশোক ও কনিষ্কের প্রচেষ্টায় বৌদ্ধধর্ম চীন হইতে কাস্পিয়ান সাগর পর্যন্ত বিস্তৃত হইয়াছে। আরবীয়গণ প্রথমে বাণিজ্যিক উদ্দেশ্যে ভারতবর্ষে আসিয়াছিল। কিন্তু ভারতবর্ষের আয়ুর্বেদ, গণিত, জ্যোতির্বিজ্ঞান তাঁহাদের আকৃষ্ট করে এবং আরবীয়গণের মাধ্যমেই পাশ্চাত্যদেশগুলি ভারতীয় জ্ঞান

চর্চার সহিত পরিচিত হয়। ভারতের সহিত চীনের কেবলমাত্র বাণিজ্যিক সম্পর্ক নয়, একটি আত্মিক সম্পর্ক স্থাপিত হইয়াছিল। দুই দেশের বহু জ্ঞানী, গুণী ও ধর্ম প্রচারক বিভিন্ন সময়ে এক দেশ হইতে অন্যদেশে যাত্রা করিয়াছেন। ভারতবর্ষ হইতে কুমারজীব, সংঘভূতি, বুদ্ধযশ, ধর্মরক্ষিত প্রভৃতি বৌদ্ধ পণ্ডিতগণ চীনে গিয়াছেন। কুমারজীব প্রায় একশতখানি গ্রন্থ চৈনিক ভাষায় অনুবাদ করিয়াছিলেন। চীন হইতে বিভিন্ন সময়ে ফা-হিয়ান, হিউয়েন সাঙ্, চিংসিউ প্রভৃতি পর্যটক ভারতবর্ষে আসিয়াছেন। ইঁহাদের রচিত ভারতবিবরণ প্রাচীন ভারত ইতিহাস রচনার মূল্যবান উপাদান। এই যোগাযোগের ফলে চীনের চিত্র ও ভাস্কর্য বিশেষ উন্নতি লাভ করিয়াছে। তুনহুয়াং, উয়কা প্রভৃতি বৌদ্ধগুহায় যে সকল চিত্র ও ভাস্কর্য রহিয়াছে, তাহাতে ভারতের প্রভাব সুস্পষ্ট। চীন হইতে বৌদ্ধধর্ম কোরিয়ায় এবং কোরিয়া হইতে জাপানে যায়। জাপানী মূর্তিশিল্পে ভারতীয় প্রভাব সুস্পষ্ট। জাপানের হরিউজির মন্দিরে ভারতীয় লিপি পাওয়া গিয়াছে। খ্রীষ্টীয় সপ্তম শতকে বৌদ্ধধর্ম তিব্বতে প্রচারিত হয়। অতীশ দীপংকর ও শান্তশীল প্রভৃতি ভারতীয় বৌদ্ধ ধর্ম প্রচারের জন্য তিব্বতে গিয়াছিলেন। নালান্দা ও তক্ষশিলার বিশ্ববিদ্যালয়ে তিব্বতীয় শিক্ষার্থী শিক্ষালাভের জন্য আসিতেন। আফগানিস্থান ও বামিয়ান উপত্যকায়ও বহু বুদ্ধমূর্তি পাওয়া গিয়াছে।

## ॥ দক্ষিণ পূর্ব এশিয়া ॥

দক্ষিণ পূর্ব এশিয়ার সহিত ভারতবর্ষের কেবল সাংস্কৃতিক ও বাণিজ্যিক সম্পর্ক স্থাপন হয় নাই, রাজনৈতিক সম্পর্কও স্থাপিত হইয়াছিল। অবশ্য বাণিজ্যিক যোগাযোগের সূত্র ধরিয়াই সাংস্কৃতিক ও বাণিজ্যিক সম্পর্ক স্থাপিত হইয়াছিল। 'পেরিপ্লাস অফ্ দি ইরিথ্রিয়ান সি' গ্রন্থে ভারতের পূর্ব ও দক্ষিণ উপকূলের অনেকগুলি বন্দরের উল্লেখ রহিয়াছে। এই সব বন্দর দিয়া ভারতের সমুদ্র-উৎসাহী নাবিকগণ পূবভারতীয় দ্বীপপুঞ্জের সহিত বাণিজ্যিক পণ্যের আদান প্রদান করিয়াছেন। পালি ও মৌর্যোত্তর সংস্কৃত সাহিত্যে দক্ষিণপূর্ব এশিয়াকে সুবর্ণভূমি বলা হইয়াছে। ভারতীয় নাবিকগণ এই অঞ্চলে ভারতীয় পণ্য বিক্রয় করিয়া প্রচুর স্বর্ণ লইয়া ঘরে ফিরিতেন বলিয়া, এই অঞ্চলকে সুবর্ণভূমি বলিয়া অভিহিত করা হইত। জাতক ও কথা-সরিৎসাগরেও এই সুবর্ণভূমি ও তাহার সহিত ভারতের বাণিজ্যিক সম্পর্কের কথাও উল্লেখ

রহিয়াছে। ভারত তাহার বাণিজ্যিক পণ্যের সহিত সংস্কৃতির মহান মন্ত্রও এই সব দেশে লইয়া গিয়াছে। ভারতীয় সংস্কৃতির প্রভাবে দক্ষিণ-পূর্ব এশিয়ার এক অভূতপূর্ব প্রাণ-চাঞ্চল্যের সৃষ্টি হইয়াছে। জনগণের মধ্যে এক জাতিত্ব বোধ জাগিয়াছে। বৌদ্ধধর্মের প্রভাবে তাহাদের মনে নীতিবোধ জাগিয়াছে। ভারতীয় শিল্প ও সাহিত্যের প্রভাবে শিল্প ও সাহিত্য গড়িয়া উঠিয়াছে। ভারতীয় বর্ণমালা তাহাদের ভাষায় গৃহীত হইয়াছে। পরবর্তীকালে দক্ষিণ ভারতীয় রাজগণ দ্বীপগুলিতে রাজনৈতিক অধিকার বিস্তার করিয়াছেন। কিন্তু এই রাজনৈতিক অধিকারের ফলে শাসক ও শোষিতের তিক্ত সম্পর্ক কখনও গড়িয়া উঠে নাই। ভারতের সমন্বয় ধর্মী সংস্কৃতির মধ্যে তাহারা আত্মবিকাশের পথ খুঁজিয়া পাইয়াছে। ভারতের উপনিবেশিক রাজ্য যে দ্বীপগুলিতে প্রতিষ্ঠিত হইয়াছিল, তাহাদের অনেকগুলি প্রায় সহস্রাধিক বর্ষ স্থায়ী হইয়াছিল। দ্বিতীয় ও পঞ্চম শতকে এই দ্বীপগুলিতে যে সকল স্বাধীন রাজ্যের প্রতিষ্ঠা হইয়াছিল, তাহাদের নাম বিশ্লেষণ করিলে ভারতীয় প্রভাব লক্ষ্য করা যায়। তখন বর্তমান কম্বোডিয়ার নাম ছিল কম্বুজ, জাভার নাম ছিল যবদ্বীপ, বালির নাম বলি, সুমাত্রার নাম সুবর্ণ আর বার্মার নাম ছিল ব্রহ্ম।

## ॥ চম্পা ও কম্বুজ ॥

ভারতীয় উপনিবেশিকগণ বর্তমান ইন্দোনেশিয়ার চম্পা ও কম্বুজ নামে দুইটি রাজ্য প্রতিষ্ঠা করিয়াছিলেন। তাম্রলিপ্ত বন্দরের নাবিকগণ খ্রীষ্টীয় দ্বিতীয় শতকে চম্পা রাজ্যের পত্তন করেন। ঈশ্বরমূর্তি, রুদ্রবর্মন, হরিবর্মন, ইন্দ্রবর্মন প্রভৃতি রাজগণ এখানে রাজত্ব করেন। রাজা ছিলেন ব্রাহ্মণ এবং রাজকার্যের ভাষাও ছিল সংস্কৃত। এই রাজবংশকে পার্শ্ববর্তী কম্বোজ রাজগণ ও চীনদেশের সহিত অনেক যুদ্ধবিগ্রহে লিপ্ত হইতে হইয়াছে। মংগলবীর কুবলাই খানের আক্রমণ ইহারা প্রতিহত করিয়াছিলেন। কিন্তু উত্তর দিক হইতে আনামীদের পুনঃ পুনঃ আক্রমণ চম্পাকে শক্তিহীন করিয়া ফেলে। চম্পার গৌরবের দিনে সমগ্র দেশ জুড়িয়া অনেক সুন্দর সুন্দর হিন্দু ও বৌদ্ধ মন্দির নির্মাণ হইয়াছিল।

বর্তমান কম্বোডিয়ার দক্ষিণাংশে খ্রীষ্টীয় প্রথম, দ্বিতীয় শতকে কম্বোজের হিন্দুরাজ্য প্রতিষ্ঠিত হয়। খ্রীষ্টীয় ষষ্ঠ শতক হইতে ত্রয়োদশ শতক পর্যন্ত ছিল কম্বোজের গৌরবময় যুগ। অধিবাসী হিন্দু ও বৌদ্ধ দুইই ছিলেন। কম্বোজের রাজধানী ছিল আংকোর। রাজধানীতে প্রায় দশলক্ষ লোক বাস

করিত। নগরের মধ্যস্থলে ছিল রাবণের বিখ্যাত শিবমন্দির। ইহার গঠন নীতিতে দক্ষিণ ভারতের শিখররীতির প্রভাব লক্ষ্য করা যায়। মন্দিরের চারিদিকে চল্লিশটি কারুকার্যখচিত শিখর ছিল এবং শীর্ষদেশে ছিলেন ধ্যানমগ্ন চতুর্মুখ একটি শিবমূর্তি। মন্দিরগাত্রে বহু প্রাচীন পৌরাণিক কাহিনী খোদিত ছিল। এই মন্দিরটি নির্মাণের প্রায় তিনশত বৎসর পরে আংকোরভাটের বিখ্যাত বিষ্ণুমন্দিরটি নির্মিত হয়। মন্দিরটি তিনটি ধাপে উপরে উঠিয়া গিয়াছে। একটি ধাপ হইতে অপর একটি ধাপে উঠিবার জন্য সিঁড়ি রহিয়াছে। মন্দিরটির উচ্চতা ২১৩ ফুট আর মন্দির চত্বরটি প্রায় ৭০০ ফুট চওড়া একটি পরিখা দিয়া ঘেরা রহিয়াছে। তাহার পর রহিয়াছে একটি পাথরের প্রাচীর। আর এই প্রাচীরের গায়ে রহিয়াছে অনেকগুলি তোরণ। প্রাচীর হইতে মন্দিরের নিম্নতম ধাপটির দূরত্ব প্রায় ½ মাইল। মন্দির গাত্রে রামায়ণ, মহাভারতের বহু কাহিনী খোদিত রহিয়াছে। আংকোরভাট বিষ্ণুমন্দির দ্বীপময় ভারতে ভারতীয় মণীষার এক উজ্জ্বলতম নিদর্শন। চতুর্দশ শতকে সাঙ্ ও আনামের আক্রমণের ফলে কম্বুজের পতন ঘটে।

## ॥ শৈলেন্দ্র রাজ্য ॥

খ্রীষ্টীয় অষ্টম শতাব্দীতে মালয়ে শৈলেন্দ্র রাজবংশের প্রতিষ্ঠা হয়। তাহার পর এই বংশ সুমাত্রা, যবদ্বীপ, বলিদ্বীপ, বোর্ণিও প্রভৃতি অধিকার করিয়া এক বিশাল সাম্রাজ্য গড়িয়া তুলেন। সুমাত্রার শ্রীনগরে এই বংশের রাজধানী ছিল। আরবীয় বণিকগণ শৈলেন্দ্র সাম্রাজ্যের শক্তি ও সম্পদের উচ্ছ্বসিত প্রশংসা করিয়া গিয়াছেন। শৈলেন্দ্র বংশীয়রা ছিলেন মহাযানী বৌদ্ধ। এই বংশের বালপুত্রদেব সম্রাট দেবপালের রাজত্বকালে নালন্দায় একটি মঠ স্থাপন করিয়াছিলেন। বাংলাদেশের বৌদ্ধ ভিক্ষু কুমার ঘোষ ছিলেন এই বংশের রাজগুরু। শ্রীবিজয় বৌদ্ধধর্ম ও বৌদ্ধশাস্ত্র চর্চার একটি প্রধান কেন্দ্র ছিল। শৈলেন্দ্র রাজবংশের একটি শক্তিশালী সেনাবাহিনী ছিল। চোলরাজ রাজেন্দ্র চোলের নৌবাহিনীর নিকট শৈলেন্দ্র বংশীয়রা প্রথমে পরাজিত হইয়াছিলেন। কিন্তু পরে তাঁহারা তাঁহাদের হৃত গৌরব আবার ফিরাইয়া আনিতে সমর্থ হইয়াছিলেন। শৈলেন্দ্র রাজবংশীয়রা শিলা-স্থাপত্য রসিক ছিলেন। যবদ্বীপের বরবুদুর বৌদ্ধ মন্দির তাঁহাদের এক মহৎ কীর্তি। একটি পাহাড়ের উপর এই মন্দিরটি নির্মিত হইয়াছিল। মন্দিরটিতে নয়টি তলা আছে এবং দৈর্ঘ্যে ও প্রস্থে মন্দিরটি ৪০০ বর্গ ফুট পরিধিবিশিষ্ট।

প্রতি তলায় ৪৩৬টি বুদ্ধমূর্তি সজ্জিত রহিয়াছে। মধ্যবর্তী স্তূপটিকে ঘিরিয়া রহিয়াছে ৭২টি স্তূপ। প্রাচীর গাত্রেও বহু বুদ্ধমূর্তি ক্ষোদিত রহিয়াছে। মন্দিরটির গঠন বাংলাদেশের পাহাড়পুরের বৌদ্ধ বিহারের অনুরূপ।

## ॥ যবদ্বীপ ॥

শৈলেন্দ্র বংশীয়দের পতনের পর যবদ্বীপে আর একটি হিন্দুরাজ্য প্রতিষ্ঠিত হয়। ঐ বংশের রাজা বিজয় 'তিক্তবিল্বে' তাঁহার রাজধানী স্থাপন করেন। রাজসনাগরের রাজত্বকালে সমগ্র মালয় দ্বীপ এই রাজ্যের অন্তর্বর্তী হয়। ষোড়শ শতাব্দীতে মুসলমানগণের আক্রমণে এই হিন্দু রাজবংশের পতন হয়। এখানে সংস্কৃত পালি ও তামিল ভাষার সহিত স্থানীয় ভাষার মিশ্রণে এক বৌদ্ধগ্রন্থের অনুবাদ হয়। রামায়ণ এখানে পদ্যে ও মহাভারত গদ্যে অনূদিত হইয়াছিল। এখানকার বহু স্বাধীন কাব্য কবিতায়ও রামায়ণ, মহাভারতের প্রভাব লক্ষ্য করা যায়। ভারতীয় বেশভূষা, নৃত্যগীত, শিব ও বিষ্ণুপূজা ইহারা গ্রহণ করিয়াছিল। যবদ্বীপের অধিবাসীরা বর্তমানে ইসলাম ধর্মাবলম্বী হইলেও, যবদ্বীপের বর্তমান নৃত্যগীতে, আচার-ব্যবহারে সেই প্রাচীন ভারতীয় সংস্কৃতিরই প্রভাব সুস্পষ্টরূপে লক্ষ্য করা যায়।

ইসলাম আক্রমণের ফলে ভারতে হিন্দু ও বৌদ্ধযুগের গৌরবময় অধ্যায় সমাপ্তির সংগে সংগে দ্বীপময় ভারতেও প্রভাব হ্রাস হইয়া যায়। স্বাধীন ভারত আবার এই দ্বীপগুলির সহিত নূতন করিয়া সাংস্কৃতিক সম্পর্ক স্থাপন করিতেছে।

## অনুশীলনী

১। প্রাচীন ভারতবর্ষের সভ্যতা ও সংস্কৃতি কি ভাবে ভারতের বাহিরে প্রসারলাভ করিয়াছিল, আলোচনা কর।

[ Describe how the civilisation and culture of ancient India extended outside India. ]

২। প্রাচীন ভারতবর্ষের উপনিবেশিক ক্রিয়াকলাপ বর্ণনা কর।

[ Describe the colonial activities of ancient India. ]

৩। টীকা লিখ—

শৈলেন্দ্র বংশ, চম্পা, কম্বুজ, আংকোরভাট।

[ Write short notes on :—The Sailendras, Champa, Kambuja, Angkorvat. ]

## ত্রয়োদশ পরিচ্ছেদ

### ॥ রাজপুত জাতি ও ভারতবর্ষে মুসলমান অভ্যুদয় ॥

### ( Rajputs in Indian History & Coming of Islam in India )

ভারতবর্ষের প্রাচীনতম ইতিহাসের কুহেলিকাচ্ছন্ন যুগ অতিক্রম করিয়া আমরা এখন ভারত ইতিহাসের মধ্যযুগে পৌছিলাম। নানা উৎস হইতে সংগৃহীত প্রমাণ প্রাচীন ভারতবর্ষের ইতিহাস রচনার উপকরণ যোগাইয়াছে। মধ্যযুগের ভারত-ইতিহাস এমন পরোক্ষভিত্তিক নয়, বহু লিখিত দলিলপত্র ও প্রত্যক্ষদর্শীর বিবরণ ভারতবর্ষের মধ্যযুগের ইতিহাস রচনায় সহায়তা করিয়াছে। এই মধ্যযুগের স্থিতিকাল লইয়া ঐতিহাসিকদের মধ্যে মতবিরোধের অন্ত নাই। তবে মোটামুটিভাবে মুসলমান রাজত্বের প্রথম হইতে পলাশীর যুদ্ধ পর্যন্ত অর্থাৎ ১১৯২ হইতে ১৭৫৭ খ্রীষ্টাব্দ পর্যন্ত ভারতবর্ষের মধ্যযুগের স্থিতিকাল বলিয়া ধরা হইয়া থাকে।

উত্তরপথাধিপতি হর্ষবর্ধনের মৃত্যুর পর দীর্ঘদিন উত্তর ভারতে আর কোন একচ্ছত্র সম্রাটের আবির্ভাব হয় নাই। যে যে ক্ষুদ্র রাজবংশের উদ্ভব হইয়াছে, তাহারা অন্তর্ঘাতী সংগ্রামে আত্মশক্তির অপচয় করিয়াছে। পশ্চিম ভারতের গুর্জর প্রতিহার, দাক্ষিণাত্যের রাষ্ট্রকূট ও বাংলার পাল রাজগণ উত্তর ভারতের আধিপত্য লইয়া দীর্ঘদিন সংগ্রামে লিপ্ত ছিলেন। সাময়িকভাবে গুর্জর প্রতিহার বংশ সাফল্যলাভ করিলেও, দাক্ষিণাত্যের রাষ্ট্রকূটদের আক্রমণে এই রাজশক্তিও ছিন্নভিন্ন হইয়া যায়।

### ॥ রাজপুত জাতি ॥

এই বিধ্বস্ত রাজশক্তিগুলির উপর খ্রীষ্টীয় অষ্টম শতকে উদ্ভব হইল কয়েকটি শক্তিশালী রাজপুত বংশের। অষ্টম শতাব্দী হইতে দ্বাদশ শতাব্দী পর্যন্ত ভারতবর্ষের ইতিহাস ইহাদের শৌর্যবীর্য ও দেশপ্রেমের মহিমায় উজ্জ্বল হইয়া রহিয়াছে। রাজপুত জাতির উদ্ভব লইয়াও নানা মত প্রচলিত রহিয়াছে। রাজপুতগণ নিজেদিগকে রামায়ণ, মহাভারতের চন্দ্র ও সূর্যবংশীয় ক্ষত্রিয় বলিয়া দাবী করিয়াছেন। রামায়ণ, মহাভারতের কয়েকজন বীরপুরুষকে ইহারা তাঁহাদের পূর্বপুরুষ বলিয়া মনে করিতেন। ইঁহাদের দৈহিক গঠনেও আর্যজাতির সহিত সৌসাদৃশ্য রহিয়াছে। ঐতিহাসিক টড কিন্তু ইহাদিগকে শকজাতির বংশধর বলিয়া মনে করিতেন।

বর্তমান ঐতিহাসিকগণের সিদ্ধান্ত—বহিরাগত শক, হুণ, গুর্জর প্রভৃতি জাতির মিশ্রণে, এই রাজপুত জাতির উদ্ভব। বিভিন্ন সময়ে এই বহিরাগত জাতিগুলি স্বীয় স্বীয় স্বাতন্ত্র্য লইয়া ভারতবর্ষে প্রবেশ করিয়াছে, কিন্তু কালক্রমে পরস্পর বৈবাহিক সূত্রে আবদ্ধ হইয়া, সমন্বয়ধর্মী হিন্দুসমাজে আশ্রয় লাভ করিয়াছে। রাজপুতগণ নিজদিগকে ক্ষত্রিয় বলিয়া পরিচয় দিয়াছেন।

প্রতিহার বংশের একটি লিপি হইতে জানা যায় ইহারা গুজর বংশীয ছিলেন। পঞ্চম ও ষষ্ঠ শতকে হুণগণের সহিত গুর্জর নামে একটি উপজাতি ভারতে প্রবেশ করিয়াছিল। কিন্তু প্রতিহারগণ নিজেদিগকে রামানুজ লক্ষ্মণের বংশধর বলিয়া দাবী করেন। প্রতিহার রাজগণ প্রথমে রাজপুতনার মরুঅঞ্চলে ও মালবে তাঁহাদের রাজ্য প্রতিষ্ঠা করেন। কিন্তু সম্রাট হর্ষবর্ধনের মৃত্যুর কয়েকশত বৎসরের মধ্যেই তাঁহারা ভারতের বিভিন্ন অংশে প্রাধান্য বিস্তার করেন। রাজপুত জাতি পরবর্তীকালে কয়েকটি শাখায় বিভক্ত হইয়া পড়ে। এই শাখাগুলির মধ্যে বুন্দেলখণ্ডের চান্দেল্যগণ, মধ্য প্রদেশের কলচুরিগণ, গুজরাটের চালুক্যগণ, মালবের পরমারগণ, আজমীড়ের চৌহানগণ, বারাণসীর গাহড়বালগণ এবং গুজর প্রতিহার, রাষ্ট্রকূটগণ বিশেষ উল্লেখযোগ্য। রাজপুত রাজবংশগুলির মধ্যে মেবারের রাণা এবং যোধপুরের রাঠোরবংশ ছিল সর্বাপেক্ষা খ্যাতনামা। মুসলমান আক্রমণকালের প্রারম্ভে এবং মুসলমানগণের রাজত্বকালে ভারতবর্ষের স্বাধীনতা রক্ষার জন্য ইঁহারা অপূর্ব স্বদেশপ্রেম ও অদ্ভুত আত্মত্যাগের পরিচয় দিয়াছেন।

খ্রীষ্টীয় অষ্টম শতকে আরবীয় মুসলমানগণ সিন্ধু দেশ অধিকার করেন। কিন্তু ভারত অভ্যন্তরে তাহাদের প্রবেশ প্রতিহার রাজ প্রথম নাগভট্টের দ্বারা প্রতিহত হয়। সেই হইতে দশম শতাব্দী পর্যন্ত প্রধানতঃ এই প্রতিহার রাজগণের প্রতিকূলতায় আরবীয় ইসলাম শক্তি ভারত অভ্যন্তরে প্রবেশ করিতে পারে নাই। দশম শতাব্দীতে মুসলমান আক্রমণ আরম্ভ হয়। রাজপুতগণ হিন্দুধর্ম ও নিজেদের স্বাধীনতা রক্ষার জন্য যে সাহসিকতা ও আত্মত্যাগের পরিচয় দিলেন তাহা অভূতপূর্ব। রাজপুত জাতিদের মধ্যে পারস্পরিক অনৈক্য ও অত্যধিক গোষ্ঠী আনুগত্য সমস্ত রাজপুত শক্তিকে একটি সংহত রূপ দিতে পারে নাই। তাহা ছাড়া, নবধর্মোন্মাদ ইসলামের উন্নত সামরিক শক্তির নিকটও তাঁহাদিগকে বারবার পরাজয় স্বীকার করিতে হইয়াছে। কিন্তু এই পরাজয়ের মধ্যেও তাঁহারা যে অসম সাহসিকতা ও

উন্নত সমরকুশলতায় পরিচয় দিয়াছেন, তাহা তাঁহাদিগকে এক মহত্তর গৌরবের অধিকারী করিয়াছে। পরাজয় নিশ্চিত জানিয়াও তাঁহারা দলে দলে যুদ্ধক্ষেত্রে ঝাঁপাইয়া পড়িয়া প্রাণ দিয়াছেন। রাজপুত ললনাগণ বীর পুত্র ও বীর স্বামীকে কেবল যুদ্ধক্ষেত্রে আগাইয়া দেন নাই, মুসলমানদের হাত হইতে আত্মসম্মান রক্ষার জন্য 'জহর ব্রত' পালন করিয়া দলে দলে অগ্নিকুণ্ডে ঝাঁপাইয়া পড়িয়াছেন। আলাউদ্দিন খিলজীর আক্রমণে চিতোরের পতনের পর ভীমসিংহের (কাহারও কাহারও মতে রতনসিংহের) পত্নী পদ্মিনী অন্যান্য রাজপুত রমণীগণের সহিত জহর ব্রত পালন করিয়াছিলেন। খানুয়ারের রণক্ষেত্রে বাবরের সহিত যুদ্ধে মেবারের রাণা সংগ্রামসিংহ পরাজিত হইলেও, তাঁহার কীর্তিকথা ভারত ইতিহাসে অমর হইয়া গিয়াছে। রাজপুত বীর জয়মল্ল ও পুত্ত চিতোর রক্ষা করিতে গিয়া মোগল সম্রাট আকবরের হাতে প্রাণ দিয়াছিলেন। মেবারের রাণা প্রতাপসিংহের বীরত্ব, আত্মাভিমান ও স্বাধীনতার দুঃখবরণ ভারতবাসীর চিত্তে চিরদিন উদ্দীপনা যোগাইয়াছে। মৃত্যুর পূর্বে আকবরের সুশিক্ষিত সৈন্যদলের হাত হইতে তিনি তাঁহার মাতৃভূমির এক বিরাট অংশ ছিনাইয়া লইতে সমর্থ হইয়াছিলেন, এই ছিল তাঁহার সান্ত্বনা।

শৌর্যবীর্যের খ্যাতি ছাড়া রাজপুতগণের আনন্দ উৎসবও ভারতের সাংস্কৃতিক ইতিহাসে কম মূল্যবান নয়। দেওয়ালী, হোলী, রাখীবন্ধন, আহেরিয়া প্রভৃতি ছিল তাঁহাদের উৎসব। রাজপুতনার চারণ কবিগণ রাজপুত শৌর্য-কাহিনী গান করিয়া রাজপুত বীরসন্তানদের স্বাদেশিকতায় উদ্বুদ্ধ করিতেন। রাজপুতগণ শিল্প-ভাস্কর্যেরও উৎসাহী ছিলেন। রাজপুতকাহিনী বাংলার নাট্যসাহিত্যকে একদিন সমৃদ্ধ করিয়াছিল।

## ॥ ইসলাম ধর্মের অভ্যুদয় ও ভারতবর্ষে ইসলাম আক্রমণ ॥

খ্রীষ্টীয় ষষ্ঠ শতাব্দীতে ইসলাম ধর্মের প্রবর্তক হজরত মহম্মদের জন্ম হয় মক্কার কুরেশ বংশে। তাঁহার প্রচারিত ইসলামধর্ম কুসংস্কারাচ্ছন্ন ও বহুবিভক্ত আরব জাতির মধ্যে নবপ্রাণশক্তির সঞ্চার করে। হজরত মহম্মদের মৃত্যুর পর আবুবকর, ওমর, ওসমান ও আলী পর পর খলিফা নির্বাচিত হন। এই নব ধর্ম অতি অল্পসময়ের মধ্যে মধ্য এশিয়া, আফ্রিকা ও এশিয়ায় ছড়াইয়া পড়ে। ধর্ম বিস্তারের সংগে সংগে আরবীয় ইসলামগণ সমস্ত অঞ্চলে রাজ্যবিস্তারও করিয়া ফেলেন।

ইসলামগণ একেশ্বরবাদী। কোরাণ ইহাদের ধর্মগ্রন্থ। হিন্দুদের যেমন বিশ্বাস বেদ কোন মানুষের লেখা নয়, ঈশ্বর প্রদত্ত বাণী, মুসলমানগণেরও তেমনি বিশ্বাস কোরাণ আল্লার ভাষণ। ৭১২ খ্রীষ্টাব্দে আরবীয়গণ সিন্ধুদেশ অধিকার করেন। ইরাণের শাসনকর্তা হজাজ তাঁহার সেনাপতি মহম্মদ বিন্-কাশিমকে সিন্ধুদেশের ব্রাহ্মণ রাজা দাহিরকে পরাজিত করিয়া সিন্ধুদেশ অধিকার করিতে পাঠান। পর পর তিনবার আক্রমণ করিবার পর তিনি সিন্ধু ও মুলতান অধিকার করেন। কাশিমের এই অভিযান ভারত ইতিহাসে বিশেষ গুরুত্বপূর্ণ নয়। কারণ কনৌজের প্রতিহাররাজ নাগভট্টের আক্রমণে তিনি আর ভারত অভ্যন্তরে প্রবেশ করিতে পারেন নাই। এই অভিযানের একমাত্র ফল এই যে, ভারত ও আরবের মধ্যে একটি যোগাযোগের সম্পর্ক স্থাপিত হয়। আরবীয় পণ্ডিতগণ ভারতীয় বিজ্ঞান, দর্শন, আয়ুর্বেদ ও জ্যোতির্বিদ্যার প্রতি আকৃষ্ট হন এবং তাঁহাদের মাধ্যমেই পাশ্চাত্য দেশে ভারতীয় জ্ঞানবিজ্ঞানের প্রসার ঘটে।

আরবীয় ইসলাম শক্তি দশম শতাব্দীতে আবার নূতন উৎসাহে ভারত আক্রমণ আরম্ভ করে। দশম শতাব্দীর শেষ পাদে গজনীতে সবুক্তগীন শক্তিশালী ইয়েমিনী রাজবংশের প্রতিষ্ঠা করেন। তাঁহার রাজ্য সিন্ধুনদের পশ্চিম তীর পর্যন্ত বিস্তৃত হইয়াছিল। কাবুল ও উত্তর-পশ্চিম ভারতবর্ষের শাহী রাজকে তিনি পরাজিত করিয়াছিলেন। তাঁহার পুত্র সুলতান মামুদের নেতৃত্বে তুর্কীগণ সতেরো বার ভারত আক্রমণ করে এবং গুজরাটের বিখ্যাত সোমনাথের মন্দির লুণ্ঠন করে। ভারতবর্ষে স্থায়ী রাজ্যবিস্তারের তাঁহার কোন আকাঙ্ক্ষা ছিল না। মূলতঃ ভারতবর্ষের ধনরত্ন লুণ্ঠন ও ধর্মদ্বেষ চরিতার্থ করাই তাঁহার লক্ষ্য ছিল। সেই লক্ষ্যে তিনি ভাল করিয়াই উপনীত হইয়াছিলেন। বহু মন্দির তিনি ধ্বংস করিয়াছিলেন, ভারতের বহু নগর লুণ্ঠন করিয়া তিনি গজনীকে সমৃদ্ধশালী করিয়াছিলেন। ভারতবর্ষের নিকট তিনি একটি মূর্তিমান আতংক হইলেও, স্বদেশে তিনি ছিলেন সুশাসক, বিচক্ষণ ও বিদ্যোৎসাহী নরপতি। 'শাহনামা' রচয়িতা মহাকবি ফারদৌসী ও বিখ্যাত পণ্ডিত আল্‌বেরুণী তাঁহার সভাগৃহ অলংকৃত করিয়াছিলেন। আরবী ভাষায় লিখিত 'তরখ-ই-হিন্দ' গ্রন্থে আল্‌বেরুণী সমসাময়িক ভারতবর্ষের সামাজিক, রাজনৈতিক ও সাংস্কৃতিক ইতিহাস লিখিয়া গিয়াছেন। তাঁহার বিবরণ হইতে জানা যায় সুলতান মামুদের বারবার আক্রমণে ভারতের সমৃদ্ধি বহু পরিমাণে বিপর্যস্ত হইয়াছিল।

মুসলমান অধিকৃত অঞ্চল হইতে ব্রাহ্মণ পণ্ডিতগণ পলাইয়া গিয়া এই সময় কাশ্মীর ও বারাণসীতে আশ্রয় গ্রহণ করিয়াছিলেন। বহু হিন্দু মন্দির সম্পূর্ণরূপে ধ্বংস হইয়া গিয়াছিল। ভারতে এই সময় বর্ণবিভেদ নীতি প্রচলিত ছিল। দেশে স্ত্রী শিক্ষারও প্রচলন ছিল। অপরাধীদিগকে কঠোর শাস্তি দেওয়া হইত না। উৎপন্ন শস্যের এক ষষ্ঠাংশ রাজা রাজস্ব হিসাবে দাবী করিতেন। আলবেরুণী সংস্কৃতভাষা শিক্ষা করিয়া ভারতীয় বিজ্ঞান, দর্শন, চিকিৎসাশাস্ত্র, জ্যোতির্বিদ্যা অধ্যয়ন করিয়াছিলেন। ভারতীয় সমাজ সম্বন্ধে তাঁহার নিরপেক্ষ বিশ্লেষণ ভারতবাসীর অকুণ্ঠ প্রশংসা লাভ করিয়াছিল।

সুলতান মামুদের ভারত আক্রমণের ফলে উত্তর-পশ্চিম ভারতবর্ষ সামরিক ও অর্থনৈতিক দিক দিয়া দুর্বল হইয়া পড়িল। এই সময় গজনী ও হিরাটের মধ্যবর্তী অঞ্চলে ঘুর নামক একটি রাজ্য শক্তিশালী হইয়া উঠিল। ১১৯১ খ্রীষ্টাব্দে ঘুর সুলতান গিয়াসউদ্দিনের ভ্রাতা মহম্মদ ঘুরী ভারত আক্রমণ করেন। সুলতান মামুদের মত তাঁহার উদ্দেশ্য কেবল লুণ্ঠন বৃত্তি চরিতার্থ করা ছিল না, তিনি ভারতবর্ষে একটি স্থায়ী ইসলাম রাজ্য প্রতিষ্ঠা করিতে চাহিয়াছিলেন। কিন্তু প্রথম আক্রমণে দিল্লী ও আজমীঢ়ের রাজপুতরাজ পৃথ্বীরাজ চৌহানের নিকট পরাজিত হইয়া তাঁহাকে পলায়ন করিতে হইল। কিন্তু পর বৎসর তরাইনের দ্বিতীয় যুদ্ধে মহম্মদ ঘুরী পৃথ্বীরাজকে পরাজিত ও নিহত করিলেন। আজমীঢ় দখলের পর তিনি জয়চন্দ্রকে পরাজিত করিয়া গাহড়বাল অধিকার করিলেন। তাঁহার সেনাপতি কুতুবুদ্দিন আইবাক দিল্লী অধিকার করেন। তাঁহার অন্য এক সেনাপতি বক্তিয়ার খিলজী বাংলার সেনবংশের শেষ রাজা লক্ষ্মণসেনকে পরাজিত করিয়া বাংলা ও বিহার অধিকার করিলেন। নবজাতীয়তাবোধে উদ্বুদ্ধ ইসলাম শক্তিকে বাধা দিবার মত উত্তর-ভারতে কোন প্রবল রাজশক্তি না থাকায় উত্তর-ভারতে ইসলাম বিজয় খুব দ্রুতগতিতে সম্পন্ন হইল।

## ॥ মুসলমান বিজয়ের বৈশিষ্ট্য ॥

ভারতবর্ষে বৈদেশিক আক্রমণ সুপ্রাচীনকাল হইতে চলিয়া আসিতেছে। গ্রীক, শক, হুণ, কুষাণ প্রভৃতি জাতি ভারতবর্ষে বিজেতার বেশে প্রবেশ করিলেও, কালক্রমে ভারতবর্ষের সমন্বয়ধর্মী সমাজব্যবস্থা তাহাদিগকে আপন

করিয়া লইয়াছে। কিন্তু মুসলমান আক্রমণের স্মৃতি ভারতবাসী ভুলিতে পারে নাই। সুলতান মামুদ ভারত আক্রমণে কেবল ভারতবর্ষের ধনসম্পদ লুণ্ঠন করে নাই, ধর্মপ্রাণ হিন্দুগণের মন্দির ধ্বংস করিয়া, দেবতার অমর্যাদা করিয়া তাহাদের প্রাণে আঘাত দিয়াছে। সুলতান মামুদ ও মহম্মদ ঘুরীর আক্রমণে কেবল বহু লোক প্রাণ হারায় নাই, বহু লোক দাসত্ব ও ইসলাম ধর্ম গ্রহণ করিতে বাধ্য হইয়াছে। সুলতান মামুদের ভারত আক্রমণের মূল উদ্দেশ্য ছিল লুণ্ঠন ও ধর্মদ্বেষ চরিতার্থ করা। মহম্মদ ঘোরী হিন্দু ধর্মদ্বেষী হইলেও ভারতবর্ষে স্থায়ী রাজ্য প্রতিষ্ঠায় উৎসুক ছিল। মুসলমানগণ হিন্দু ভারতবর্ষের সহিত এক না হওয়ার কারণ, ভারতে আসিবার পূর্বেই তাঁহারা একটি উন্নত সংস্কৃতিও স্বাতন্ত্র্যের অধিকারী হইয়াছিলেন। ভারতীয় সংস্কৃতি তাঁহাদিগকে আকৃষ্ট করিলেও, সম্পূর্ণ গ্রাস করিতে পারে নাই।

## অনুশীলনী

১। রাজপুত জাতির উদ্ভব এবং মুসলমান আক্রমণ কালে তাহাদের ভূমিকা লইয়া আলোচনা কর।

[ Discuss the origin of the Rajputs and their role during the Muslim aggression. ]

২। মুসলমানদের ভারত আগমনের কাহিনী বিবৃত কর।

[ Narrate the story of the coming of the Muslims into India ]

# চতুর্দশ পরিচ্ছেদ

## ॥ সুলতানী যুগ ॥

## ( The Sultanate Age )

দ্বাদশ শতাব্দীর শেষ ভাগ হইতে ষোড়শ শতাব্দীর প্রথম ভাগ পর্যন্ত ভারতবর্ষের ইতিহাস সুলতানী যুগ নামে পরিচিত। এই সময় দিল্লীর সিংহাসনে বসিয়াছেন দাসবংশ, খিলজী বংশ, তুঘলক বংশ, সৈয়দ বংশ ও লোদীবংশের রাজগণ। কুতুবুদ্দিন আইবাক মুহম্মদ ঘুরীর সেনাপতিরূপে দিল্লী বিজয় করিয়া দিল্লীর সিংহাসনে আরোহণ করিলেও প্রথম জীবনে তিনি ছিলেন ক্রীতদাস। তাই তিনি যে রাজবংশের প্রতিষ্ঠা করিলেন ইতিহাসে তাহা দাসবংশ নামে খ্যাত। এই বংশের অনেকেই প্রথম জীবনে দাস ছিলেন, কিন্তু স্বীয় বুদ্ধিবলে প্রভুর মনোরঞ্জন করিয়া তাঁহারা ধীরে ধীরে সিংহাসনের উত্তরাধিকারী হইয়া উঠেন। কুতুবুদ্দিনের মৃত্যুর পর তাঁহার ক্রীতদাস জামাতা ইলতুৎমিস দিল্লীর সিংহাসনে আরোহণ করেন। মোংগল নেতা চেংগিস খাঁর আক্রমণ হইতে তিনি অত্যন্ত বিচক্ষণতার সহিত ভারতবর্ষকে রক্ষা করেন। তিনি তাঁহার সাম্রাজ্যের আভ্যন্তরীণ বিদ্রোহ ও বিশৃংখলা দূরীভূত করিয়া দিল্লীর সুলতানী শাসনকে দৃঢ়ভিত্তির উপর প্রতিষ্ঠা করেন। ইলতুৎমিসের পরে তাঁহার কন্যা রাজিয়া দিল্লীর সিংহাসনে আরোহণ করেন। রাজিয়া ব্যতীত আর কোন মহিলা দিল্লীর সিংহাসনে উপবেশন করেন নাই। রাজিয়ার মৃত্যুর পর রাজ্যে বিশৃংখলা দেখা দিল, সেই বিশৃংখলা দূর করিয়া রাজ্যে শৃংখলা ফিরাইয়া আনিলেন গিয়াসুদ্দিন বলবন। ইলতুৎমিসের ক্রীতদাস রূপে তাঁহার জীবন আরম্ভ হইলেও, পরে আপন বিচক্ষণতা ও বুদ্ধিমত্তার দ্বারা তিনি দিল্লীর সিংহাসনে আরোহণ করেন। ইলতুৎমিসের কনিষ্ঠ পুত্র নাসিরুদ্দিনের তিনি শ্বশুর ছিলেন, নাসিরুদ্দিনের মৃত্যুর পরে তিনি দিল্লীর সিংহাসনে উপবেশন করেন। বৈদেশিক মোংগল আক্রমণকে প্রতিহত করিয়া, বাংলার বিদ্রোহী নেতা তুঘ্রিল খাঁকে পরাজিত করিয়া তিনি রাজ্যের সুশৃংখলা অনেকখানি ফিরাইয়া আনেন। বলবন কেবলমাত্র ধীর ও সুশাসক ছিলেন না, তিনি বিদ্যোৎসাহীও ছিলেন। প্রসিদ্ধ কবি আমির খসরু তাঁহার সভাগৃহ অলংকৃত করিয়াছেন। দাসবংশের রাজত্বকালেই হিন্দুস্থানী ও আরবী ফার্শীর

সংমিশ্রণে উর্দু ভাষার উদ্ভব হয়। এই ভাষা হিন্দু ও মুসলমানদের মধ্যে ঘনিষ্ঠতার সুযোগ আনিয়া দেয়।

বলবনের মৃত্যুর তিন বৎসরের মধ্যেই দাসবংশের পতন হয়। দিল্লীতে খিলজী বংশের শাসনকাল আরম্ভ হয়। এই বংশের প্রথম সুলতান জালালউদ্দিন খিলজীকে হত্যা করিয়া তাঁহার ভ্রাতুষ্পুত্র আলাউদ্দিন খিলজী দিল্লীর সিংহাসনে আরোহণ করেন। আলাউদ্দিন কেবল এই বংশের নয় সুলতানী যুগের সর্বশ্রেষ্ঠ নরপতি। তিনি গুজরাট, রাজপুতনা প্রভৃতি জয় করিয়া সমগ্র উত্তর-ভারতের একছত্রাধিপত্য লাভ করেন। তাঁহার সেনাপতি মালিক কাফুর সমগ্র দাক্ষিণাত্য জয় করেন। রাজ্যে সুশাসন আনিবার জন্য তিনি ওমরাহদের ক্ষমতা খর্ব করেন এবং এতদিন রাষ্ট্রশাসনে উলেমা বা মুসলমান ধর্মযাজকদের যে আধিপত্য ছিল, তাহা তিনি খর্ব করিয়া রাষ্ট্রকে সর্বময় করিয়া তুলিলেন। ধর্মতন্ত্রশাসিত মধ্যযুগে ইহা নিশ্চয়ই দুঃসাহসের বিষয় সন্দেহ নাই। আলাউদ্দিন কেবল দিগ্বীজয়ী বীর ছিলেন না, আলেকজাণ্ডারের মত তিনি বিশ্ববিজয়েরও স্বপ্ন দেখিতেন। তিনি নিজের মুদ্রায় নিজেকে দ্বিতীয় আলেকজাণ্ডার বলিয়া অভিহিত করিয়াছেন।

কিন্তু আলাউদ্দিনের মৃত্যুর অল্প কয়েক মাসের মধ্যেই অন্তর্কলহে খিলজী রাজ্য বিধ্বস্ত হইয়া যায়। আমীর ওমরাহগণের আমন্ত্রণে দিপালপুরের শাসনকর্তা গিয়াসউদ্দিন তুঘলক দিল্লী অধিকার করিয়া লন। গিয়াসউদ্দিনের পুত্র মহম্মদ বিন্ তুঘলক এই বংশের শ্রেষ্ঠ সম্রাট হইলেও, তাঁহার অত্যধিক খামখেয়ালীপনার জন্য তিনি ইতিহাসে 'পাগলা রাজা' নামে খ্যাত হইয়াছেন। এত বিচিত্র ও বিরুদ্ধ গুণের সমাবেশ পৃথিবীর আর কোনও রাজার মধ্যে দেখা যায় নাই। খামখেয়ালী হইলেও তিনি নিজে পণ্ডিত, উদার ও ধর্মোৎসাহী ছিলেন। ফিরোজশাহ তুঘলকের আমলেই আমীর ওমরাহের মধ্যে অন্তর্বিরোধ প্রবল হইয়া উঠে। সমগ্র দেশ ধরিয়া একটা বিশৃংখলা ও অরাজকতার রাজত্ব চলিতে থাকে। এই সময় তৈমুরলংগ তাঁহার দুর্বার বাহিনী লইয়া ভারতের উত্তরাঞ্চলকে প্রায় শ্মশানভূমিতে পরিণত করিয়া দিল্লী অধিকার করেন। অবশ্য তৈমুরলংগ তিনমাস কাল অবিরল লুণ্ঠন ও হত্যাকার্য চালাইয়া অবশেষে স্বদেশে ফিরিয়া যান। রাজ্যের এই বিশৃংখলার সুযোগে দক্ষিণ-ভারতে বিজয়নগর ও বাহমনী নামে দুইটি রাজ্য প্রতিষ্ঠিত হয়। এই রাজ্যব্যাপী অরাজকতার সুযোগে ওমরাহদিগের মধ্যে খিজির খাঁ প্রতিপত্তিশালী হইয়া সৈয়দ বংশের প্রতিষ্ঠা করেন।

কিন্তু এই সৈয়দবংশকে উৎখাত করিয়া পাঞ্জাবের শাসনকর্তা বহ্লুল খাঁ লোদী, দিল্লীতে লোদী রাজবংশের প্রতিষ্ঠা করেন। এই লোদী বংশের শেষ সুলতান ইব্রাহিম লোদী পাণিপথের যুদ্ধে বাবরের দ্বারা পরাজিত হন। বাবর সুলতানী রাজত্বের পতন ঘটাইয়া মোগল রাজবংশের প্রতিষ্ঠা করেন।

## ॥ সুলতানী আমলের শাসন ব্যবস্থা ॥

সুলতানী আমলে ইসলাম ধর্ম ভারতবর্ষের রাজধর্মে পরিণত হয়। প্রথম প্রথম বাগদাদের খলিফার অধীনতা মুসলমান সুলতানগণ স্বীকার করিতেন। পরবর্তীকালে সুলতানগণ ধর্মীয় ব্যাপারে খলিফার আনুগত্য মৌখিকভাবে স্বীকার করিলেও, রাষ্ট্রশাসন ব্যাপারে তাঁহারা সম্পূর্ণ স্বাধীন ছিলেন। ভারতীয় সুলতানগণ নিজেদিগকে বহিরাগত মনে না করিয়া, ভারতবর্ষকে নিজেদের মাতৃভূমি বলিয়া মনে করিতেন। আলাউদ্দিনের সভাকবি আমীর খস্রু মাতৃভূমি ভারতবর্ষকে স্বর্গভূমি বলিয়া অভিনন্দিত করিয়াছেন। উলেমা বা ইসলাম ধর্মগুরুর রাষ্ট্রশাসন ব্যাপারে নির্দেশ পরবর্তীকালে উপেক্ষিত হয়। অবশ্য কোরাণ ও শরিয়তের বিধি নির্দেশ সুলতানেব স্বৈরতন্ত্রকে অনেকখানি নিয়ন্ত্রিত করিত।

সুলতানী আমলে যে রাজতন্ত্র প্রতিষ্ঠিত ছিল, তাহাতে সুলতানই ছিলেন শাসন, বিচার ও আইন প্রণয়নের সর্বময় কর্তা। তাঁহাদের এই স্বৈরাচারী শাসন ব্যবস্থাকে সার্থক করিবার জন্য আমলাতন্ত্রও প্রচলিত ছিল। সাধারণতঃ সুলতানের নিকট আত্মীয়েরাই আমীর ওমরাহের পদ অধিকাব করিতেন। রাজপুত্রগণই প্রাদেশিক শাসনকর্তার ভার লইতেন। অবশ্য সুলতানের ইচ্ছার উপরই ইঁহাদের পদের স্থায়িত্ব নির্ভর করিত। সুলতানী পদ ছিল বংশানুক্রমিক। অবশ্য অযোগ্য উত্তরাধিকারীর ক্ষেত্রে এই নিয়মের ব্যতিক্রম ঘটিত। আমীর ওমরাহগণ আগাইয়া আসিযা সুলতানের মনোনয়নে সহায়তা করিতেন। ভারতবর্ষের সুলতানী শাসন প্রধানতঃ সৈন্যবলের উপর নির্ভরশীল ছিল। সুলতান ছিলেন সৈন্যবিভাগের সর্বময় কর্তা। সৈন্যবিভাগ বিভিন্ন দেশীয় সৈনিকদের লইয়া গঠিত হইত। ভারতীয় হিন্দু মুসলমান সৈন্য ছাড়াও ইঁহারা ভারতবর্ষের বাহির হইতে সুশিক্ষিত সৈন্য আনিতেন। আরব, পারস্য, আফগানিস্তান ও তুর্কীস্তান হইতে সেনাদল আসিয়া সুলতানের সৈন্য বিভাগ পুষ্ট করিত।

সুলতানী শাসন কেন্দ্রীয় ও প্রাদেশিক এই দুইটি বিভাগে বিভক্ত ছিল। দিল্লী ও তাহার পার্শ্ববর্তী অঞ্চল কেন্দ্রীষ শাসনের প্রত্যক্ষ অধীনে ছিল। সুলতান উজীর বা প্রধান মন্ত্রীব সহাযতাষ কেন্দ্রীষ শাসন পরিচালনা করিতেন। বিচাব বিভাগের প্রধান কর্তা ছিলেন কাজী। দেশেব আভ্যন্তবীণ শান্তিবক্ষার ভাব ছিল কোতোষালেব উপর। সামরিক বিভাগেব অধিকর্তাকে বলা হইত আরিজ-ই-মামলিক। রাষ্ট্রের প্রধান হিসাব বক্ষক ছিলেন মুস্তাফী-ই মামলিক আব মুসবিফ-ই মামলিক রাজ্যের আযের হিসাব রাখিতেন। সুলতানী আমলে ভারতবর্ষেব প্রদেশের সংখ্যা ছিল ২০টি হইতে ২৫টি। প্রাদেশিক শাসন সুলতান নিজ হস্তে গ্রহণ না কবিষা প্রাদেশিক শাসনকর্তাব উপব প্রদান কবিতেন। প্রাদেশিক শাসনকর্তাবা সাধাবণতঃ সুলতানের নিকট আত্মীয় হইতেন। অবশ্য এই প্রাদেশিক শাসনই সুলতানী রাষ্ট্রশাসন ব্যবস্থার একটি বড় ত্রুটি। বার্ষিক বাজস্ব দিষা ইঁহারা প্রাষ স্বাধীনভাবেই রাজত্ব কবিতেন। কিন্তু কেন্দ্রীয় শাসন যখন দুর্বল হইষা পড়িত তখন প্রাদেশিক শাসনকর্তাগণ সুযোগ বুঝিয়া স্বাধীনতা ঘোষণা করিতেন।

## ॥ অর্থনৈতিক অবস্থা ॥

সমসামযিক সাহিত্য, লোকগীতি ও বৈদেশিক পর্যটকদেব বিববণী হইতে বুঝিতে পারা যায, সুলতানী আমলে কৃষিই ছিল ভাবতের উপজীবিকা। কোন কোন সুলতান কৃষিব উন্নতিব জন্য চেষ্টা করিতেন। ফিবোজ শাহ তুঘলক জমিতে জল সেচনের জন্য কযেকটি বড বড খাল খনন করিষাছিলেন। সুলতানী ভূমি বাজস্ব খুব উচ্চ ছিল, বাজস্ব হিসাবে উৎপন্ন ফসলেব অর্ধেক তাঁহারা গ্রহণ কবিতেন। কিন্তু ইহা সত্ত্বেও প্রজাদেব মধ্যে ব্যাপক অসন্তোষ খুব কম দেখা যাইত। আলাউদ্দিন খিলজী প্রজা সাধাবণেব স্বার্থবক্ষার জন্য ফসলের মূল্য বাঁধিষা দিষাছিলেন। তাঁহার আমলে ১ মণ গমের দাম ছিল ৭২ জিতল, যব ৪ জিতল এবং মাংস ১০ জিতল। ৪৮ জিতলে তখন এক তংকা ধরা হইত। ইব্রাহিম লোদীব রাজত্বকালে ১০ মণ শস্য, ৫ সেব তেল ও ১০ গজ কাপড মাত্র এক জিতলের কিছু বেশী মূল্যে পাওষা যাইত। মহম্মদ-বিন তুঘলকের রাজত্বকালে রাজস্ব হার ও দ্রব্যমূল্য বৃদ্ধি হওযার ফলে প্রজা বিদ্রোহ সংঘটিত হইয়াছিল। দ্রব্যমূল্য সাধারণভাবে সুলভ হইলেও প্রজা-

সাধারণের জীবনযাত্রার মান খুব উচ্চ ছিল না। আমীর ওমরাহ ও সুলতানেরা বিলাস-ব্যসনবহুল জীবন-যাপন করিতেন আর তাঁহাদের বিলাস-ব্যসনের উপকরণ যোগাইত সাধারণ মানুষ। অত্যধিক করভাবে তাহারা প্রপীড়িত ছিল। 'আওয়ার' অর্থাৎ নানাবিধ অবৈধ করভাবে প্রজাদের জীবন দুর্বিষহ হইয়া পড়িয়াছিল। হিন্দুদের 'জিজিয়া' কর দিতে হইত। সুলতানী আমল শিল্পেও পশ্চাদপদ ছিল না। দিল্লী ও অন্যান্য নগরগুলিতে নানা কলকারখানা গড়িয়া উঠিয়াছিল। সুলতান ও আমীর ওমরাহদের বিলাস উপকরণ যোগা-ইবার জন্য একমাত্র দিল্লীতেই ৩৬টি কারখানা ছিল, আর একটি বড় বস্ত্রের কারখানা ছিল। চার হাজার তাঁতি এই কারখানায় কাজ করিত। পশম ও কার্পাস বস্ত্রে ভারত তখন বিশেষ উন্নতি লাভ করিয়াছিল। বাংলাদেশ বস্ত্রশিল্পের জন্য খ্যাতি লাভ করিয়াছিল। বস্ত্রশিল্প ছাড়া, ধাতু, কাগজ, চিনি প্রভৃতির নানা কারখানাও দেশে স্থাপিত হইয়াছিল। গুজরাটে স্বর্ণা-লংকার, চিনি ও গুড়ের কারখানা ছিল, বাংলায় বস্ত্র বয়নশিল্প এবং পুরী, ভুবনেশ্বর, কনারকের স্থপতি-কারিগণ ধাতুবিদ্যায় বিশেষ দক্ষতার পরিচয় দিয়াছিলেন। ভারতবর্ষ হইতে বণিকগণ নানা শিল্পদ্রব্য লইয়া পারস্য, ভুটান তিব্বত, চীন ও পূর্বভারতীয় দ্বীপপুঞ্জে বাণিজ্য করিতে যাইতেন এবং এই স্থানগুলি হইতেও নানাবিধ দ্রব্য ভারতবর্ষে আমদানী হইত। ইহা সত্ত্বেও সাধারণ মানুষের অনটনলাঞ্ছিত জীবনযাত্রার সহিত ধনীর বিলাসবহুল জীবনযাত্রার মধ্যে আকাশ পাতাল পার্থক্য ছিল। আমীর খস্রু মহম্মদ-বিন্ তুঘলকের রাজসভার আড়ম্বর ও কৃষক মানুষের দুরবস্থা দেখিয়া হতাশার দীর্ঘশ্বাস ফেলিয়া বলিয়াছেন, "সুলতানী রাজমুকুটের প্রতিটি মুক্তা দরিদ্র কৃষকের অশ্রুবিন্দু দিয়া গড়া।"

## ॥ সমাজ ও ধর্ম ॥

মুসলমানগণ ভারতবর্ষে আসিবার পূর্বে শক, হুণ, গ্রীক প্রভৃতি বৈদেশিক জাতি ভারতবর্ষে আসিয়াছে এবং ভারতবর্ষের সমন্বয়ধর্মী বর্ণাশ্রমী সমাজ ব্যবস্থার মধ্যে মিশিয়া এক হইয়া গিয়াছে। কিন্তু মুসলমান সমাজ আত্মঅবলুপ্তির মধ্য দিয়া হিন্দু সমাজের সহিত মিশিয়া কোন দিন সম্পূর্ণ এক হইয়া যাইতে পারে নাই। তাহার কারণ, প্রথমতঃ মুসলমানগণ যে ভাব-ভাবনা, ও আচার-আচরণ ও ধর্মবোধ লইয়া আসিলেন তাহা ভারতীয় আচার-আচরণ ও ধর্মবোধ হইতে

পৃথক। বৈদান্তিক হিন্দুর নিকট একেশ্বরবাদ একান্ত নূতন নহে, কিন্তু ইসলাম ধর্মাবলম্বী মুসলমানগণ কেবল একেশ্বরবাদী নহেন, ভিন্ন ধর্মীরা তাঁহাদের কাছে বিধর্মী ও কাফের। পরমতসহিষ্ণু হিন্দু সমাজ এই ধর্মদ্বেষিতার প্রকট রূপ দেখিয়া মুসলমানদের প্রতি প্রবল বিতৃষ্ণা অনুভব করিয়াছে। দ্বিতীয়তঃ, মুসলমানগণের আগমনের পূর্বে যে সমস্ত বৈদেশিক জাতি ভারতবর্ষে আসিয়াছে তাহারা কোন উন্নততর সভ্যতা বা চিন্তা ভারতবর্ষে লইয়া আসিতে পারে নাই। তাই ভারতবর্ষের উন্নততর সভ্যতার মধ্যে সহজে আশ্রয় গ্রহণ করিতে তাহাদের বাধে নাই। কিন্তু মুসলমানগণ ভারতবর্ষে আসিবার পূর্বেও একটি উন্নততর সভ্যতা ও সংস্কৃতির অধিকারী ছিলেন। তাই হিন্দু সংস্কৃতির প্রতিস্পর্ধীরূপে যে ইসলাম সংস্কৃতির আবির্ভাব ঘটিল তাহার দীর্ঘদিন ধরিয়া সাংস্কৃতিক স্বাতন্ত্র্য বজায় রাখিতে বিশেষ অসুবিধা হয় নাই। তৃতীয়তঃ ইসলাম ধর্ম দীর্ঘদিন ভারতের রাজধর্ম হওয়ায় রাজ আনুকুল্যে ইহার বিস্তৃতির পক্ষে বিশেষ সহায়ক হইয়া উঠিল। কিন্তু দীর্ঘ সুলতানী আমলে এই দুই ভিন্ন ধর্মী জাতি পাশাপাশি বাস করায় উভয় জাতির মধ্যে সম্প্রীতি ও সদ্ভাব গড়িয়া উঠে। পারস্পরিক প্রভাবে ভারতীয় সংস্কৃতি সমৃদ্ধ হয়।

ইসলাম ধর্মের একেশ্বরবাদ ও সাম্যধর্মী সমাজ ব্যবস্থা ভারতবর্ষের বেশ কিছু সংখ্যক লোক বিশেষ করিয়া যে সমস্ত লোক হিন্দুর বর্ণাশ্রমী সমাজে অবহেলিত তাহারা ইসলাম ধর্মে ধর্মান্তরিত হয়। রাজ আনুকুল্য লাভ করিবার জন্য অনেক হিন্দু ইসলাম ধর্ম গ্রহণ করে। তাহা ছাড়া মুসলমান সুলতান ও ওমরাহগণ হিন্দুনারীকে বিবাহ করিতেন। কিন্তু এই সবক্ষেত্রে ধর্মান্তরিত মুসলমানগণ ও বিবাহিত হিন্দুনারীগণ তাঁহাদের পূর্বসংস্কারকে সম্পূর্ণ বিসর্জন দিতে পারেন নাই। ফলে হিন্দু আচারের কিছু কিছু মুসলমান সমাজে গৃহীত হয়। তাহা ছাড়া, হিন্দু মুসলমান দীর্ঘদিন পাশাপাশি বাস করায় একটি অন্যটিকে নানাভাবে প্রভাবিত করিতেছিল। ইসলাম সমাজে প্রথমে শ্রেণীগত বৈষম্য ছিল না কিন্তু ধর্মান্তরিত হিন্দুগণ মুসলমান সমাজে বিবাহাদি ব্যাপারে শ্রেণীগত বৈষম্য প্রচলন করেন। হিন্দু সমাজের সাধু সন্ন্যাসীদের অনুকরণে মুসলমান সমাজে পীরদের উদ্ভব ঘটে। সত্যপীর হিন্দু ও মুসলমান উভয় সমাজের লোকের দ্বারা পরিচিত হইতে লাগিলেন।

বৈদিক যুগে আর্য হিন্দু সমাজে নারীর পূর্ণ স্বাধীনতা ছিল। গুপ্তযুগ হইতে নারীর স্বাধীনতা ক্রমশঃ হ্রাস হইতে থাকে। সুলতানী আমলে স্ত্রীজাতির স্বাধীনতা সম্পূর্ণরূপে লুপ্ত হইয়া যায়। তাঁহাদিগকে অন্তঃপুরের

অবরোধের মধ্যে পুরুষের উপর সম্পূর্ণ নির্ভরশীল হইয়া কাল কাটাইতে হয়। মুসলমানগণই ভারতবর্ষে প্রথম পর্দাপ্রথার প্রচলন করেন। ক্রমে ক্রমে এই পর্দাপ্রথা হিন্দুসমাজেও প্রচলিত হয়। রাজপুত রমণীগণ মুসলমানদের অত্যাচার হইতে আত্মরক্ষা করিবার জন্য জহর ব্রত পালন করিয়া জলন্ত অগ্নিকুণ্ডে আত্মবিসর্জন দিতেন। হিন্দুসমাজের সহমরণ প্রথা সুলতানী আমলের পূর্বেও প্রচলিত ছিল। কিন্তু আশ্চর্যের বিষয় এই সুলতানী আমলে বহু মুসলমান রমণী স্বামীর সহিত সহমৃতা হইয়াছেন তাহারও বহু প্রমাণ পাওয়া যায়।

হিন্দুধর্ম ও সভ্যতার সহিত ইসলাম ধর্ম ও সভ্যতার সংঘর্ষের ফলে ভারতীয় জনচিত্তে এক অভূতপূর্ব প্রাণসঞ্চার এইযুগে লক্ষিত হয়। বিজয়ী রাজশক্তির সর্বগ্রাসী আক্রমণ হইতে সমাজ ও ধর্মকে রক্ষা করিবার জন্য হিন্দুসমাজে রক্ষণশীলতা কঠোরতর রূপ গ্রহণ করে। জাতিভেদ প্রথার অনড়তা আরও প্রবল হইয়া উঠে। এই রক্ষণশীলতার পরিচয় তৎকালীন স্মৃতিগ্রন্থ ও হিন্দুর শাস্ত্রগুলিতে বিশেষ করিয়া লক্ষ্য করা যায়। প্রসিদ্ধ স্মৃতিকার রঘুনন্দন তাঁহার বিখ্যাত স্মৃতিগ্রন্থ এইসময় রচনা করেন। ইহা ছাড়া মাধব বিদ্যারণ্যের কালনির্ণয় ও বিশ্বেশ্বরের মদনপারিজাত গ্রন্থও এই যুগের রক্ষণশীলতার পরিচয় বহন করে। এই সমস্ত স্মৃতিকার ও শাস্ত্রগ্রন্থ রচয়িতারা অনুশাসনের কঠোর গণ্ডী দিয়া হিন্দু-সমাজে ইসলাম আচার আচরণ ও রক্তের মিশ্রণ রোধ করিতে চাহিয়াছিলেন। হিন্দু ও ইসলাম সভ্যতা পারস্পরিক মিলনের ফলে ধর্ম ও দর্শনচিন্তার ক্ষেত্রে এক নূতন সাম্য ও উদারতার দিগন্ত খুলিয়া যায়। মূলতঃ ভক্তিবাদী ধর্ম প্রচারক শ্রীচৈতন্য, রামানন্দ, কবীর ও নানকের উদার ধর্মমত হিন্দু মুসলমানকে ধর্মের এক উদার বৃহৎ ক্ষেত্রে আবদ্ধ হইতে আহ্বান জানায়। ভক্তি ও প্রেম প্রচারের মধ্য দিয়া হিন্দু ও মুসলমানকে একসূত্রে বাঁধিবার প্রচেষ্টা হইতেই এইযুগের ধর্মমতের উদ্ভব। সীতারাম উপাসক রামানন্দ ছিলেন কনৌজী ব্রাহ্মণ। উত্তর ভারতের তীর্থগুলি পর্যটন করিতে করিতে তিনি ধনী নির্ধন হিন্দু মুসলমান সমস্ত শ্রেণীর মানুষকে প্রেম ও ভক্তির ক্ষেত্রে একত্র মিলিত হইতে আহ্বান জানাইলেন। তাঁহার প্রচারিত ধর্মের মূল বক্তব্য হইতেছে

রামানন্দ

ঈশ্বর ও আল্লা এক। সকল মানুষই ঈশ্বরের সন্তান ; বর্ণে বর্ণে, জাতিতে জাতিতে যে কৃত্রিম ভেদ রহিয়াছে তাহা প্রেমের ও ভক্তির উদারক্ষেত্রে বিলীন হইয়া যায়। রামানন্দের প্রধান শিষ্য ছিলেন মধ্যযুগের অন্যতম শ্রেষ্ঠ মরমিয়া

কবীর

সাধক কবীর। জাতিতে তিনি ছিলেন মুসলমান জোলা। কবীর ধর্মের আনুষ্ঠানিক দিক উপবাস ও উপাসনাকে অস্বীকার করিলেন। তাঁহার প্রচারিত মতে স্বর্গ কোন সুদূর দেবভূমি নয়, স্বর্গ বিরাজ করিতেছে মানুষের পবিত্র অন্তরে। ক্রোধ, হিংসা ও অসূয়াদি ত্যাগ কর। মানুষের পবিত্র অন্তরে স্বর্গের দেবতার যথার্থ বাস। তাঁহার মতে রাম ও আল্লা এক, ঈশ্বরের দুই নাম। শিখ ধর্মের প্রচারক নানকও হিন্দু ও মুসলমান সম্প্রীতিতে বিশ্বাসী ছিলেন। তিনিও একেশ্বরবাদে বিশ্বাসী ছিলেন। কবীরের মত তিনিও প্রচার করিলেন—মন্দিরে বা মসজিদে গেলে বা তীর্থ ভ্রমণ করিলে ধার্মিক হওয়া যায় না। অন্তরের সত্যপালন করাকেই তিনি ধর্মজীবনের মূল কথা বলিয়া মনে করিতেন। এই সময় গৌড়ীয় বৈষ্ণব ধর্মের প্রবর্তক মহাপ্রভু চৈতন্য-

নানক

দেবেরও আবির্ভাব হয়। চৈতন্যদেব তাঁহার প্রেম ও ভক্তিবাদের দ্বারা আদ্বিজ-চণ্ডালে কেবল নয়, বিধর্মী মুসলমানকে পর্যন্ত কাছে টানিয়া লইলেন। মুণ্ডিত মস্তক, গৈরিক বসনাবৃত দণ্ডধারী এই সন্ন্যাসীর কণ্ঠ হইতে মানবপ্রীতির এক মহামন্ত্র উদ্গীত হইয়াছিল। চণ্ডালোঽপি দ্বিজশ্রেষ্ঠ হরিভক্ত পরায়ণঃ।

শ্রীচৈতন্য

যবন হরিদাস তাঁহার প্রেমের পূতধারায় অবগাহন করিয়া চৈতন্যদেবের অন্যতম পার্ষদ সাধক হরিদাসে পরিণত হইলেন। তাঁহার প্রচারিত প্রেমধর্ম কেবলমাত্র বাংলা, বিহার, উড়িষ্যায় নহে, উত্তর-ভারতে সুদূর

মথুরা, বৃন্দাবনে এবং দক্ষিণ ভারতেও এক প্রবল আলোড়ন তুলিয়াছিল। সেই আলোড়ন কেবলমাত্র হিন্দুর জীবনে নয়, মুসলমানের জীবনেও। মধ্যযুগের এই প্রেম ও ভক্তিবাদী সন্তরা বুঝিতে পারিয়াছিলেন জ্ঞান ও বিচারবুদ্ধি ঈশ্বরলাভের পথে প্রধান অন্তরায়, ভক্তি ও প্রেমের দ্বারা রস বৈ সঃ রসিকশেখর কেবলমাত্র বশীভূত হন না, মানুষ স্বার্থান্ধ হইয়া নিজেদের মধ্যে যে কৃত্রিম ভেদের প্রাচীর তুলিয়াছে, প্রেমের স্বাভাবিকতায় সেই কৃত্রিমতা ধ্বসিয়া পড়িবে। কেবলমাত্র হিন্দু ধর্মপ্রচারকগণ এই যুগসত্য উপলব্ধি করিয়াছিলেন তাহা নহে, মুসলমান সম্প্রদায়ভুক্ত সুফীবাদ হিন্দুদর্শন বিশেষ করিয়া বেদান্তের দ্বারা প্রভূত পরিমাণে প্রভাবিত হইয়াছিল"।

## ॥ শিল্প ও সাহিত্য ॥
## ( Art and literature )

নবজাগ্রত ইসলাম শক্তি আরবের মরুভূমি হইতে যে রণদুর্মদ শক্তি লাভ করিয়াছিল, তাহার প্রচণ্ড আক্রমণে অর্ধপৃথিবীর সংস্কৃতি ও সভ্যতা প্রায় বিপর্যস্ত হইয়া গেল। কিন্তু ইসলাম শক্তি ভারতীয় সংস্কৃতিকে সম্পূর্ণ গ্রাস করিতে পারে নাই। আবার হিন্দু সংস্কৃতি যাহা এতদিন বহু বৈদেশিক সংস্কৃতিকে গ্রাস করিয়া আপন প্রাণশক্তিকে পুষ্ট করিয়াছিল, তাহা মুসলমান সংস্কৃতিকেও সম্পূর্ণ গ্রাস করিতে পারে নাই। দীর্ঘকাল ধরিয়া এই দুইটি সংস্কৃতি পরস্পরের সংগে প্রতিদ্বন্দ্বিতা করিয়া অবশেষে এক সমন্বয়ের পথ খুঁজিয়া পায়। সুলতানী আমলের শিল্পভাস্কর্যরীতিতে এই সমন্বয় বিশেষভাবে পরিলক্ষিত হয়। বৈদেশিক ইসলাম শক্তি ভারতবর্ষে আসিবার পূর্বে মধ্য ও দক্ষিণ এশিয়া, উত্তর আফ্রিকা ও দক্ষিণ-পশ্চিম ইউরোপের শিল্প-স্থাপত্যের সহিত তাঁহাদের ঘনিষ্ঠ পরিচয় ঘটে। এই বৈদেশিক শিল্প-রীতির সহিত ভারতীয় শিল্পরীতির নিজস্বতায় সংমিশ্রণে সুলতানগণ ভারতবর্ষে এক বলিষ্ঠ শিল্পরীতি গড়িয়া তুলেন। মুসলমান সুলতান ও রাজকর্মচারীগণ মসজিদ নির্মাণ করিতে হিন্দু স্থপতিগণকে নিযুক্ত করিতেন। সুলতানী যুগের প্রথম অবস্থায় মুসলমান সুলতানগণ হিন্দু, বৌদ্ধ ও জৈন মন্দিরগুলিকে সামান্য পরিবর্তন করিয়া অনেকস্থলে মসজিদ নির্মাণ করিয়াছিলেন। তাই সুলতানী আমলের স্থাপত্য সম্পূর্ণ মুসলমানী নয়। সুলতানী আমলে শিল্প কীর্তির

বিশিষ্ট নিদর্শন হইতেছে—কুতুবমিনার, কুতুবমিনারের আলাই দরজা, নিজামউদ্দিন আউলিয়ার মসজিদ, জৌনপুরের অতাল মসজিদ; আহমদাবাদের জাম-ই-মসজিদ, পাণ্ডুয়ার আদিনা মসজিদ এবং বাংলার হোসেন শাহের বড ও ছোট সোনা মসজিদ। সুলতানী আমলের ভারতবর্ষে কোন একটি বিশেষ স্থাপত্যরীতির আধিপত্য ঘটে নাই। বিভিন্ন অঞ্চলে বিভিন্ন প্রকার শিল্পরীতি গডিয়া উঠিয়াছে। দিল্লী অঞ্চলের স্থাপত্যে মুস্লিম রীতিই রক্ষিত হইয়াছে। কিন্তু দক্ষিণ-ভারত, গুজরাট ও বাংলাদেশের শিল্পরীতি তাহাদের নিজস্ব বৈশিষ্ট্যে আত্মপ্রকাশ করিয়াছে। বাংলাদেশের স্থাপত্যকীর্তিগুলিতে বাংলাদেশের কুটির গঠনের আদর্শই মহিমান্বিত হইয়া উঠিয়াছে। ঐস্লামিক প্রভাবযুক্ত ভারতীয় শিল্পরীতিও এইযুগে উৎকর্ষতা লাভ করিয়াছে। মেবার, উড়িষ্যা, বিজয়নগর প্রভৃতি রাজ্যের স্থাপত্য উৎকর্ষতায় ঐস্লামিক স্থাপত্য প্রভাব প্রায় নাই বলিলেই চলে। মেবারের বিঠল মন্দির, পুরীর জগন্নাথ ও কণারকের সূর্যমন্দির, আর বিজয়নগরের সহস্র মন্দির এই যুগের হিন্দু শিল্প ভাস্কর্যের অপূর্ব নিদর্শন।

ঐস্লামিক প্রভাব ভারতীয় শিল্প স্থাপত্যকে কেবলমাত্র প্রাণবন্ত করে নাই, ভারতীয় সাহিত্যকেও সমৃদ্ধ করিয়াছে। মুসলমান সুলতানগণ আরবী ও ফার্সী চর্চার সহিত সংস্কৃত ভাষারও উৎসাহী সমর্থক ছিলেন। তাহা ছাড়া চেঙ্গিস খাঁর অত্যাচার প্রপীড়িত মধ্য এশিয়ার বহু বিদগ্ধ পণ্ডিত আসিয়া সুলতানী রাজসভায় বাস করিতেন। আলাউদ্দিন খিলজীর সভাকবি আমীর খসরু একজন ইতিহাস প্রসিদ্ধ কবি ও সংগীতজ্ঞ ছিলেন। তাঁহার ফার্সী ভাষায় লিখিত কাব্যগ্রন্থে তিনি প্রচুর হিন্দী শব্দ প্রয়োগ করিয়াছেন। সংগীতজ্ঞ আমীর খসরুর সাধনায় ভারতীয় সংগীতের বিভিন্ন দিক বিশেষ করিয়া উচ্চাংগ দরবারী সংগীতের বিশেষ উন্নতি দেখা যায়। পাখোয়াজ বা মৃদংগ ভাংগিয়া তবলা তৈরীর পরিকল্পনাটিও তাহার। সুলতানী আমলে মিনহাজ উল্‌-সিরাজ, সামস-ই-সিরাজ, জীয়াউদ্দিন বরণী প্রভৃতি কয়েকজন প্রসিদ্ধ ঐতিহাসিকের আবির্ভাব ঘটে। জিয়াউদ্দিন বরণী লিখিত তারিখ-ই ফিরুজশাহী ফিরোজশাহের রাজত্বকাল সম্পর্কে একটি মূল্যবান প্রামাণ্য গ্রন্থ। মুসলমান পণ্ডিতগণ আরবী, ফার্সীর উপর বিশেষ গুরুত্ব দিলেও সংস্কৃতও বিশেষ আগ্রহ সহকারে শিক্ষা করিতেন। নগরকোট জয় করিবার সময় ফিরোজ শা জ্বালামুখী মন্দিরে তিনশতখানি সংস্কৃত গ্রন্থ পাইয়াছিলেন। এই গ্রন্থগুলি তিনি সংস্কৃত হইতে ফার্সী ভাষায়

অনুবাদ করাইয়াছিলেন। বাংলার স্বাধীন সুলতান হোসেন শাহের মন্ত্রী রূপ গোস্বামী পাঁচখানি সংস্কৃত গ্রন্থ রচনা করিয়াছিলেন। তাঁহার গ্রন্থগুলির মধ্যে বিদগ্ধ মাধব ও ললিত মাধব গ্রন্থ দুইখানি বিশেষ খ্যাত। কাশ্মীরের সুলতান আবেদিন উদ্যোগী হইয়া মহাভারত ও কহ্লণের রাজতরংগিনী গ্রন্থ দুইখানি সংস্কৃত হইতে ফার্সী ভাষায় অনুবাদ করাইয়া ছিলেন। পার্থসারথি মিত্র, জযসিংহ সুরী, বিশ্বানাথ, বামন, পদ্মনাভ, বিদ্যাপতি উপাধ্যায়, রূপ গোস্বামী প্রভৃতি স্বনামধন্য ব্যক্তিগণ সংস্কৃত সাহিত্য রচনায় তাঁহাদের প্রতিভাকে নিযুক্ত করিয়াছিলেন। পার্থসারথি মিত্র 'শাস্ত্রদীপিকা' এবং জয়সিংহ সুরী মদন-মহাকাব্য রচনা করিয়াছিলেন। রবি বর্মণ রচিত 'প্রদ্যুম্ন অভ্যুদয়' এই যুগের একখানি উল্লেখযোগ্য সংস্কৃত গ্রন্থ। এই যুগে কয়েকখানি বিশিষ্ট স্মৃতিগ্রন্থও রচিত হয়। বাংলাদেশে রঘুনন্দন, দাক্ষিণাত্যে মাধব বিদ্যারত্ন এবং মিথিলায় পদ্মনাভ ও বাচষ্পতি বহু স্মৃতিগ্রন্থ রচনা করিয়াছিলেন। সংস্কৃত, আরবী, ফার্সী ছাড়া এই সময উর্দুভাষাযও সাহিত্য চর্চা আরম্ভ হয়। আরবী, ফার্সী ও হিন্দী ভাষাব সংমিশ্রণে সুলতানী যুগে উর্দু ভাষার উদ্ভব ঘটে।

বিদগ্ধ নাগরিক মহলে সংস্কৃত ও আরবী, ফার্সী ভাষাব চর্চা হইলেও, জনসাধারণের এই সমস্ত মার্জিত ভাষার প্রতি বিশেষ কোন আকর্ষণ ছিল না। তাঁহারা আঞ্চলিক ভাষায় কথা বলিতেন। তাই এই যুগের ধর্ম প্রচারকেরা তাঁহাদের ধর্মমত সর্বসাধারণের নিকট বোধগম্য করিবার জন্য আঞ্চলিক ভাষায় ধর্মমত প্রচার কবিতে লাগিলেন। ইহার ফলে বাংলা, হিন্দী, মারাঠী, তেলেগু প্রভৃতি আঞ্চলিক ভাষার উন্নতি হইতে আরম্ভ করে। কবীর সহজ হিন্দী ভাষায় তাঁহার দোঁহাগুলি রচনা করেন। নানক ও তাঁহাব শিষ্যগণ গুরুমুখী ভাষায তাঁহাদেব ধর্মমত প্রচাব করিলেন। একনাথ স্বামীর প্রয়াসে মারাঠী ভাসা সমৃদ্ধি লাভ করে। চৈতন্যদেব ও তাঁহার প্রচারিত বৈষ্ণবধর্মকে আশ্রয় করিয়াই বাংলা সাহিত্যেব পুষ্টি। তাঁহারই অনুপ্রেরণায় রাধাকৃষ্ণের অলৌকিক প্রেমলীলা অবলম্বন করিয়া চণ্ডীদাস, জ্ঞানদাস, গোবিন্দদাস প্রভৃতি অগণিত কবি পদ রচনা করিয়া গিয়াছেন। কৃত্তিবাস, বিজয়গুপ্ত, মালবিক বসু, শ্রীকর নন্দী প্রভৃতি কবিবৃন্দের প্রয়াসে বাংলা সাহিত্যের এক অভূতপূর্ব উন্নতি ঘটে। বিজয়নগরের রাজা কৃষ্ণদেব তেলেগু ভাষায় 'আমুক্ত মাল্যদা' গ্রন্থ রচনা করেন।

মোটের উপর হিন্দু সমাজ, ধর্ম, শিল্পে ও সাহিত্যে এতদিন একটি বিশিষ্ট খাতে প্রবাহিত হইতেছিল। ইসলাম সংস্কৃতির নব প্রাণদ মন্ত্রে সঞ্জীবিত হও সামঞ্জস্যীকৃত হইয়া ইহা এক অভিনব রূপ ধারণ করে।

## ॥ সুলতানী যুগে ভারতের বিভিন্ন অংশ ॥

## ( Different parts of India in the Sultanate age )

মহম্মদ-বিন্-তুঘলকের স্বৈরাচারিতা ও অস্থির চিত্ততায় সমগ্র রাজ্যব্যাপী যখন একটি অসন্তোষের বহ্নি ধূমায়িত হইয়া উঠিতেছিল, সেই সুযোগে প্রাদেশিক শাসনকর্তারা আপন শক্তিবৃদ্ধির দিকে দৃষ্টি দিলেন। সাম্রাজ্যের ভগ্নাংশের উপর উত্তর ও দক্ষিণ ভারতে বহু ক্ষুদ্র স্বাধীন রাজ্যের উদ্ভব হইল। ইহাদের মধ্যে বাংলাদেশ, বিজয়নগর ও বাহমনী রাজ্য বিশেষ করিয়া খ্যাত।

## ॥ বাংলাদেশ ॥

## ( Bengal )

ত্রয়োদশ শতকের প্রথমেই কুতুবুদ্দিন আইবাকের সেনাপতি বক্তিয়ারউদ্দিন খিলজী গৌড়াধিপতি লক্ষ্মণসেনকে পরাজিত ও বিতাড়িত করিয়া পশ্চিম ও উত্তর বাংলা অধিকার করিয়া লন। কুতুবুদ্দিনের আদেশে খিলজিবংশের ওমরাহ বাংলার শাসনকর্তা নিযুক্ত হন। কিন্তু কেন্দ্রীয় রাজশক্তির দুর্বলতার সুযোগ পাইলেই ইহারা স্বাধীনতা ঘোষণা করিয়াছেন। ইলতুৎমিসকে সিংহাসনারোহণের অল্প পরেই গৌড়াধিপতি গিয়াসুদ্দিন খিলজীর বিদ্রোহ দমন করিতে হয়। গিয়াসুদ্দিন বলবনের মত শক্তিশালী সম্রাটকেও গৌড়াধিপতি তুগ্রিল খাঁর বিদ্রোহ দমন করিতে বহু শক্তি ও সময় ব্যয় করিতে হইয়াছিল। মহম্মদ বিন-তুঘলক বাংলার বিদ্রোহী সত্তাকে চিরদিনের জন্য ভাংগিয়া দিবার জন্য সমস্ত বাংলাদেশটিকে ত্রিধা বিভক্ত করেন। লক্ষ্মণাবতী, সোণার গাঁ ও সপ্তগ্রামে যথাক্রমে পশ্চিম, পূর্ব ও দক্ষিণ বাংলার রাজধানী স্থাপিত হয়। কিছুকাল পরে সামসুদ্দিন ইলিয়াস শাহ এই ত্রিধা বিভক্ত বাংলাকে এক করিয়া স্বাধীন ইলিয়াস শাহী বংশের প্রতিষ্ঠা করেন। পাণ্ডুয়ায় তাঁহার রাজধানী স্থাপিত হয়। ইলিয়াস শাহের পুত্র সিকন্দর শাহ দিল্লীর সুলতান ফিরুজ শাহকে বংগবিজয়ের স্বপ্ন পরিত্যাগ করিয়া পলায়ন করিতে বাধ্য করিয়াছিলেন। ইলিয়াস-সাহী রাজবংশের রাজত্বকালে মা-হিয়েন বাংলাদেশে আসিয়াছিলেন। তিনি

বাঙালীর এক সমৃদ্ধিময় জীবনচিত্র তাঁহার ভারত বিবরণীতে রাখিয়া গিয়াছেন। বাঙালী পুরুষেরা সেইকালে ছিল দীর্ঘ ও বলিষ্ঠ। কণ্ঠ ও যন্ত্রসংগীত উভয়ক্ষেত্রেই তাহারা ছিল পারদর্শী। বাঙালী রমণীগণ শাড়ী, জামা ও বহুমূল্য অলংকার দ্রব্য পরিধান করিতেন। বাঙালী এই সময় চর্মপাদুকা পরিধান করিত। বাংলার মসলিন তখন ভারতের বাহিরে বিশেষ খ্যাতি লাভ করিয়াছে। তিনি বাঙালীর আতিথেয়তা ও সদাশয়তার বিশেষ প্রশংসা করিয়াছেন। ইলিয়াস্ সাহী বংশের রাজত্বকালে পাণ্ডুয়ার বিখ্যাত আদিনা মসজিদ নির্মিত হয়।

ইলিয়াস্ সাহী বংশের পতন ঘটাইয়া ভাদুড়িয়া ও দিনাজপুরের ব্রাহ্মণ জমিদার গণেশ বাংলাদেশের সিংহাসন অধিকার করেন। তাঁহার পুত্র যদু ইসলাম ধর্ম গ্রহণ করিয়া জালালুদ্দিন নামে স্বাধীনভাবে গৌড় শাসন করিয়াছিলেন। কিন্তু পরবর্তী দুর্বল নৃপতিগণের রাজত্বকালে হাবসী ক্রীতদাসদিগের অত্যাচার ও স্বেচ্ছাচার প্রবল হইয়া উঠে। তাহাদের অত্যাচারের হাত হইতে দেশকে রক্ষা করিবার জন্য প্রজা নির্বাচিত হুসেন সাহ ১৪৯৫ খৃঃ বাংলার সিংহাসনে আরোহণ করেন। হুসেন সাহের রাজত্বকাল বাংলাদেশের ইতিহাসে এক গৌরবময় যুগ। তাঁহার উৎসাহ ও পৃষ্ঠপোষকতায় বাঙালীর শিল্প, সংস্কৃতিও মনীষার এক অপরূপ বিকাশ সম্ভব হয়। তাঁহার মন্ত্রী সাকর মল্লিক ও সুকর মল্লিক রূপ সনাতন কেবল সেই যুগের নহে সর্বকালের বাঙালী মনীষার শ্রেষ্ঠতম পরিচয়। তাঁহারই সময়ে চৈতন্যদেব তাঁহার প্রচারিত প্রেম-ধর্মের প্লাবনে আদ্বিজ চণ্ডালের মধ্যে এক অপরূপ প্রাণোন্মাদনার সৃষ্টি করেন। চৈতন্যদেবের প্রচারিত প্রেম ধর্মে হিন্দু মুসলমান এক উদার ধর্মমতের ছত্রছায়ায় মিলিত হয়। মালাধর বসু এই সময়ই তাঁর বিখ্যাত ভাগবত ধর্ম গ্রন্থ রচনা করেন। হিন্দুমুসলমানের সম্প্রীতির পরিচয়স্বরূপ সত্যপীরের পূজা বাংলাদেশে তাঁহারই সময় প্রচলিত হয়। সুলতানী আমলে বাংলার শিল্প স্থাপত্যেরও অপরূপ বিকাশ ঘটে। এই সময় আদিনা মসজিদ, ছোট সোনা মসজিদ, বড় সোনা মসজিদ, একলাখি সমাধি মন্দির ও কদমরসুল যাহা শিল্পরসিকদের চিরদিন বিস্ময় উদ্রেক করিয়াছে সেইগুলি নির্মিত হয়। ১৫৩৮ খৃঃ বাংলার স্বাধীন সুলতান গিয়াসুদ্দিন মামুদ শেরশাহের দ্বারা পরাজিত হ'ন। তাহার পর বাংলাদেশের সিংহাসনে আরোহণ করেন সুলেমান করবাণি নামে এক বিচক্ষণ ওমরাহ। তাঁহার পুত্র দাউদ খাঁকে পরাজিত করিয়া আকবরের

সেনাপতি মানসিংহ বাংলাদেশকে পুনরায় মোগল সাম্রাজ্যের অন্তর্ভুক্ত করেন। এই ঐতিহাসিক পটভূমিকায় বংকিমচন্দ্র তাঁহার বিখ্যাত ঐতিহাসিক উপন্যাস দুর্গেশনন্দিনী রচনা করেন। বাংলাদেশের স্বাধীন সুলতানী আমলে হিন্দুমুসলমানের সমন্বয় চেতনার উপর এক অপরূপ বাংগালী সংস্কৃতির সৌধ রচিত হয়।

## ॥ বাহমনী রাজ্য ॥
## ( Bahamani Kingdom )

মহম্মদ বিন্-তুঘলকের স্বৈরাচার ও অস্থিরচিত্ততার সুযোগে দাক্ষিণাত্যে একটি শক্তিশালী ইসলাম রাজ্য গড়িয়া উঠে। বাহমনী রাজ্যের প্রতিষ্ঠাতা আলাউদ্দিন বাহমন খাঁ মহম্মদ-বিন্ তুঘলকের একজন সেনাপতি ছিলেন। তিনি নিজেকে পারস্যের বিখ্যাত বীর বাহমন শার বংশধর বলিয়া দাবী করিতেন। এই রাজ্যের রাজধানী ছিল গুলবর্গা নগরে। বাহমনী রাজ্যের সর্বশ্রেষ্ঠ রাজা ফিরোজ শা গুলবর্গা নগরীকে অপরূপ শিল্পশোভায় সুশোভিত করেন। গুলবর্গা নগরীতে তিনি অনেক কারুকার্যখচিত সুরম্য অট্টালিকা, প্রাসাদ ও মসজিদ নির্মাণ করেন। ইউরোপ হইতে অনেক শিল্প সম্ভার আনিয়া তিনি তাঁহার প্রাসাদ গৃহগুলিকে সুসজ্জিত করিয়াছিলেন। এই সময় মামুদ গাওয়ান নামে এক বিচক্ষণ সুপণ্ডিত মন্ত্রীর আবির্ভাব ঘটে। তিনি তাঁহার বিচক্ষণ রাজনীতি জ্ঞানের দ্বারা বাহমনী রাজ্যকে কেবলমাত্র শক্তিশালী ও সমৃদ্ধিশালী করিয়া তুলেন নাই, শিক্ষা, সংস্কৃতি সর্ববিষয়ে তিনি বাহমনী রাজ্যকে উন্নত করিয়া তুলেন। বিদরে তিনি যে বিখ্যাত শিক্ষায়তন ও গ্রন্থাগার স্থাপন করিয়াছিলেন তাহা সেই সময় আন্তর্জাতিক বিশ্ববিদ্যালয়ের খ্যাতি অর্জন করিয়াছিল। প্রকৃতপক্ষে বাহমনী সাম্রাজ্যের ইতিহাস অনবরত অন্তর্বিরোধ, গুপ্তহত্যা, ষড়যন্ত্র ও বিজয়-নগর সাম্রাজ্যের সহিত রক্তক্ষয়ী সংগ্রামের ইতিহাস। বাহমনী সাম্রাজ্যের একশত সত্তর বৎসরের ইতিহাসে চৌদ্দজন সুলতান সিংহাসনে আরোহণ করিয়াছেন এবং তাঁহাদের অধিকাংশেরই অকালমৃত্যু ঘটিয়াছে গুপ্ত ষড়যন্ত্রে। মামুদ গাওয়ানের মৃত্যুর পর রাজ্যে অন্তর্বিরোধ প্রবল হইয়া উঠে, এবং সেই সুযোগে প্রাদেশিক শাসনকর্তারা একে একে স্বাধীনতা ঘোষণা করেন। ফলে বেরার, আহম্মদনগর, বিজাপুর, গোলকুণ্ডা ও বিদর এই পাঁচটি পৃথক রাজ্যের উদ্ভব ঘটে। মোগল সম্রাটগণের আক্রমণে এই খণ্ড বিক্ষিপ্ত বাহমনী

সাম্রাজ্য সম্পূর্ণ বিধ্বস্ত হইয়া যায়। বাহমনী সাম্রাজ্যের গৌরবের দিনে বিখ্যাত রুশ পর্যটক নিকিতন ভারত পরিভ্রমণে আসেন। তাঁহার বিবরণী হইতে জানা যায়—এই সময় বাহমনী সাম্রাজ্যের লোকসংখ্যা ছিল অত্যধিক। দেশে ধনসম্পদের প্রাচুর্য থাকিলেও অসমবন্টনের ফলে সাধারণ জনজীবনে দুরবস্থার অন্ত ছিল না। সুলতান, আমীর ওমরাহ ও ধনীকবৃন্দ বিলাসব্যসনে মত্ত থাকিতেন; কৃষক ও শ্রমিক সম্প্রদায় তাহাদের শ্রমের মূল্য ভোগ করিতে পারিত না।

## ॥ বিজয়নগর রাজ্য ॥

## ( Vijaynagar Kingdom )

মহম্মদ-বিন্ তুঘলকের অব্যবস্থার সুযোগ লইয়া দাক্ষিণাত্যে আর একটি রাজ্য প্রতিষ্ঠিত হয়। ইহা বিজয়নগর রাজ্য নামে পরিচিত। হরিহর ও বুক্ক তুংগ-ভদ্রা নদীর তীরে প্রথমে এই স্বাধীন হিন্দু রাজ্য প্রতিষ্ঠা করেন। প্রায় তিনশত বৎসর ধরিয়া এই রাজ্য দাক্ষিণাত্যের এক বৃহৎ অংশ শাসন করিয়াছে ও বাহ্মনী রাজ্যের ইস্লাম শক্তিকে প্রতিরোধ করিয়া হিন্দুধর্ম ও সংস্কৃতি রক্ষার জন্য প্রাণপণ প্রয়াস পাইয়াছে। বিজয়নগরে পরপর সংগম বংশ, সালুভ বংশ, তুলুভ বংশ ও আরবিড়ু বংশ রাজত্ব করিয়াছে। এই বংশগুলির প্রত্যেকটিই ছিল হিন্দু বংশ। সংগম বংশের শ্রেষ্ঠ নৃপতি দেবরায়ের রাজত্বকাল নানা কারণে ইতিহাসে বিশেস গুরুত্বপূর্ণ। তাঁহারই রাজত্বকালে ইটালীয় পর্যটক নিকোলা কন্টি ও সমরখন্দের রাজদূত আবদুল রজ্জাক বিজয়নগর রাজ্য পরিদর্শন করেন। নিকোলা কন্টি বিজয়নগর শহরের বিস্তৃতি ও দুর্ভেদ্যতার কথা ব্যক্ত করিয়াছেন। একটি অত্যুচ্চ পাহাড়ের নিকটে বিজয়-নগর শহরটি অবস্থিত ছিল। ইহার পরিধি ছিল ষাট মাইল এবং নগরটি একটি সুউচ্চ প্রাচীরের দ্বারা বেষ্টিত ছিল। অধিবাসীগণের মধ্যে নব্বই হাজার অধিবাসী সর্বদা যুদ্ধের জন্য প্রস্তুত থাকিত। আবদুল রজ্জাক বিজয়নগরকে তাঁহার সমকালীন শ্রেষ্ঠতম নগর বলিয়া অভিহিত করিয়াছেন। বিজয়নগরের রাজাদের মধ্যে সর্বশ্রেষ্ঠ ছিলেন তুলুভ বংশীয় কৃষ্ণদেব রায়। তাঁহার রাজত্ব-কালে বিজয়নগর শিল্পে, স্থাপত্যে, শৌর্যবীর্যে উন্নতির চরম শিখরে আরোহণ করিয়াছিল। তাঁহার রাজসভায় অষ্ট দিগরাজ নামে একজন বিখ্যাত পণ্ডিত বাস করিতেন। তাঁহাদের মধ্যে অন্যতম প্রধান ছিলেন বিখ্যাত তেলেগু কবি পুদন। তাঁহার শ্রেষ্ঠ গ্রন্থের নাম 'স্বারোচিশসমএ' বা মনুচরিত। রাজা

কৃষ্ণদেব তাঁহাকে 'তন্ত্রকবিতাপ্রপিতামহ' উপাধিতে ভূষিত করিয়াছিলেন। বেদের বিখ্যাত ভাষ্যকার সায়নাচার্য ও মাধবাচার্য তাঁহার সভাগৃহ অলংকৃত করিয়াছিলেন। রাজা কৃষ্ণদেব স্বয়ং সুলেখক ছিলেন। তামিল ভাষায় তাঁহার রচিত 'আমুক্ত মাল্যদা' একখানি অমূল্য গ্রন্থ। তাঁহারই রাজত্বকালের 'হাজার মন্দির' হিন্দু শিল্প-স্থাপত্যের এক অপূর্ব নিদর্শন। কৃষ্ণদেব রায়ের মৃত্যুর তিরিশ বৎসরের মধ্যেই বিজাপুর, গোলকুণ্ডা, আহমদনগর ও বিদরের সম্মিলিত আক্রমণে তালিকটের যুদ্ধে বিজয়নগর সম্পূর্ণরূপে ধ্বংস হইয়া যায়।

বিজয়নগরের রাজগণ প্রায় তিনশত বৎসর কাল ধরিয়া দক্ষিণ ভারতে হিন্দু সংস্কৃতির দীপ অনির্বাণ রাখিতে সমর্থ হইয়াছিলেন।

## ॥ অনুশীলনী ॥

১। সুলতানী আমলের শাসন ব্যবস্থা সম্বন্ধে সংক্ষেপে আলোচনা কর।

[ Describe briefly the system of administration under the Delhi Sultanate. ]

২। সুলতানী আমলে ভারতের সমাজজীবন ও অর্থনৈতিক অবস্থা সম্বন্ধে কি জান লিখ।

[ Write what do you know about the social life and the economic life of India under the Delhi Sultanate. ]

৩। সুলতানী আমলে ভারতের ধর্ম, শিল্প ও সাহিত্যের পরিচয় দিয়া একটি প্রবন্ধ লিখ।

[ Write an essay about the religion, art and literature of India under the Delhi Sultanate ]

৪। সুলতানী আমলের স্বাধীন বাংলা, বাহ্‌মনী ও বিজয়নগরের পরিচয় দাও।

[ Write an account of the Vijaynagar and the Bahmani Kingdoms in the Deccan and of Bengal. ]

# পঞ্চদশ পরিচ্ছেদ

## ॥ মোগল যুগে ভারতবর্ষ ॥

## ( India in the Mughal Period )

১৫২৬ খ্রীষ্টাব্দে ঐতিহাসিক পাণিপথের প্রান্তরে মোগল সম্রাট বাবর দিল্লীব আফগান সুলতান ইব্রাহিম লোদীকে পবাভূত করিয়া মোগল সাম্রাজ্য প্রতিষ্ঠা করিলেন। মধ্য এশিয়ার দুর্ধর্ষ বীব তৈমুবলংগ ও চেংগিসখাঁর বক্ত তাঁহার ধমনীতে প্রবাহিত হইত। পিতৃসূত্রে তিনি তৈমুবলংগ ও মাতৃসূত্রে চেংগিসখাঁর বংশের সহিত যুক্ত ছিলেন। দিল্লীর সিংহাসনে আবোহণ করিবার পর মাত্র ৪ বৎসর তিনি বাজত্ব কবিয়াছিলেন। এই চাবিবৎসবও তাঁহাকে রাজপুত শক্তি ও আফগান শক্তি দমনে নিযুক্ত থাকিতে হইয়াছিল। মোগল সাম্রাজ্যের প্রতিষ্ঠাতা হইলেও তিনি মোগল সাম্রাজ্যকে দৃঢভিত্তিব উপব প্রতিষ্ঠিত করিয়া যাইতে পাবেন নাই। তাঁহাব মৃত্যুব দশবৎসবেব মধ্যেই তাঁহার পুত্র হুমায়ুনকে সিংহাসন হাবাইতে হয। শেবশাহ হুমাযুনকে পবাজিত করিয়া মাত্র ৫ বৎসর দিল্লীব সিংহাসনে আবোহণ করিযাছিলেন। কিন্তু তাঁহার এই স্বল্পকালীন রাজত্ব ভারত ইতিহাসে এক গুরুত্বপূর্ণ পরিচ্ছেদ। শাসন ব্যাপারে তিনি যে প্রতিভার পরিচয দিযাছিলেন তাহা পববর্তীকালে মোগল ও ইংরাজ শাসনে বিশেষ কবিযা স্বীকৃতি পায। কিন্তু তাহার মৃত্যুর পর তাঁহাব অযোগ্য বংশধবেবা রাজত্ব বক্ষা করিতে পারিলেন না। তাঁহার মৃত্যুব মাত্র পনেরো বৎসব পবে হুমাযুন তাঁহার নষ্টবাজ্য পুনরুদ্ধাব কবিলেন। কিন্তু এই বাজ্য তাঁহার ভোগ কবা সম্ভব হইল না, মাত্র এক বৎসবের মধ্যেই তাঁহার জীবনান্ত হইল। তাঁহাব পুত্র আকবব পাণিপথেব দ্বিতীয যুদ্ধে শেবশাহেব বংশধরকে পরাজিত করিযা মোগল সাম্রাজ্যকে অপ্রতিদ্বন্দ্বী করিযা তুলিলেন। বাবর যে রাজবংশেব বীজ বপন করিয়াছিলেন সম্রাট আকবব তাঁহাব পঞ্চাশ বর্ষব্যাপী বাজত্বকালে সুশাসন ও দিগ্বিজযের দ্বারা সেই বংশকে এক মহামহীরূহে পরিণত করেন। তাহার বাজত্বকালে মোগল সাম্রাজ্য কাবুল হইতে বংগদেশ এবং কাশ্মীর হইতে দাক্ষিণাত্যের আহমদ্‌নগর পযন্ত বিস্তৃতি লাভ করে। চিতোর ছাড়া প্রায সমস্ত রাজপুতনাই তাঁহাব বশ্যতা স্বীকার কবে। আকবর-পুত্র জাহাংগীর ১৬০৫ খ্রীষ্টাব্দে দিল্লীর সিংহাসনে আবোহণ করেন। তাঁহার সময়েই বাংলার মোগল আধিপত্য সুপ্রতিষ্ঠিত হয। তাঁহার রাজত্বকালের শেষের দিক

বিদ্রোহ দমনেই ব্যয়িত হয়। ১৬২৮ খ্রীষ্টাব্দে জাহাংগীর-পুত্র সাঁজাহান সিংহাসনে আরোহণ করেন। তাঁহার রাজত্বকালেই মোগল সাম্রাজ্য দাক্ষিণাত্যের কিছু অংশ ব্যতীত প্রায় ভারতব্যাপী বিস্তৃতি লাভ করে। নানা আড়ম্বর ও ঐশ্বর্য সমারোহে তাঁহার রাজত্বকালের প্রথম অংশ অতিবাহিত হইলেও, শেষ জীবন পুত্রদের কলহে ও গুপ্ত ষড়যন্ত্রে দুর্বিসহ হইয়া পড়ে। ১৬৫৮ খ্রীষ্টাব্দে ভ্রাতাদের হত্যা করিয়া পিতাকে বন্দী করিয়া আওরংগজেব দিল্লীর সিংহাসনে আরোহণ করেন। তিনিই মোগল সাম্রাজ্যের সবশেষ বড় সম্রাট। তাঁহার রাজত্বকালে দাক্ষিণাত্যের বিজাপুর ও গোলকুণ্ডা বিজিত ও মোগল সাম্রাজ্যের অন্তর্ভুক্ত হয়। কাবুল হইতে চট্টগ্রাম এবং কাশ্মীর হইতে কাবেরী নদী পর্যন্ত বিস্তৃত ভূখণ্ড মোগল সাম্রাজ্যের অন্তর্ভুক্ত হয়। কিন্তু আওরংগজেবের রাজত্বকালেই মোগল সাম্রাজ্যের পতন আরম্ভ হয়। তাঁহার ধর্মান্ধতা, গোঁড়ামি ও অবিশ্বাস একে একে শিখ, রাজপুত ও মারাঠা শক্তিকে তাঁহার প্রতি বিদ্বিষ্ট করিয়া তুলে। দাক্ষিণাত্যে এই সময় ছত্রপতি শিবাজীর নেতৃত্বে মারাঠা জাতি ঐক্যমন্ত্রে দীক্ষিত হয়। উত্তর ভারতে রাজপুত শক্তির পুনরভ্যুদয়ও মোগল সাম্রাজ্যের পতনকে ত্বরান্বিত করিয়া তুলে। চারিদিকের এই বর্দ্ধিমান অসন্তোষের মধ্যে এক গভীর আশা লইয়া আওরংগজেবের জীবনের অবসান ঘটে। তাঁহার মৃত্যুর তিরিশ বৎসরের মধ্যেই বিপুল মোগল সাম্রাজ্য ভাংগিয়া ছিন্ন বিছিন্ন হইয়া যায়। এই সময় নাদিরশাহ ও আহম্মদশাহ দুররাণীর আক্রমণে মোগল শক্তির অবশেষ ক্ষমতাটুকুও লুপ্ত হইয়া যায়। ইংরাজ, ফরাসী, ডাচ, পর্তুগীজ প্রভৃতি ইউরোপীয় জাতি ব্যবসা করিতে আসিয়া এই সুযোগে রাজ্য প্রতিষ্ঠা করিতে আরম্ভ করে।

বাবর হইতে আওরংগজেব পর্যন্ত ছয়জন মোগল সম্রাট কিছু না কিছু অংশ মোগল সাম্রাজ্যের অন্তর্ভূক্ত করিয়া যে বিশাল মোগল সাম্রাজ্যের প্রতিষ্ঠা করিয়াছিলেন তাহা অবশেষে ছিন্ন ভিন্ন হইয়া গেল।

## ॥ আকবরের শ্রেষ্ঠত্ব ॥

## ( Greatness of Akbar )

তৃতীয় মোগল সম্রাট আকবর মোগল সম্রাটদিগের মধ্যে কেবল শ্রেষ্ঠ নরপতি নহেন, ভারতবর্ষেরও অন্যতম শ্রেষ্ঠ নরপতি। অসাধারণ সমরকুশল প্রতিভার দ্বারা তিনি কেবল একটি বিশাল সাম্রাজ্য প্রতিষ্ঠা করেন নাই, তাহাকে একটি সুদৃঢ় ভিত্তিভূমির উপর প্রতিষ্ঠিত করিয়াছিলেন। তীক্ষ্ণ

রাজনৈতিক বুদ্ধি লইয়া তিনি বুঝিতে পারিয়াছিলেন শত্রু কেবলমাত্র অস্ত্রের দ্বারা বশ্য নহে। তাই পরাজিত শত্রুকে তিনি ক্ষমা করিয়াছেন, মৈত্রী সম্পর্ক স্থাপন করিয়াছেন, কখনও বা উচ্চ রাজপদে নিযুক্ত করিয়া শত্রুকে বিশ্বস্ত মিত্রে পরিণত করিয়াছেন। কূট রাজনৈতিক জ্ঞান লইয়া তিনি বুঝিতে পারিয়াছিলেন হিন্দুভূমি ভারতবর্ষে স্থায়ী রাজ্য গড়িয়া তুলিতে হইলে হিন্দুর বিশ্বাস ও প্রীতি অর্জন করা প্রয়োজন। এই উদ্দেশ্যে তিনি পাঠান আমলের অপমানকর জিজিয়া কর ও তীর্থকর হিন্দুদিগের উপর হইতে তুলিয়া দেন। হিন্দু মন্দির নির্মাণ করিবার জন্য বহু সময়ে তিনি বহু অর্থ দান করিয়াছেন। ভারত ইতিহাসের বৈশিষ্ট্য হইল বহিরাগতের সহিত দেশীয়ের সমন্বয় সাধন। আকবরের অনুসৃত নীতি সেই সমন্বয় সাধনে সহায়তা করিয়াছে। ধর্মান্ধতা, পরমত-অসহিষ্ণুতা ও জাতিবিদ্বেষ প্রভৃতি মধ্যযুগীয় বর্বরতা হইতে আকবর সম্পূর্ণরূপে মুক্ত ছিলেন। হিন্দু-মুসলমান উভয়েরই তিনি সম্প্রীতি অর্জন করিতে পারিয়াছিলেন বলিয়া হিন্দু মুসলমান সম্মিলিত কণ্ঠে তাঁহাকে দিল্লীশ্বরো বা জগদীশ্বরো বলিয়া অভিনন্দিত করিয়াছে। সাম্রাজ্যবাদের অন্য এক রূপ হিন্দু মৈত্রীরূপে উপস্থিত হইয়াছে। মানসিংহ, জয়সিংহ প্রভৃতিকে উচ্চ রাজপদে নিযুক্ত করিয়া কখনও বা রাজপুত রমণীকে বিবাহ করিয়া তিনি হিন্দুদিগের বিশ্বাস ও প্রীতি অর্জন করিয়াছেন। হিন্দু রাজপুত শক্তি তাই তাঁহার সাম্রাজ্যের একটি বিরাট স্তম্ভরূপে কাজ করিয়াছে। রাজপুত রমণী যোধাবাঈ তাঁহার প্রধানা মহিষী ছিলেন, যুবরাজ সেলিমের সহিতও তিনি এক হিন্দু রাজপুত রমণীর বিবাহ দিয়াছিলেন। আকবর হিন্দুধর্ম ও সমাজকে সম্পূর্ণ ত্রুটিমুক্ত বলিয়া মনে করিতেন না। তিনি চাহিয়াছিলেন হিন্দু মুসলমানের সমন্বয়ের ভিত্তিতে একটি সুস্থ সমাজ গড়িয়া তুলিতে। এই উদ্দেশ্যে তিনি 'দীন ইলাহী' নামে এক একেশ্বরবাদী নূতন ধর্মমতে হিন্দু মুসলমানকে প্রীতির বন্ধনে আবদ্ধ করিতে চাহিয়াছিলেন। এই ধর্মমত অনুসরণকারীর সংখ্যা হিসাব করিলে ইহা যে সফল হয় নাই, সে বিষয়ে সন্দেহ নাই, কিন্তু সম্রাট আকবর ইহা জোর করিয়া কাহারও উপর চাপাইয়া দিবার উৎসাহ কোনদিন বোধ করেন নাই। শেরশাহ ছাড়া ধর্মবিষয়ে অন্য কোন মুসলমান সম্রাট এতখানি উদারতার পরিচয় দিতে পারেন নাই। আকবর বিদ্যোৎসাহী নরপতি ছিলেন। আবুলফজল, ফৈজী, বিহারীমল, টোডরমল, বীরবল, তানসেন প্রভৃতি গুণী তাহার সভাগৃহ আলোকিত করিতেন। বাঙালী নৈয়ায়িক মধুসূদন সরস্বতী তাঁহার সভাপণ্ডিত ছিলেন। চিত্রাংকনে আকবরের অনেক

অবসর মুহূর্ত আনন্দে কাটিত। ফার্সী কবিতা তিনি সুন্দর আবৃত্তি করিতেন, নিজেও ছিলেন একজন সুকণ্ঠ গায়ক। কেবল রাজনীতির ক্ষেত্রে নহে, ব্যক্তিগত জীবনেও তিনি ছিলেন বন্ধুপ্রিয় ও ক্ষমতাবান পুরুষ। পুত্র সেলিমের বিদ্রোহ তাঁহার ক্ষমা লাভ করিয়াছিল। বীরবলের মৃত্যুতে তিনি শিশুর মত অশ্রু বিসর্জন করিয়াছিলেন।

দৈহিক অটুট শক্তি ও মানসিক প্রীতি ঔদার্য, তীক্ষ্ণ রাজনীতিজ্ঞান ও রসবোধের এক বিরল সমন্বয়ে তিনি পৃথিবীর অন্যতম শ্রেষ্ঠ নরপতির মহিমায় মহিমান্বিত হইয়া আছেন।

## ॥ মোগল শাসন ব্যবস্থা ॥
## ( Mughal Administration )

বাবর ও হুমায়ুন তাহাদের স্বল্পকালীন রাজত্বকালে যুদ্ধবিগ্রহেই অধিক সময় ব্যাপৃত ছিলেন, কোন সুদৃঢ় শাসননীতির তাঁহারা প্রবর্তন করিতে পারেন নাই। আকবর তাঁহার দীর্ঘকালীন রাজত্বকালে যে শাসননীতির প্রবর্তন করিলেন, তাহা দেশী ও বিদেশী ঐতিহাসিকগণের বিশেষ প্রশংসা অর্জন করিয়াছে। পরবর্তীকালে ইংরাজ শাসন ব্যবস্থায় মোগল শাসন ব্যবস্থার বহুরীতি প্রায় অপরিবর্তিত রূপে প্রবেশ লাভ করিয়াছে। আকবর তাঁহার স্বীয় প্রতিভাবলে যে শাসন ব্যবস্থার প্রবর্তন করিয়াছিলেন পরবর্তী মোগল সম্রাটগণ তাহাকেই অনুসরণ করিয়াছিলেন। তাঁহার প্রবর্তিত শাসন ব্যবস্থার মূলনীতি ছিল উদারতা, পরধর্ম-সহিষ্ণুতা ও প্রজামংগল। তৎকালীন আদর্শ অনুযায়ী মোগল সম্রাটগণও ছিলেন স্বৈরাচারী। তাঁহারা ছিলেন প্রধান শাসক, প্রধান বিচারক ও প্রধান সমর নায়ক। আকবর রাজ্যের প্রতিটি কর্ম নিজেই তত্ত্বাবধান করিতেন। দ্বিপ্রহরে প্রজাদিগের আবেদন শুনিবার জন্য তিনি প্রকাশ্য দরবারে উপস্থিত হইতেন। ইহার পর শাসনকার্য পরিচালনার জন্য তিনি অন্য একটি সভায় যোগদান করিতেন। সন্ধ্যাবেলায় রাজ্যের শাসননীতি নির্ধারণের জন্য তিনি মন্ত্রীদিগের সহিত মিলিত হইতেন। মোগল শাসন স্বৈরাচারী হইলেও রাজ্যের প্রতিটি গুরুত্বপূর্ণ বিষয়ে তিনি মন্ত্রীগণের সহিত পরামর্শ করিতেন। কেন্দ্রে প্রতিটি বিভাগের জন্য একএকটি মন্ত্রী নিযুক্ত হইতেন। দেওয়ানের উপর রাজস্ব বিভাগের ভার অর্পিত হইয়াছিল। সৈন্যবিভাগের ভারপ্রাপ্ত কর্মচারী ছিলেন মীর বক্সী। সম্রাটের প্রাসাদের আয়ব্যয়ের পরিচালনা ভার ছিল 'খান-ই-সামান' নামে একজন

কর্মচারীর উপর। সম্রাটের পরে বিচার বিভাগের সর্বোচ্চ ক্ষমতার অধিকারী ছিলেন কাজী-উল-কাজাৎ বা প্রধান কাজী। সদর-ই-সুদুর সম্রাটের দাতব্য বিভাগের প্রধান কর্মচারী আর জনসাধারণের মধ্যে নৈতিক ভাব জাগরণের ভার ছিল মোহৎসিং নামক এক সরকারী কর্মচারীর উপর। শহরে শান্তিরক্ষার ভার ছিল কোতোয়ালের উপর। জেলার শান্তি রক্ষার ভাব অর্পিত হইয়াছিল ফৌজদারের উপর, গ্রামে শান্তিরক্ষা করিতেন মোড়ল।

সর্বোচ্চ বিচার ক্ষমতা সম্রাটের হাতে থাকিলেও, সমগ্র দেশের বিচার বিভাগের প্রধান ছিলেন কাজী। মুফতি ছিলেন আইনের ব্যাখ্যাকার। নগরপাল কোতোয়াল শহরের শান্তিরক্ষার সহিত প্রাথমিক বিচারও করিতেন। গ্রাম অঞ্চলে হিন্দু আমলের পঞ্চায়েতী প্রথা প্রচলিত ছিল। বিচারকগণ কোরাণের নির্দেশ অনুযায়ী বিচারকার্য পরিচালনা করিলেও, হিন্দু বিবাহ, সম্পত্তি বণ্টন প্রভৃতি ব্যাপারে হিন্দু সংহিতাকারদের নির্দেশই মানা হইত। সৈন্যবিভাগের বিচার কার্য নির্বাহ করিতেন 'কাজী-উল-আদকারী।

ভূমি রাজস্ব মোগলযুগের রাজকোষের প্রধান উৎস ছিল। আকবরের রাজস্ব নীতি শেরশাহের অনুসৃত রাজস্ব নীতিরই সামান্য পরিবর্তিত রূপ। আকবরের রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত অধ্যক্ষ ছিলেন টোডরমল। টোডরমল সাম্রাজ্যের সমস্ত জমি জরিপ করিয়া ভূমির উর্বরতা ও আবাদকালের ভিত্তিতে সমস্ত জমিকে চার শ্রেণীতে বিভক্ত করিয়াছিলেন। সেইগুলি হইতেছে—(১) পোলাজ অর্থাৎ যে জমিতে নিয়মিত চাষ হইতেছে (২) পরাউত অর্থাৎ যে জমিতে দুই একবৎসর চাষ হয় নাই (৩) চাচর যে জমিতে তিন চার বৎসর চাষ হয় নাই (৪) বঞ্জর অর্থাৎ যে জমি পাঁচ বা ততোধিক বছর অনাবাদি পড়িয়া রহিয়াছে। এই বিভিন্ন শ্রেণীর জমির রাজস্বও পৃথক ছিল। তবে মোটের উপর উৎপন্ন ফসলের এক তৃতীয়াংশ রাজস্ব হিসাবে গৃহীত হইত।

সুলতানী শাসনকালে সেনাপতি ও উচ্চ পদস্থ রাজকর্মচারীগণ বেতনের পরিবর্তে জায়গীর ভোগ করিতেন। আকবর জায়গীর প্রথা লুপ্ত করিয়া মনসবদারী প্রথা প্রবর্তন করিলেন। মনসবদারগণ রাজকোষ হইতে বেতন পাইতেন। সম্রাটের নিজস্ব সৈন্যের বাহিরে মনসবদারগণের উপর সৈন্যরক্ষার ভার পড়িত। মনসবদারগণ যুদ্ধের সময়ে সৈন্য সরবরাহ করিতেন। মোট একত্রিশ শ্রেণীর মনসবদার ছিলেন। সর্বোচ্চ মনসবদার দশহাজার সৈন্য রাখিতে পারিতেন আর সর্বনিম্ন মনসবদারের অধীনে দশজন সৈন্য থাকিত।

আকবরের অধীনে স্থায়ী সৈন্যদল বেশী ছিল না। সম্রাটের আত্মীয়, সম্ভ্রান্ত বংশীয় ওমরাহ ও রাজপুত সেনাপতিগণ উচ্চ পর্যায়ের মনসবদার পদে নিযুক্ত হইতেন। মনসবদারী প্রথার একটা বড় ত্রুটি এই যে ইহাতে সৈন্যগণের সহিত সম্রাটের সাক্ষাৎ সম্বন্ধ ছিল না।

শাসনকার্যের সুবিধার জন্য আকবর তাঁহার সমগ্র সাম্রাজ্যকে ১৫টি সুবায় বিভক্ত করিয়াছিলেন। সুবার শাসনকর্তাকে সিপাহসালার 'নাজিম' বা সুবাদার বলা হইত। সুবাদার শাসন ও সামরিক ব্যাপারে স্ব সুবায় সর্বময় ক্ষমতার অধিকারী ছিলেন। সুবার রাজস্ববিভাগের প্রধান কর্মচারীকে 'দেওয়ান' বলা হইত। প্রত্যেকটি সুবা আবার কয়েকটি সরকার বা জেলায় বিভক্ত ছিল। সরকারের শাসনকর্তার উপাধি ছিল ফৌজদার। প্রত্যেকটি সরকার আবার কয়েকটি পরগণায় বিভক্ত ছিল।

প্রাদেশিক শাসনকর্তা কেন্দ্রীয় শাসনের আনুগত্য স্বীকার করিলেও আভ্যন্তরীণ ব্যাপারে স্বাধীন ছিলেন।

## ॥ মোগল যুগে ভারতীয় সমাজ ॥
## ( Indian Society under the Mughal Empire )

মোগল যুগের সামন্ততান্ত্রিক শাসন ব্যবস্থায় সম্ভ্রান্ত, মধ্যবিত্ত ও নিম্নবিত্ত এই তিনটি সুস্পষ্ট শ্রেণী লক্ষিত হইত। সম্রাট ও তাঁহার নিকট আত্মীয়জন ছিলেন সকল শ্রেণীর ঊর্ধ্বে। সম্রাটের আত্মীয়বর্গ, আমীর-ওমরাহ ও সুবাদারগণ ছিলেন সম্ভ্রান্ত শ্রেণীর অন্তর্গত। ইঁহারা বিলাস-ব্যসনময় জীবন যাপন করিতেন। উচ্ছৃংখলতা, অত্যধিক মদ্যাসক্তি, অমিতব্যয়িতা, পারস্পরিক অবিশ্বাস ও ষড়যন্ত্র ইঁহাদের চরিত্রকে কলুষিত করিয়াছিল। এই অমিতাচারিতা ও অমিতব্যয়িতার মূলেও ছিল তৎকালীন শাসন ব্যবস্থা। মোগল আমলে মনসবদারী বংশানুক্রমিক না হইয়া ব্যক্তিগত যোগ্যতা-নির্ভর ছিল। মনসবদারের মৃত্যুর পর তাঁহার ব্যক্তিগত সমস্ত সম্পত্তি বাজেয়াপ্ত হইত। আমীর ওমরাহ ও মনসবদারগণ তাই তাঁহাদের জীবদ্দশায় অর্জিত সমস্ত সম্পত্তি ব্যয় করিয়া ফেলিতে চাহিতেন। আকবর ও আওরংগজেবের মত ব্যক্তিত্ববান সম্রাটের আমলে ইঁহারা সংযত হইয়া চলিলেও, দুর্বল সম্রাটগণের আমলে ইঁহাদের চারিত্রিক ত্রুটি চরমে উঠিত। অভিজাত শ্রেণীর পরেই ছিল মধ্যবিত্ত শ্রেণী। ব্যবসায়ী, লেখক, শিক্ষক ও চিকিৎসক প্রভৃতি ছিলেন এই শ্রেণীর অন্তর্গত। ব্যক্তিগত প্রতিভার দ্বারাই ইঁহারা নিজেদের ভাগ্য প্রতিষ্ঠা

করিয়াছিলেন। অতিরিক্ত বিলাস-ব্যসন ও চারিত্রিক দুর্বলতা হইতে ইহারা সম্পূর্ণ মুক্ত ছিলেন। ব্যবসায়ীদের উপার্জন যথেষ্ট হইলেও তাঁহারা কৃত্রিম অভাব অনটনের ভাণ করিতেন। সরকার পাছে তাঁহাদের অর্জিত অর্থ বাজেয়াপ্ত করিয়া লন, এই ভয়ে তাঁহাদিগকে চেষ্টাকৃত দারিদ্র্যের ভাণ করিতে হইত। নিম্নবিত্ত সংখ্যাগরিষ্ঠ জনসাধারণ ছিলেন তৃতীয় শ্রেণীর অন্তর্গত। ইঁহারা হইতেছেন কৃষক, শ্রমিক ও ক্রীতদাসগণ। সাধারণ এই মানুষের মোটা ভাত ও মোটা কাপড়ের অভাব না হইলেও, দুর্ভিক্ষ বা প্রাকৃতিক দুর্বিপাকে ইহাদের দুরবস্থার অন্ত থাকিত না। সাজাহানের আমলে তাজমহল প্রভৃতি সৌধ নির্মাণের জন্য এই দরিদ্র জনসাধারণকে অতিরিক্ত করভার বহন করিতে হইত। মোগল আমলে ক্রীতদাস প্রথারও প্রচলন ছিল। ক্রীতদাস বা খোজার ক্রয় বিক্রয় চলিত। তাহারা বাড়ীতে স্থায়ী ভৃত্যের মত থাকিত। দেশে ভিক্ষুক ও সন্ন্যাসী ফকিরের সংখ্যা অত্যধিক বৃদ্ধি পাইয়াছিল।

হিন্দু ও মুসলমান উভয় সমাজে এই সময় কয়েকটি কুসংস্কার প্রবল হইয়া উঠিয়াছিল। হিন্দুরা ডাকিনী যোগিনী বিদ্যায় বিশ্বাস করিতেন এবং মন্ত্র অভিচার ও নরবলির দ্বারা অসাধ্যসাধনে যত্নবান হইতেন। হিন্দুসমাজে এই সময় সতীদাহ, বাল্যবিবাহ, পণপ্রথা, কৌলিন্যপ্রথা প্রচলিত ছিল। আকবর নিজে সতীদাহ ও বাল্যবিবাহ প্রথা নিবারণের চেষ্টা করিলেও সফল হইতে পারেন নাই। মারাঠা ও জাঠদের মধ্যে বিধবা বিবাহ প্রচলিত থাকিলেও, সাধারণভাবে ইহাকে নিন্দার্হ বলিয়া মনে করা হইত।

সুলতানী যুগে রামানুজ, নানক, কবীর, চৈতন্য প্রভৃতি মধ্যযুগীয় সন্তগণ হিন্দু মুসলমান একীকরণের যে আদর্শ প্রচার করিয়াছিলেন, মোগল আমলে তাহা অনেকখানি বাস্তবে পরিণত হইয়াছে। শেরশাহ, আকবর ও জাহাংগীরের ধর্মীয় উদারতা হিন্দু মুসলমানকে এক সম্প্রীতির বাঁধনে আবদ্ধ করিয়াছে। আকবর ও তাঁহার আমীর ওমরাহগণ হিন্দুদের হোলী উৎসবে যোগদান করিতেন। মারাঠী দৌলত রাও সিন্ধিয়া ও তাঁহার কর্মচারীবৃন্দ সবুজ পোষাক পরিয়া মুসলমানদের মহরমে যোগ দিতেন। আওরংগজেবের ধর্মান্ধতার কালেও মুসলমান কবি আলাওল হিন্দী কাব্য পদ্মাবতের অনুবাদ করিয়াছেন ও বৈষ্ণবপদাবলী রচনা করিয়াছেন। মুসলমানগণ হিন্দু জ্যোতিষীর উপর অটুট বিশ্বাস রাখিতেন। কথিত আছে, মীরজাফর মৃত্যুর সময় মুর্শীদাবাদের কিরীটেশ্বরীর নির্মাল্য গ্রহণ করিয়াছিলেন।

## ॥ মোগল যুগে ভারতের অর্থনৈতিক অবস্থা ॥

## ( Economic condition of India in the Mughal Period )

মোগল যুগেও ভারতবাসীর প্রধান জীবিকা ছিল কৃষি। ধান, গম, যব, কার্পাস, নীল ও তামাক ভারতবর্ষের প্রধান উৎপন্ন দ্রব্য ছিল। আমীর ওমরাহ ও উচ্চ সম্ভ্রান্ত মহলে তখন তামাকের খুব প্রচলন ছিল। রাজস্ব সংস্কার করিয়া আকবর কৃষি উন্নতির সহায়তা করিলেও, সেচের অব্যবস্থার ফলে অতিবৃষ্টি ও অনাবৃষ্টিতে দেশের ফসল প্রায়ই নষ্ট হইত। ধনিক শ্রেণী বিলাস-ব্যসন-বহুল জীবন-যাপন করিলেও, জনসাধারণকে প্রায়ই দুর্ভিক্ষে অসহনীয় জীবন যাপন করিতে হইত। কেবল অতিবৃষ্টি ও অনাবৃষ্টি নহে, সৈন্য চলাচলেও শস্য নষ্ট হইত। যাতায়াতের অসুবিধার জন্য এক স্থান হইতে অন্যস্থানে শস্য রপ্তানি প্রায় দুঃসাধ্য ছিল। সমসাময়িক ঐতিহাসিক বদাউনী একটি ভয়াবহ দুর্ভিক্ষের চিত্র আঁকিয়াছেন। তাহা সত্বেও ভারতবর্ষের আর্দ্র জলবায়ু, উর্বর মৃত্তিকা চিরদিন ধরিয়া কৃষি নির্ভর এই জাতির পরম ভরসার স্থল। মোগল যুগেও ইহার ব্যতিক্রম ঘটে নাই। বাংলা ও বিহারে এই সময় প্রচুর আখ উৎপন্ন হইত। আর এই আখ হইতে উৎপন্ন চিনি ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলের চাহিদা মিটাইত। মধ্যভারত ও যমুনা উপত্যকায় এই সময় প্রচুর নীল উৎপন্ন হইত। কার্পাস ভারতবর্ষের প্রায় সর্বত্র উৎপন্ন হইত।

শিল্প সামগ্রীর প্রাচুর্য মোগলযুগের ভারতবাসীর অর্থনৈতিক জীবনকে সমৃদ্ধ করিয়া তুলিতে আর একদিক হইতে সহায়তা করিয়াছে। বাদশাহ ও আমীর ওমরাহগণ যে বিলাস-ব্যসনবহুল জীবন যাপন করিতেন তাহার উপকরণ ভারতবর্ষেই উৎপন্ন হইত। এই সমস্ত দ্রব্য দেশের প্রয়োজনীয় চাহিদা মিটাইয়াও প্রচুর পরিমাণে বিদেশে রপ্তানি হইত। শিল্পজাত দ্রব্যের মধ্যে সূতী ও রেশমী বস্ত্রই ছিল প্রধান। গুজরাট, জৌনপুর, বুরহানপুর, বারাণসী ঢাকা, পাটনা ও সিক্রি বস্ত্রশিল্পের জন্য বিখ্যাত। অবশ্য সূতী ও রেশমী বস্ত্রের জন্য বাংলাদেশের খ্যাতিই ছিল সর্বাপেক্ষা অধিক। ফরাসী পর্যটক বোর্ণিয়ে বাংলাদেশকে কেবলমাত্র হিন্দুস্থানের নয়, ইউরোপেরও বস্ত্রভাণ্ডার বলিয়া অভিহিত করিয়াছেন। বাংলা মসলিন, রেশম বস্ত্র এবং হাতির দাঁতের সূক্ষ্ম কারুকার্যের জন্য বিখ্যাত ছিল। লাহোর ও কাশ্মীর শাল ও গালিচার জন্য বিখ্যাত ছিল। রূপালি ও সোনালী জরির কাজের জন্য উড়িষ্যা ও বারাণসীর এই সময় বিশেষ খ্যাতি ছিল। এই সময় ইংরাজ, ফরাসী,

পর্তুগীজ প্রভৃতি ইউরোপীয় জাতি বাণিজ্যের জন্য ভারতবর্ষে আসিয়া বিভিন্নস্থানে কুঠি স্থাপন করেন। মূলতঃ তাঁহাদেরই মাধ্যমে ভারতবর্ষ হইতে নীল, সোরা, সূতী ও রেশমী বস্ত্র, চিনি ও মসলা ইউরোপের বাজারে রপ্তানি হইত। বাংলা ও বিহারে এই সময় প্রচুর পরিমাণে সোরা উৎপন্ন হইত। বিদেশীয় বণিকগণ বারুদের জন্য ইহা বিদেশে রপ্তানী করিতেন। বিদেশ হইতে আমদানী দ্রব্যের মধ্যে চিনামাটির বাসন, ঘোড়া, মূল্যবান মণি-মুক্তা ও কাঁচামাল হিসাবে রেশম ছিল প্রধান। মসলিপট্টম, সুরাট, বোম্বাই, কালিকট, ও চট্টগ্রাম ছিল মোগল আমলের শ্রেষ্ঠ বাণিজ্য বন্দর।

শিল্পের বিস্ময়কর বিকাশ সত্বেও শিল্পী ও শ্রমিকগণের জীবনের মান খুব উন্নত ছিল না। দ্রব্য মূল্য ও মজুরের মূল্য অত্যন্ত স্বল্প থাকায় শিল্পীশ্রেণীর দুরবস্থা ঘুচিত না। সাজাহানের রাজত্বকালে শিল্পী শ্রেণীর অর্থনৈতিক জীবনের অবশ্য কিছুটা উন্নতি হইয়াছিল কিন্তু সাধারণ মানুষ অত্যধিক করভারে নিপীড়িত ছিল। আওরংগজেবের রাজত্বকালে সর্বশ্রেণীর মানুষের অর্থনৈতিক দুরবস্থা চরমে উঠে। যুদ্ধ বিগ্রহ, রাজনৈতিক দ্রুত পবিবর্তনের ফলে শিল্প বাণিজ্যের বিশেষ ক্ষতি হয়। আওরংগজেবের দাক্ষিণাত্য বিজয়ের করভারও উত্তর ভারতকে দীর্ঘদিন বহন করিতে হয়। ইহার উপর নাদির শাহ ও আহম্মদ শা দুররাণীর ভারত আক্রমণ ও ইউরোপীয় বণিককুলের প্রতিদ্বন্দ্বিতা ভারতের অর্থনৈতিক জীবনকে পর্যুদস্ত করিয়া দেয়।

## ॥ মোগল যুগের স্থাপত্য শিল্প ॥

সুলতানী আমলে হিন্দু ও পারসীক রীতির মিশ্রণে যে স্থাপত্য কলার উদ্ভব হইয়াছিল, তাহার চরম বিকাশ ঘটে মোগল যুগের স্থাপত্য শিল্পে। ধর্মান্ধ আওরংগজেব ব্যতীত অন্য সমস্ত মোগল সম্রাট ছিলেন সৌন্দর্যপ্রিয় শিল্পরসিক। কথিত আছে, বাবর ভারতীয় শিল্পরীতিকে পছন্দ করিতেন না বলিয়া, কনস্টান্টিনোপলের সিনা নামক এক স্থপতিকে ভাবতবর্ষে আনয়ন করিয়াছিলেন। কিন্তু তাঁহার স্বল্পকালীন রাজত্বে তিনি যে শিল্পকীর্তি-গুলি রচনা করিয়াছিলেন তাহাতে কনস্টান্টিনোপলের শিল্প প্রভাব কোথাও নাই। বাবরের শিল্পকীর্তিগুলির মধ্যে জাই-ই-মসজিদ বিশেষ বিখ্যাত। আগ্রায় ও পাণিপথের কাবুলিবাগেও এক একটি মসজিদ রহিয়াছে। তাঁহার আত্মজীবনীতে উল্লেখ রহিয়াছে আগ্রার মসজিদ নির্মাণ করিবার জন্য তিনি ৬০০ জন লোক নিযুক্ত করিয়াছিলেন। হুমায়ূনের আমলে নির্মিত সৌধগুলির

মধ্যে আগ্রা ও দিল্লীর দুইটি মসজিদ এখনও বর্তমান রহিয়াছে। এই মসজিদগুলিতে পারসিক প্রভাব সুস্পষ্টভাবে লক্ষিত হয়। শেরশাহ নির্মিত শিল্পসৌধগুলি তাঁহার উন্নত শিল্পরুচির পরিচয় বহন করিতেছে। তাঁহার আমলে নির্মিত

ফতেপুর সিক্রী, জামই-মসজিদ

পুরান কিল্লা, জিলাই কুহলা মসজিদ এবং সাসারামে তাঁহার সমাধি মন্দিরটি এখনও বিদ্যমান রহিয়াছে। হিন্দু ও পারসিক শিল্পরীতির সুষ্ঠু সমন্বয় তাঁহারই

স্থাপত্য কীর্তিগুলিতে প্রথম লক্ষিত হয়। হ্রদের মধ্যে সমাধি মন্দিরটির নির্মাণ কার্য তিনি জীবদ্দশায়ই শেষ করিয়া গিয়াছিলেন।

আকবর শিল্প ও স্থাপত্যের বিশেষ অনুরাগী ছিলেন। হিন্দু ও মুসলমান স্থাপত্যের সুষ্ঠু সমন্বয়ের জন্য তাঁহার নির্মিত স্থাপত্য রীতিকে ইন্দো পারসিক রীতি বলিয়া অভিহিত করা হয়। স্থাপত্য শিল্পে তাঁহার নিজের গভীর জ্ঞান ছিল। আবুল ফজলের বর্ণনা হইতে বুঝিতে পারা যায় তিনি তাঁহার নিজের একটি বিশেষ পরিকল্পনা অনুযায়ী স্থাপত্য কীর্তিগুলি নির্মাণ করিয়াছিলেন। আকবরের স্থাপত্যশিল্পের শ্রেষ্ঠ কীর্তি ফতেপুরে সিক্রী ও আগ্রা এই দুইটি দুর্গকেন্দ্রিক নগর নির্মাণ করা। ফতেপুর সিক্রীতে কয়েকবছর আকবর রাজধানী স্থাপন করিয়া রাজ্যশাসন করিয়াছিলেন। এই নগরটিকে তিনি নানা শিল্প স্থাপত্যে সুশোভিত করিয়াছিলেন। এই স্থাপত্য কীর্তিগুলির মধ্যে যোধবাঈর প্রাসাদ, বুলন্দ দরওয়াজা, জামি মসজিদ ও পাঁচমহল বিশেষভাবে উল্লেখযোগ্য। ফতেপুর সিক্রীর শিল্প কারুকায দেখিয়া একজন ইউরোপীয় শিল্পরসিক মন্তব্য করিয়াছিলেন—ইহা যথার্থই একজন মহামানবের মনের প্রতিবিম্ব। কথিত আছে ফতেপুর সিক্রীর সৌধ নক্সাগুলির পরিকল্পনা আকবর নিজের হাতেই করিয়াছিলেন। বিখ্যাত আগ্রা দুর্গ তাঁহার অন্যতম শ্রেষ্ঠ শিল্প কীর্তি। এই দুর্গের মধ্যে তিনি বিখ্যাত দেওয়ানী আম ও দেওয়ানী খাস নির্মাণ করিয়াছিলেন। আকবরের পরিকল্পিত সেকেন্দ্রায় তাঁহার সমাধি মন্দিরটি জাহাংগীরের রাজত্বকালে পরিসমাপ্ত হয়। ইহা ছাড়া জাহাংগীর নুরজাহানের পিতা ইতিমাদ-উদ-দৌলার কবরের উপর বিখ্যাত সমাধি মন্দির নির্মাণ করিয়াছিলেন। শাজাহান পিতামহ আকবরের মতই শিল্পরসিক ও শিল্পোৎসাহী ছিলেন। আকবরের শিল্প পরিকল্পনায় যে মৌলিকতা, সংযম ও গাম্ভীর্য লক্ষিত হইয়াছিল শাজাহানের শিল্প কীর্তিগুলিতে তাহার একান্ত অভাব হইলেও, আড়ম্বর ও অলংকরণের দিক দিয়া এইগুলি ভারতীয় শিল্প ইতিহাসে অতুলনীয় বলা যাইতে পারে। স্থাপত্যবিলাসী নরপতি শাজাহান তাঁহার প্রিয়তমা মহিষী মমতাজের স্মৃতিকে অক্ষয় করিয়া রাখিবার জন্য যমুনার তীরে মর্মর তাজমহল রচনা করিলেন। এই মর্মর প্রাসাদটি যে শিল্প রসিকদিগের নিকট একান্ত বিস্ময়ের বস্তু তাহাতে সন্দেহ নাই। তাজমহল নির্মাণের প্রধান স্থপতি ছিলেন সম্ভবতঃ ওস্তাদ ঈশার্খাঁ। ইহার অলংকরণের ভার পড়িয়াছিল বাঙালী শিল্পী বলদেব দাশের উপর। ইহা ছাড়া শাজাহান আগ্রায়

যমুনা তীরে শাহজাহানের অমর কীর্তি তাজমহল

দেওয়ানী আম, দেওয়ানী খাস, মতি মসজিদ ও জামি মসজিদ নির্মাণ করিয়াছিলেন। দেওযানী খাসের ছাদের তলদেশ স্বর্ণ, রৌপ্য ও রত্ন

মতি মসজিদ—দিল্লী

খচিত ছিল। ইহার গাত্রে লিখিত ছিল—'যদি পৃথিবীতে কোথাও স্বর্গ থাকে, তবে তাহা এইখানে'। শিল্পীর এই আত্মবিশ্বাস ও সদম্ভ ঘোষণা অত্যুক্তি বলিয়া মনে হয় না। শাজাহান তাঁহার রাজত্বের অষ্টম বর্ষে মণিমাণিক্য

খচিত বিখ্যাত ময়ূর সিংহাসনটি নির্মাণ করেন। শিল্প ও স্থাপত্যে ইহা সর্বকালেরই বিস্ময়। মোগল সাম্রাজ্যের পতনের যুগে পারস্যের সম্রাট নাদির শাহ কর্তৃক ইহা লুণ্ঠিত হয়।

মোগল যুগের স্থাপত্য কলার একটি লক্ষণীয় বিষয় এই যে, আকবরের স্থাপত্য নিদর্শনগুলি সমস্তই রক্ত প্রস্তরে নির্মিত। আর শাজাহানের শিল্পকীর্তিগুলি সমস্তই শ্বেত প্রস্তরে নির্মিত। বাবর হইতে শাজাহান পর্যন্ত প্রত্যেক মোগল সম্রাটই ছিলেন শিল্প ও স্থাপত্যের বিশেষ উৎসাহী। কিন্তু মোগলযুগের শেষ শ্রেষ্ঠ সম্রাট অতিরিক্ত ধর্মান্ধতার বশবর্তী হইয়া স্থাপত্য শিল্পে উৎসাহ বোধ করিতেন না।

## ॥ সাহিত্য, সংগীত ও চিত্রকলা ॥

আওরংগজেব ব্যতীত সকল মোগল সম্রাটই ছিলেন সাহিত্য-রসিক, সাহিত্য-স্রষ্টা ও বিদ্যোৎসাহী। বাবর ও জাহাংগীর আত্মজীবনী রচনা করিয়াছিলেন। হুমায়ুনের ভ্রাতা কামরাণ একটি কবিতাসংগ্রহ প্রকাশ করিয়াছিলেন। দারা শিকোহ্ উপনিষদের ফার্সী অনুবাদ করিয়াছিলেন। বহু মোগল অন্তঃপুরচারিণীও কবিত্ব প্রতিভার পরিচয় দিয়াছেন। হুমায়ুন ভগিনী গুলবদন হুমায়ুননামা রচনা করিয়াছিলেন। জাহাংগীর মহিষী নূরজাহান, শাজাহান কন্যা জাহানারা ও আওরংগজেব দুহিতা জেবউন্নিসা বহু ফার্সী কবিতা রচনা করিয়াছিলেন। এই সময় কতকগুলি ইতিহাস ও অনুবাদগ্রন্থও রচিত হইয়াছিল। আকবরের সভাসদ আবুলফজল 'আইন-ই-আকবরী' ও 'আকবরনামা' নামে দুইটি গ্রন্থ রচনা করেন। আকবরের সময়ের অন্যতম ঐতিহাসিক বদাউনী তাঁহার বিখ্যাত 'মস্তখব-উৎ-তোয়ারিখ' গ্রন্থ রচনা করেন। আকবরের পৃষ্ঠপোষকতায় অথর্ববেদ, রামায়ণ, মহাভারত, হরিবংশ, কথাসরিৎসাগর প্রভৃতি সংস্কৃত গ্রন্থের ফার্সী অনুবাদ হইয়াছিল। বদাউনী দীর্ঘ চারিবৎসর পরিশ্রম করিয়া রামায়ণের অনুবাদ সমাপ্ত করিয়াছিলেন। ফৈজী লীলাবতীর বিখ্যাত গণিতশাস্ত্র ফার্সী ভাষায় অনুবাদ করিয়াছিলেন। ফৈজী নলদময়ন্তীরও ফারসী অনুবাদ করিয়াছিলেন। জাহাংগীরের আত্মজীবনী ভারতীয়-পারসিক সাহিত্যের একটি উল্লেখযোগ্য গ্রন্থ। শাজাহানও ফারসী সাহিত্যের বিশেষ উৎসাহদাতা ছিলেন। তাঁহার সমসাময়িক ঐতিহাসিক আবদুল হামিদ 'বাদশাহ নামা' নামে বিখ্যাত গ্রন্থ রচনা করেন। আওরংগজেব নিজে সুপণ্ডিত হইলেও ধর্মীয় গোঁড়ামীর বশবর্তী হইয়া

সাহিত্যের পৃষ্ঠপোষকতা করেন নাই। কাফী খাঁ তাঁহার আমলে গোপনে ইতিহাস রচনা করিয়াছিলেন।

সুলতানী আমল হইতে প্রাদেশিক ভাষাগুলির যে উন্নতি পরিলক্ষিত হইতেছিল, মোগল আমলে তাহার পরিপূর্ণ বিকাশ ঘটে। হিন্দি ভাষা ও সাহিত্য এই সময় একটি বিশিষ্ট রূপ গ্রহণ করে। মহম্মদ জয়সী মেবারের রাণী পদ্মাবতীর কাহিনী লইয়া এই সময় হিন্দী ভাষায় 'পদুমাবৎ' কাব্য রচনা করেন। আকবর সভাসদ বীরবল, রাজা ভগবান দাস, মানসিং ও তোডরমল প্রভৃতি হিন্দিতে কবিতা রচনা করিতেন। এই সময় আগ্রার হিন্দী কবি অন্ধ সুরদাস রাধাকৃষ্ণ বিষয়ক বহু পদ রচনা কবেন। ভক্তকবি সুরদাসের 'রামচরিত মানস' এই যুগেবই রচনা।

মোগলযুগে বাংলা সাহিত্যেরও অসাধারণ উন্নতি ঘটে। চণ্ডীদাস, জ্ঞানদাস, গোবিন্দদাস প্রভৃতি বৈষ্ণবপদাবলীকারগণ; কৃষ্ণদাস কবিরাজ, বৃন্দাবনদাস, লোচনদাস প্রভৃতি চৈতন্যচরিতকারগণ তাঁহাদের বিখ্যাত গ্রন্থগুলি এই সময় বচনা করেন। মুকুন্দরাম, বিজয়গুপ্ত, রূপরাম চক্রবর্তী, ভারতচন্দ্রের মত মংগলকাব্যের কবিগণেব এই যুগে আবির্ভাব হইয়াছিল। বাংলার লোকসাহিত্যের চরম বিকাশেব যুগও এই মোগল যুগ।

মোগল যুগ মারাঠী সাহিত্যেরও এক গৌরবময় যুগ। সাধক কবি তুকারাম এই সময় মারাঠী ভাষায় সুন্দর সুন্দব দোঁহাগুলি রচনা করেন। শিবাজীর গুরু রামদাস স্বামী দশবোধ গ্রন্থে ভক্তিযোগ ও কর্মযোগের শিক্ষা দান করেন।

মোগল সম্রাটগণ সংগীতেরও বিশেষ উৎসাহী সমর্থক ছিলেন। আকবরের দরবারে ভারতীয়, ইরাণীয়, তুরাণীয় ও কাশ্মীরী গায়ক গায়িকারা উপস্থিত থাকিতেন। তানসেন ও মালবের রাজা রাজবাহাদুর আকবরের সভায় সংগীতের জন্য বিশেষ খ্যাতি লাভ করিয়াছিলেন। উচ্চাংগ সংগীতের খ্যাতি এই সময় হইতে বিশেষ করিয়া বিস্তার লাভ করিতে থাকে। আকবর নিজেও একজন বড় সংগীতজ্ঞ ছিলেন। বাদ্যযন্ত্র হিসাবে পাখোয়াজের প্রচলন সম্ভবতঃ তিনিই প্রথম করেন।

স্থাপত্যশিল্পের মত চিত্রশিল্পেও মোগলযুগ বিশেষ উন্নতি করিয়াছিল। এই যুগের চিত্রশিল্পে ভারতীয় চিত্রকলার সহিত ইরানীয় ও চৈনিক চিত্রকলার মিশ্রণ ঘটিয়াছিল। আকবরের সভায় সতেরজন শ্রেষ্ঠ চিত্রশিল্পীর মধ্যে তেরজন ছিলেন হিন্দু। বাকি চার জন ছিলেন ইরানীয়। আকবরের

আমলে বাসবন্ত, লালকেস্থ, মুকুন্দ, হরিবনস্ প্রভৃতি ছিলেন শ্রেষ্ঠ চিত্রশিল্পী। জীবজন্তু, পক্ষী ও প্রতিকৃতি ছিল তাঁহাদের চিত্রশিল্পের বিষয়। আকবরের মত জাহাংগীরও চিত্ররচনায় অবসর বিনোদন করিতেন। তাঁহার সভায় বিষণদাস, মনোহর, গোবর্ধন ও মহম্মদ মুরাদ প্রভৃতি ছিলেন শ্রেষ্ঠ চিত্রশিল্পী। শাজাহান ও আওরংগজেব চিত্রকলায় উৎসাহী ছিলেন না। রাজপুতনা ও পাঞ্জাব অঞ্চলকে কেন্দ্র করিয়া এই সময় রাজপুত চিত্রকলার উদ্ভব হয়। এই চিত্ররীতির বিষয়বস্তু ছিল হিন্দু পুরাণ ও রাধাকৃষ্ণ বিষয়ক উপাখ্যান। পরবর্তীকালে কাংড়ার কৃষ্ণলীলার চিত্র ও বাংলার পটচিত্র বিশেষ খ্যাতি লাভ করে।

## অনুশীলনী

১। শ্রেষ্ঠ মোগল সম্রাটগণের ইতিহাস সংক্ষেপে বিবৃত কর।

[ Describe briefly the career and achievements of the great Mughal Emperors. ]

২। আকবরের শ্রেষ্ঠত্ব বিবৃত কর।

[ Describe the greatmess of Akbar. ]

৩। মোগলযুগের শাসন পদ্ধতি সম্বন্ধে যাহা জান লিখ।

[Write what you know about the Mughal administration.]

৪। মোগল যুগের স্থাপত্য ও শিল্পকলার কথা সংক্ষেপে লিখ।

[ Write briefly what you know about the art and architecture of the Mughal age. ]

৫। মোগল যুগের ভারতের সামাজিক ও অর্থনৈতিক অবস্থার কথা সংক্ষেপে লিখ।

[ Write briefly the social and economic condition of India in the Mughal age. ]

৬। মোগল যুগের ভারতীয় সাহিত্য, সংগীত ও চিত্রকলা সম্বন্ধে একটি বিবরণ লিপিবদ্ধ কর।

[ Write what you know about Indian literature, music and painting in the Mughal age. ]

# ষোড়শ পরিচ্ছেদ

## ॥ মোগল সাম্রাজ্যের পতন ও ইউরোপীয় শক্তির অভ্যুদয় ॥

## ( Fall of the Mughal Empire & the advent of the Europeans )

প্রায় দ্বিশতবর্ষব্যাপী অমিত প্রতাপে রাজত্ব করিয়া কালের অমোঘ নিয়মে মোগল সাম্রাজ্যের পতন ঘটিল। নিয়তির অমোঘ নীতিতে সবকিছুই ধ্বংস হয়, অমিত প্রতাপশালী মোগল সাম্রাজ্যেরও পতন হইল। কিন্তু এই পতনের পিছনে কয়েকটি সুস্পষ্ট কারণ রহিয়াছে। কারণগুলি পরোক্ষ ও প্রত্যক্ষ দুই শ্রেণীতে বিভক্ত করা যায়। মোগল সাম্রাজ্যের চরম পতনের পূর্ব হইতে যে কারণগুলি সক্রিয় হইয়া উঠিতেছিল, তাহাদিগকে পরোক্ষ কারণ বলা যাইতে পারে। সম্রাট আকবরের উদারনীতির ফলে, হিন্দু বিশেষ করিয়া শক্তিশালী রাজপুতগণ মোগল সাম্রাজ্যের সর্বাপেক্ষা শক্তিশালী সমর্থক হইয়া উঠিয়াছিলেন। কিন্তু আকবরের পর হইতে বিশেষ শাজাহানের কাল হইতে হিন্দুবিদ্বেষ নীতি আরম্ভ হয়। এই হিন্দুবিদ্বেষ নীতি চরমে উঠে আওরংগজেবের সময়। দাক্ষিণাত্যে শিবাজীর নেতৃত্বে হিন্দুমারাঠাশক্তি শক্তিশালী হইয়া উঠে। আওরংগজেবের ধর্মান্ধ অনুদার হিন্দুবিদ্বেষ নীতিতে বিরক্ত হইয়া উত্তর ভারতের রাজপুত শক্তি মোগল শক্তির প্রতি বিদ্বিষ্ট হইয়া পড়ে। পাঞ্জাবের শিখশক্তিরও এই সময় জাগরণ ঘটিয়া উঠে। প্রবল এই ত্রিশক্তির বিরুদ্ধে আওরংগজেবের রণনীতিকুশলতা ও বিচক্ষণতা কোনমতে সাম্রাজ্যের কাঠামো টিকাইয় রাখিতে পারিলেও, পরবর্তী সম্রাটগণের দুর্বলতা এই বিরোধী শক্তিগুলির বিরুদ্ধে দাঁড়াইতে পারিল না। মোগল সাম্রাজ্যের পতনের অন্যতম পরোক্ষ কারণ ইহার অর্থনৈতিক সংকট। সম্রাট শাজাহানের রাজত্বকালের বিলাস-ব্যসনপূর্ণ জীবনযাত্রায় ও সৌধাদি নির্মাণ করিতে গিয়া রাজকোষ প্রায় শূন্য হইয়া গেল। এই শূন্য রাজকোষ পূর্ণ করিবার জন্য এবং উত্তর ও দক্ষিণ ভারতের যুদ্ধ ব্যয়ভার নির্বাহ করিবার জন্য আওরংগজেবকে প্রজাদের উপর অতিরিক্ত করভার চাপাইতে হয়। ইহার সহিত যোগ দেয় আওরংগজেবের অতিরিক্ত সন্দেহপরায়ণতা, মোগল সাম্রাজ্যের বিশালতা ও মোগলবাহিনীর মধ্যে অব্যবস্থা। আওরংগজেব বিজাপুর ও গোলকুণ্ডা জয় করিয়া প্রায় দাক্ষিণাত্যের শেষ পর্যন্ত সাম্রাজ্য সীমা বিস্তৃত করিয়া ফেলেন। কিন্তু এই বিশাল সাম্রাজ্য শাসন করা

যোগাযোগের অসুবিধার ফলে প্রায় অসম্ভব হইয়া পড়ে। ফলে আওরংগজেব যখন দাক্ষিণাত্যে থাকিতেন তখন উত্তর ভারতে বিশৃংখলা দেখা দিত আবার যখন উত্তর ভারতে থাকিতেন তখন দাক্ষিণাত্যে বিশৃংখল অবস্থার সৃষ্টি হইত। মোগল সামরিক বাহিনীব বিশালতা ও সামরিক দক্ষতার খ্যাতি থাকিলেও, ত্ববিতগতিব অভাবে মহারাষ্ট্রবাহিনীর আকস্মিক আক্রমণে তাহাকে বহুবার বিপর্যস্ত হইতে হইয়াছে।

কিন্তু এই সমস্ত আভ্যন্তরীণ দুর্বলতা সত্বেও আওবংগজেবেব বাজত্বকাল পর্যন্ত মোগল সাম্রাজ্যের বাহ্যিক কাঠামো মোটামুটি বজায় ছিল। কিন্তু পরবর্তীকালে মোগল বংশধরগণের দুর্বলতায় ও অন্তর্বিরোধী কলহে মোগল শক্তি যখন প্রায় বিপর্যস্ত, সেই সময় নাদিবশাহ ও আহমদশাহ দুববানীব আক্রমণে বজ্রকঠিন মোগল সাম্রাজ্য ভাঙিষা ছিন্ন ভিন্ন হইষা গেল। দেশেব এই বিপষয়ের সুযোগে ইউরোপীয় বণিক সম্প্রদাষ দেশের অভ্যন্তরে আত্মবিস্তারের পথ সুগম করিয়া লইল। দক্ষিণ ভারতে ইংবাজ ও ফরাসী শক্তি, আর উত্তর ভারতে ইংরাজ, ফবাসী ও ডাচ শক্তি প্রবল প্রতিদ্বন্দ্বিতায় মাতিয়া উঠিল।

## ইউরোপীয় বণিকদের ভারত আগমন॥

সুদুর প্রাচীনকাল হইতে ইউরোপের সহিত ভারতবর্ষের বাণিজ্যিক ও সাংস্কৃতিক সম্পর্ক স্থাপিত হইয়াছিল। আলেকজাণ্ডারের ভাবত আক্রমণের ফলে গ্রীস ও ভারতবষ, প্রাচীন পৃথিবীর, দুই সভ্যতার লীলাভূমি আরো ঘনিষ্ঠ সম্পর্কে আবদ্ধ হয। গ্রীক ঐতিহাসিক হেরোডেটাস্ তাঁহার ইতিহাস গ্রন্থে ভারত বিবরণী লিপিবদ্ধ করিষা গিযাছেন। গ্রীক দূত মেগাস্থিনিস্ মৌর্য চন্দ্রগুপ্তের রাজত্বকালে ভারতবর্ষে আসিযাছিলেন। কোন এক অজ্ঞাতনামা লেখকের "Periplus of the Erithrian Sea' নামক গ্রন্থে ভারতবর্ষ ও রোমেব বাণিজ্যিক সম্পর্কের ইতিহাস লিপিবদ্ধ রহিয়াছে। আরবীয়গণের সহিত যোগাযোগের পর আরবীয ও ফিনিসীযদের মাধ্যমে ইউরোপ ও ভারতবর্ষের সম্পর্ক আবার নূতন কবিষা স্থাপিত হয। আরবীয় ও ফিনিসীয় বণিকগণ ভারতবর্ষ হইতে মস্‌লিন, রেশমী ও পশমী বস্ত্র এবং নানাপ্রকার মশলা ইউরোপের বিভিন্ন বাণিজ্য বন্দরে রপ্তানি কবিতে থাকে। তাঁহাদের মাধ্যমে ভারতের জ্যোতির্বিদ্যা, চিকিৎসাশাস্ত্র ও গণিতশাস্ত্র ইউরোপীয় মণীষার নূতন দিগন্তের দ্বার উন্মুক্ত করিয়া দেয়। ভারতীয় ঐশ্বর্যের খ্যাতি

ইউরোপীয় বণিকদিগকে ভারতবর্ষের সহিত সমুদ্রপথে সোজাসুজি বাণিজ্য করিতে উৎসুক করিয়া তোলে। ১৪৯৮ খৃঃ পর্তুগীজ নাবিক ভাস্কো-ডা-গামা উত্তমাশা অন্তরীপ ঘুরিয়া সমুদ্রপথে কালিকট বন্দরে উপস্থিত হ'ন। ভাস্কো-ডা-গামা কালিকট বন্দরে পৌছিলে কালিকটের হিন্দু রাজা তাঁহার সহিত উদার ও প্রীতিপূর্ণ ব্যবহার করেন এবং তাহাকে যথেষ্ট পরিমাণে বাণিজ্যিক সুযোগ সুবিধা প্রদান করেন। ইহার পর বহু পর্তুগীজ নাবিক কালিকট বন্দরে আসিয়া সমবেত হইতে থাকে এবং আরবীয়গণের সহিত বাণিজ্যিক ব্যাপারে প্রত্যক্ষ প্রতিদ্বন্দ্বিতায় নামিয়া পড়ে। ১৫০৯ খৃঃ আলবুকার্ক নামে জনৈক পর্তুগীজ গভর্ণর বিজাপুর রাজের নিকট হইতে গোয়া দখল করিয়া তাহাকে ভারতের পর্তুগীজ রাজ্যের রাজধানী করিয়া তোলেন। ক্রমশঃ তাহারা দিউ, দমন, ফলসেট, বেসিন, বোম্বাই, চট্টগ্রাম ও বাংলাদেশের সুন্দরবন অঞ্চল অধিকার করিয়া ফেলে। ষোড়শ শতাব্দীতে এইসব অঞ্চলে পর্তুগীজরা প্রবল প্রতাপে রাজত্ব করিতে থাকে। সপ্তদশ শতাব্দীতে ইংরাজ ও ডাচ শক্তির নিকটে পরাজিত হইয়া ইহাদিগকে অধিকাংশ বাণিজ্য বন্দরগুলি হারাইতে হয়। ভারতবর্ষে পর্তুগীজ রাজত্বের ইতিহাস এক দুঃস্বপ্ন ও কালিমালিপ্ত ইতিহাস। জলদস্যুতা, অকারণ নিপীড়ন ও ধর্মান্তরিতকরণের দ্বারা ইহারা ভারতবাসীদের নিকট এক বিভীষিকার সৃষ্টি করে। সম্রাট শাজাহান একবার পর্তুগীজ জলদস্যুদের কঠোর শাস্তি দিয়াছিলেন কিন্তু কেন্দ্রীয় রাজশক্তির দুর্বলতার সুযোগে ইহারা আপনাদের অত্যাচারের রথচক্র নিরুপদ্রবে চালাইয়া যাইতে থাকে। স্বাধীন ভারতবর্ষেও গোয়া, দিউ, দমন এক ভয়াবহ দুঃস্বপ্নের মত এতদিন টিকিয়া ছিল। ১৯৬০ সালে স্বাধীন ভারতভূমি ভারতবর্ষের অংশীভূত এই বিদেশী পদদলিত অংশগুলিকে আবার স্বাধীন ভারতবর্ষের অংগীভূত করিয়া তোলে।

পর্তুগীজদের সাফল্যে উৎসাহিত হইয়া ওলন্দাজগণ ভারতবর্ষে বাণিজ্য বিস্তার করিতে আগ্রহী হয়। নেদারল্যাণ্ডস্‌এর ওলন্দাজগণ ১৬০২ খৃঃ তাহাদের সরকারের পৃষ্ঠপোষকতায় ইউনাইটেড ইস্ট ইণ্ডিয়া কোম্পানী ও নেদারল্যাণ্ডস্ নামে এক বণিকসংঘ গঠন করেন। কিন্তু ভারতবর্ষে বাণিজ্য করিতে আসিয়াই প্রথমে তাহাদিগকে পর্তুগীজদের সহিত প্রতিদ্বন্দ্বিতায় নামিতে হয়। ক্রমে তাহারা মালাক্কা, সিংহল ও বাংলাদেশের চুঁচুড়া অধিকার করিয়া ফেলে এবং দেশের বিভিন্নস্থলে ওলন্দাজ কুঠি নিমাণ করে। পরবর্তীকালে ওলন্দাজগণ ভারতবর্ষ অপেক্ষা পূর্বভারতীয় দ্বীপপুঞ্জে বাণিজ্য বিস্তারে অধিক আগ্রহশীল

হয়। সপ্তদশ শতকে পর্তুগীজদের সহিত এক প্রবল সংঘর্ষে পর্তুগীজরা যখন কিছুটা হতবল হইয়া পড়ে তখন তাহারা গুজরাট, বাংলা, বিহার ও উড়িষ্যায় বাণিজ্য বিস্তার করিতে থাকে। ভারতবর্ষে ওলন্দাজ কুঠিগুলির মধ্যে সুরাট, কোচিন, চুঁচুড়া, কাশিমবাজার, বরানগর, পাটনা প্রভৃতি উল্লেখযোগ্য। ভারতবর্ষ হইতে ইহারা নীল, সোরা, চা, রেশমী, পশমী ও সুতীবস্ত্র ইউরোপীয় বাজারে রপ্তানি করিত। পরবর্তীকালে বাণিজ্যিক ব্যাপারে ইংল্যাণ্ড ও পর্তুগালের মধ্যে সংঘর্ষ প্রবল হইয়া উঠিলে, ইহারা ভারতবর্ষ হইতে তাহাদের বাণিজ্যিক প্রচেষ্টা সরাইয়া লইয়া পূর্ব ভারতের দ্বীপপুঞ্জেই নিজেদের বাণিজ্য সীমাবদ্ধ রাখে।

পর্তুগীজ ও ওলন্দাজদিগের পরে ভারতবর্ষে বাণিজ্য করিতে আসে ফরাসীগণ। ফরাসী সম্রাট চতুর্দশ লুইর রাজত্বকালে তাঁহার মুখ্যমন্ত্রী কোলবার্টের প্রচেষ্টায় ফ্রান্সে একটি ইষ্ট ইণ্ডিয়া কোম্পানী স্থাপিত হয়। ১৬৬৮ খৃঃ ইহারা সুরাটে ও ১৬৬৯ খৃঃ মসলিপট্টমে বাণিজ্য কুঠী স্থাপন করে। ১৬৭৭ খৃঃ দক্ষিণ ভারতের পণ্ডিচেরীতে ইহাদের অন্য একটি বাণিজ্যকেন্দ্র স্থাপিত হয়। ১৬৭৪ খৃঃ বাংলার তদানীন্তন নবাব শায়েস্তা খাঁর নিকট হইতে ইহারা চন্দননগরের অধিকার লাভ করে। ক্রমে ক্রমে ইহারা চন্দননগর, মাহে, কারিকল ও মরিসাস প্রভৃতি স্থানে ফরাসী বাণিজ্য কুঠী স্থাপন করে। ১৭৪২ খৃঃ ডুপ্লে নামে একজন কুটনীতিজ্ঞ সমরকুশল ফরাসী সৈনিক পণ্ডিচেরীর শাসনকর্তা হইয়া ভারতবর্ষে আসেন। ভারতীয় রাজন্যবর্গের অন্তর্বিরোধের সুযোগ লইয়া ভারতবর্ষে তিনি ফরাসী সাম্রাজ্য প্রতিষ্ঠার স্বপ্ন দেখিতেন। ইহার ফলেই ফরাসীদের প্রবল প্রতিদ্বন্দ্বীরূপে ভারতের রাজনীতির আকাশে ইংরাজশক্তির অভ্যুদয় ঘটে। কিন্তু দাক্ষিণাত্যে ও বাংলাদেশে ইংরাজশক্তির নিকট পরাজিত হইয়া ভারতবর্ষে ফরাসী সাম্রাজ্য প্রতিষ্ঠার স্বপ্ন চিরদিনের জন্য বিলীন হইয়া যায়।

ভারতবর্ষে পর্তুগীজ ও ওলন্দাজ শক্তির বাণিজ্যিক ও রাজনৈতিক সমৃদ্ধিতে আকৃষ্ট হইয়া ইংরাজগণও ভারতবর্ষের সহিত বাণিজ্যিক সম্পর্ক স্থাপনে আগ্রহী হইয়া উঠে। এই সময় ফ্রান্সিস্ ড্রেকের সমুদ্রপথে বিশ্ব পরিক্রমা ও ইংরাজ নৌবহরের নিকট বিখ্যাত স্পেনীস্ আর্মাডার পরাজয়ের ফলে ইংরাজ জনসাধারণের মধ্যে প্রবল আত্মবিশ্বাস জাগিয়া উঠে। ১৬০০ খৃঃ ভারতবর্ষের সহিত বাণিজ্য করিবার উদ্দেশ্যে একটি ইংরাজ বণিক সম্প্রদায় ইষ্ট ইণ্ডিয়া কোম্পানী নামে একটি কোম্পানী গঠন করে ও তদানীন্তন

মহারাজ্ঞী রাণী এলিজাবেথের নিকট হইতেও ভারতবর্ষে বাণিজ্য করিবার অনুমতি লাভ করে। ১৬০৮ খৃঃ ইংল্যাণ্ডের তদানীন্তন অধিপতি প্রথম জেমসের সুপারিশ পত্র লইয়া কেপ্টেন হকিন্স জাহাংগীরের রাজসভায় উপস্থিত হয় এবং জাহাংগীরের অনুমতি লইয়া সুরাটে একটী ইংরাজ বাণিজ্য কুঠী স্থাপন করেন। ইহার কয়েক বৎসর পরে প্রথম জেমস্ আবার স্যার টমাস্ রোকে ইংরাজ কোম্পানীর জন্য কিছু বাণিজ্যিক সুবিধা আদায় করিতে জাহাংগীরের রাজসভায় দূতরূপে প্রেরণ করেন। স্যার টমাস্ রোর প্রচেষ্টায় ইংরাজেরা সুরাট, আগ্রা, আহমদাবাদ প্রভৃতি স্থানে কয়েকটি কুঠী স্থাপন করিতে সক্ষম হয়। পর্তুগীজরা দীর্ঘদিন ধরিয়া বোম্বাই বন্দরকে কেন্দ্র করিয়া দক্ষিণ ভারতে ব্যবসা বাণিজ্য করিতেছিল। ১৬৬১ খৃঃ ইংল্যাণ্ডাধিপতি দ্বিতীয় চার্লস্ পর্তুগীজ রাজকন্যাকে বিবাহ করিয়া বোম্বাই বন্দরটি যৌতুক স্বরূপ লাভ করেন। ইহার পর হইতে বোম্বাই বন্দরটি দক্ষিণ ভারতে ইংরাজের সর্বশ্রেষ্ঠ বন্দররূপে পরিগণিত হয়। ক্রমশঃ ইংরাজ বণিকগণ মাদ্রাজ, হুগলী, কাশিমবাজার, পাটনা প্রভৃতি স্থানে কয়েকটি বাণিজ্য কুঠী স্থাপন করে। ১৬৯০ খৃঃ জব চার্নক নামে একজন বিচক্ষণ ইংরাজ কর্মচারী মোগল সম্রাটের অনুমতি লইয়া সুতানুটী, গোবিন্দপুর ও কালিঘাট এই তিনটি গ্রামের জমিদারী স্বত্ব ক্রয় করিয়া লন এবং এই তিনটিকে কেন্দ্র করিয়া কলিকাতা নগরীর প্রতিষ্ঠা করেন। বাংলাদেশে ইংরাজ প্রভাব ও আধিপত্য দ্রুতবেগে বিস্তৃত হইতে দেখিয়া কলিকাতাকে সুরক্ষিত করিবার জন্য ইংরাজগণ তৎকালীন ইংল্যাণ্ডাধিপতি তৃতীয় উইলিয়ামের নামানুসারে ফোর্ট উইলিয়াম দূর্গ নির্মাণ করেন। অষ্টাদশ শতাব্দীর শেষ পাদে কেন্দ্রীয় মোগল শক্তি যখন দুবল হইয়া পড়িতেছিল তখন দক্ষিণ ভারতে কয়েকটি স্বাধীন রাজ্যের উদ্ভব হয়। কিন্তু পারস্পরিক স্বার্থ সংঘাতের ফলে ইহারা যখন জর্জরিত হইতেছিল তখন ইংরাজ ও ফরাসী শক্তি এক এক দেশীয় রাজপক্ষকে অবলম্বন করিয়া নিজেদের শক্তি প্রতিদ্বন্দ্বিতায় মাতিয়া উঠে। বাণিজ্যিক প্রতিদ্বন্দ্বিতা রাজনৈতিক প্রতিদ্বন্দ্বিতায় পরিণত হয়। ইংরাজ ও ফরাসী শক্তি প্রথম, দ্বিতীয় ও তৃতীয় কালিকট যুদ্ধকে কেন্দ্র করিয়া পরস্পর শক্তি প্রতিদ্বন্দ্বিতায় মত্ত হয়। অবশেষে ইংরাজের ভাগ্যেই বিজয়ীর বরমাল্য লাভ হয়। ইংরাজেরা একমাত্র প্রতিদ্বন্দ্বী ফরাসী শক্তিকে পরাভূত করিয়া ভারতবর্ষে অপ্রতিদ্বন্দ্বিত্ব লাভ করে। ১৭৫৬ খৃঃ ইউরোপে সপ্তবর্ষব্যাপী যুদ্ধ আরম্ভ হয়। এই যুদ্ধে ইংরাজ ও ফরাসী শক্তি ভারতবর্ষেও শক্তি পরীক্ষায়

অবতীর্ণ হয়। ইংরাজেরা বাংলাদেশের নবাব সিরাজদ্দৌল্লার নির্দেশ অবজ্ঞা করিয়া ফোর্ট উইলিয়াম দুর্গকে পরিখাবেষ্টিত ও অস্ত্র-সস্ত্রে সুসজ্জিত করিয়া তুলে। ক্রুদ্ধ সিরাজদ্দৌল্লা কলিকাতা আক্রমণ করিয়া ইংরাজ শক্তিকে বিপর্যস্ত করিয়া দেন। কলিকাতার ইংরাজ শক্তির পরাভবের সংবাদ দাক্ষিণাত্যে পৌঁছিলে সেনাপতি ক্লাইভ ও ওয়াটসন দাক্ষিণাত্য হইতে সসৈন্যে কলিকাতা যাত্রা করেন। ইংরেজ কর্তৃক কলিকাতা পুনরুদ্ধারের পর নবাব ও ইংরাজ শক্তি পরস্পর শক্তি পরীক্ষার মুর্শিদাবাদে পলাশীর আম্রকাননে উপস্থিত হইলেন। জগৎশেঠ, উমিচাঁদ, রাজ বল্লভ, মির্জাফর প্রভৃতির হীন চক্রান্তে বাংলার শেষ স্বাধীন নবাব সিরাজদৌল্লা ইংরাজশক্তির নিকট পরাজিত হইলেন। সিরাজদ্দৌলার মৃত্যুর পরে বিশ্বাসঘাতকতার পুরস্কার স্বরূপ মির্জাফর বাংলার মসনদে উপবেশন করিলেও প্রকৃতপক্ষে রাজত্ব করিতে লাগিল ইংরেজগণই। পরবর্তীকালে মির্জাফরের জামাতা মীরকাশেম বাংলাদেশের নষ্ট গৌরব কিছু পরিমাণে ফিরাইয়া আনিতে সমর্থ হইলেও বক্সারের যুদ্ধে ইংরাজদের নিকট তাঁহার পরাজয় ঘটে। পর বৎসর ক্লাইভ দিল্লীর সম্রাট শাহ্ আলমের কাছ হইতে বাংলা, বিহার ও উড়িষ্যার দেওয়ানী লাভ করিয়া প্রকৃতপক্ষে বাংলাদেশে ইংরাজ রাজশক্তির ভিত্তি ভূমি স্থাপিত করেন। ইহার পর অষ্টাদশ শতকের শেষের দিকে ইংরাজদের প্রবল প্রতিদ্বন্দ্বী মহীশূর ও মহারাষ্ট্রের পতনের ফলে সমগ্র ভারতবর্ষে ইংরাজ শক্তি প্রতিদ্বন্দ্বীহীন হইয়া পড়ে। কূটনীতি ও বাহুবলের সহায়তায় ক্রমে ক্রমে তাহারা সমগ্র ভারতবর্ষের অধীশ্বর হইয়া উঠে।

## ॥ সমসাময়িক দেশীয় রাজ্য ॥

দুইশতবর্ষব্যাপী রাজত্বকালে মোগল সম্রাটগণ যে বজ্রকঠোর সাম্রাজ্যের প্রতিষ্ঠা করিয়াছিলেন তাহা আওরংগজেবের ধর্মান্ধ অনুদার নীতি, পরবর্তী মোগল বংশধরগণের অযোগ্যতা এবং নাদির শাহ ও আহম্মদ শা আবদালির আক্রমণে বিধ্বস্ত হইয়া গেল। এই রাজনৈতিক অব্যবস্থার সুযোগে কয়েকটি শক্তিশালী দেশীয় রাজ্যের উদ্ভব ঘটে। কিন্তু পারস্পরিক সংগ্রাম ও সংঘবদ্ধ ঐক্য শক্তির অভাবে ইংরাজ শক্তির নিকট ইহাদিগকে শেষ পর্যন্ত পরাজয় স্বীকার করিতে হয়।

## ॥ মারাঠা শক্তি ॥

মোগল সাম্রাজ্যের পতনের দিনে ভারতবর্ষে যে কয়েকটি স্বাধীন রাজ্যের উদ্ভব হইয়াছিল অসাধারণ সমর কুশলতা ও তীক্ষ্ণ রাজনৈতিক দূরদর্শিতার জন্য মারাঠা শক্তি তাহাদের মধ্যে প্রবলতম হইয়া উঠে। সাতপুরা, বিন্ধ্য ও সহ্যাদ্রী পর্বতমালাবেষ্টিত মালব ও কংকনের অনুর্বর মরুভূমি এই মারাঠাদের বাসভূমি ছিল। রণকুশল এই জাতি দীর্ঘদিন ধরিয়া বিজয়নগর ও বিজাপুর রাজশক্তির অধীনে সৈনিকের কাজ করিয়া আসিয়াছে। ছত্রপতি শিবাজীর নেতৃত্বে ও আদর্শে অনুপ্রাণিত হইয়া এই দুর্ধর্ষ সৈনিক জাতি এক ঐক্যবদ্ধ মহাজাতিতে পরিণত হইল। মোগল সম্রাট আওরংগজেবের সহিত দীর্ঘকাল প্রতিদ্বন্দ্বিতা করিয়া শিবাজী মারাঠা সাম্রাজ্য প্রতিষ্ঠা করিয়া গেলেন। শিবাজীর মৃত্যুর পর আওরংগজেব শিবাজীর পুত্র শম্ভুজীকে হত্যা করিলেন এবং পৌত্র শাহুজীকে বন্দী করিলেন কিন্তু ইহাতেও নবজাগ্রত মারাঠা শক্তি অবদমিত হইল না। পেশোয়াগণের নেতৃত্বে মহারাষ্ট্রের পুনর্জাগরণ ঘটিল। মহারাষ্ট্র শক্তির এই পুনর্জাগরণের মূলে ছিলেন পেশোয়া বালাজী বিশ্বনাথ এবং তাহার পুত্র বাজীরাও পেশোয়া। বালাজী বাজীরাও মোগল শক্তিকে পরাভূত করিয়া দাক্ষিণাত্যে কেবল একটি বিরাট মারাঠা সাম্রাজ্যের প্রতিষ্ঠা করিলেন না সমগ্র ভারতবর্ষ জুড়িয়া এক হিন্দুরাজ্য প্রতিষ্ঠার স্বপ্ন দেখিলেন। তাঁহার আদর্শে সমগ্র মারাঠা জাতির মধ্যে নূতন জীবনের উন্মাদনা দেখা দিল। বাজীরাওর মৃত্যুর পর তাঁহার পুত্র বালাজী বাজীরাও সিংহাসনে আরোহণ করিলেন। পিতার আরব্ধ কর্মকে বাস্তবে রূপায়িত করিবার ভার পড়িল পুত্রের উপর। তাঁহার রাজত্বকালে পূর্বভারতের উড়িষ্যা হইতে উত্তর ভারতের পাঞ্জাব পর্যন্ত মারাঠা সাম্রাজ্যের বিস্তৃতি ঘটে। কিন্তু ১৭৬১ খৃঃ আহম্মদ শা আবদালির ভারত আক্রমণকে প্রতিরোধ করিতে গিয়া পাণিপথের তৃতীয় যুদ্ধে মারাঠা শক্তির চরম পরাজয় ঘটে এবং ভারতবর্ষে মারাঠা সাম্রাজ্য প্রতিষ্ঠার স্বপ্ন চিরদিনের জন্য বিলীন হইয়া যায়। মারাঠা শক্তির এই বিপর্যয় পরোক্ষ ভাবে ইংরাজ শক্তিকে ভারতবর্ষে সাম্রাজ্য প্রতিষ্ঠায় উৎসাহী করিয়া তুলে।

## ॥ শিখ রাজ্য ॥

শিখ জাতির জাগরণের মূলে ছিল শিখগুরু নানকের ধর্মমত। পঞ্চদশ শতাব্দীর শেষের দিকে গুরু নানক তাঁহার ধর্মমত প্রচারের মধ্য দিয়া তাঁহার

শিখদিগকে একটি সংঘবদ্ধ জাতিতে পরিণত করেন। মোগল সম্রাটগণের অত্যাচারে ধর্মপ্রাণ এই জাতি রণদুর্মদ এক জাতিতে পরিণত হয়। সম্রাট জাহাংগীরের বিদ্রোহী পুত্র খসরুকে আশ্রয় দেওবায় শিখগুরু অর্জুনকে মৃত্যুবরণ করিতে হয়। এই সময় হইতে শিখগণ মোগলদের প্রতি বিদ্বিষ্ট হন। আওরংগজেবের অনুদার ধর্মান্ধ নীতি শিখদেব একটি সামরিক শক্তিতে পরিণত করে। গুরু অর্জুনেব পুত্র হরগোবিন্দকে তাঁহার পিতার উপর ধার্য অর্থ দিতে অস্বীকার করায় বার বৎসর মোগল কারাগারে বন্দী থাকিতে হয়। আওরংগজেব বহু শিখ মন্দির ধ্বংস করেন এবং কাশ্মীরেব ব্রাহ্মণদের ইসলাম ধর্ম গ্রহণে নির্দেশ দেন। নবম শিখগুরু তেগ বাহাদুর আওরংগজেবের এই ধর্মান্ধনীতির প্রতিবাদ করেন। ক্রুদ্ধ আওরংগজেব তাঁহাকে হয় মৃত্যু নয় ইসলাম ধর্ম গ্রহণ করিতে নির্দেশ দেন। তেগ বাহাদুর ঘৃণাভরে ইসলামধর্ম গ্রহণের প্রস্তাব প্রত্যাখ্যান করিয়া মৃত্যুবরণ করাই শ্রেয়ঃ মনে করিলেন। তেগ বাহাদুরের মৃত্যুতে শিখদেব মধ্যে এক অভূতপূর্ব জাগরণ ঘটিল। তেগ বাহাদুরের পুত্র গুরুগোবিন্দ সিংহ শিখজাতিকে একটি সামরিক বাহিনীতে পরিণত করেন। তাঁহার নির্দেশে শিখগণ কেশ, কৃপাণ, কাঁকুই ও লৌহবলয় পরিধান করেন। তাঁহার পুত্র বান্দা স্বাধীন একটি শিখরাজ্য গঠন করিবার উদ্দেশ্যে লৌহগড়ে একটি দুর্গ স্থাপন করেন। কিন্তু ১৭১৭ খ্রীষ্টাব্দে তিনি বন্দী ও নিহত হন এবং তাঁহার পুত্রকেও নির্মমভাবে হত্যা করা হয়। নেতৃত্ববিহীন হইলেও শিখজাতি গুরুগোবিন্দ সিংহের শিক্ষা ভুলিল না বা মোগল শক্তির নিকট আত্মসমর্পণ করিল না। নাদির শাহের ভারত আক্রমণে পাঞ্জাবে যে অব্যবস্থা দেখা যায়, সেই সুযোগে শিখশক্তি তাহাদের হৃতবল আবার অনেক পরিমাণে ফিরাইয়া আনে আর আহম্মদ শাহ আবদালীর ভারত ত্যাগের সময় তাহারা একটি স্বাধীন শিখরাজ্য প্রতিষ্ঠা করিয়া ফেলে। ঊনবিংশ শতাব্দীর প্রথম দিকে রণজিৎ সিং স্বাধীন শিখ দলপতিদের ঐক্যবদ্ধ করিয়া শতদ্রু নদীর পশ্চিম তীরে এক রাজ্য গড়িয়া তুলেন। কিন্তু শতদ্রু নদীর পূর্বতীরে রাজ্যবিস্তার করিতে যাইয়া বৃটিশ শক্তি কর্তৃক বাধা প্রাপ্ত হন এবং অমৃতসরের সন্ধির সর্তানুযায়ী রণজিৎ সিং ও ইংরাজদের মধ্যে এক মৈত্রী সম্পর্ক স্থাপিত হয়। এই সন্ধির সর্ত অনুসারে রণজিৎ সিং শতদ্রু নদীর পূর্ব তীরে রাজ্য বিস্তার করিবেন না বলিয়া প্রতি-শ্রুতি দেন। আজীবন তিনি এই প্রতিশ্রুতি রক্ষা করিয়াছিলেন। তাঁহার নেতৃত্বে শিখজাতি এক দুর্ধর্ষ সামরিক জাতিতে পরিণত হয়। কিন্তু তাঁহার

মৃত্যুর পর উপযুক্ত নেতৃত্বের অভাবে শিখজাতি ক্রমশঃ দুর্বল হইয়া পড়ে। ঊনবিংশ শতাব্দীর মধ্যভাগে ইংরাজের সহিত সংঘর্ষে শিখশক্তির পরাজয় ঘটে।

॥ মহীশূর রাজ্য ॥

ভারতবর্ষে বৃটিশ শক্তি বিস্তারে যে কয়েকটি রাজ্য সর্বস্ব পণ করিয়াছিল, মহীশূর রাজ্য তাহাদের মধ্যে অগ্রণী। মহীশূরের হিন্দুরাজপুত্রকে সিংহাসন চ্যুত করিয়া হায়দার আলি দ্রুতবেগে নিজের সীমানা বিস্তার করিয়া ফেলেন। তাঁহার ক্রমবর্দ্ধমান শক্তি নিজাম, মারাঠা ও বৃটিশ শক্তির নিকট আতংকের বিষয় হইয়া দাঁড়াইল। এই ত্রিশক্তি কখনও পৃথকভাবে কখনও সংঘবদ্ধ-ভাবে মহীশূর শক্তির সহিত যুদ্ধ করে। কিন্তু যুদ্ধের ফল বৃদ্ধ হায়দার আলীর জীবদ্দশায় এই ত্রিশক্তির নিকট কোনদিন উৎসাহব্যঞ্জক হয় নাই। দাক্ষিণাত্য হইতে বৃটিশ শক্তি উচ্ছেদের জন্য হায়দার আলি আমরণ প্রয়াস পাইয়াছিলেন। হায়দার আলির মৃত্যুর পর তাঁহার সুযোগ্য পুত্র টিপু-সুলতান মহীশূর রাজ সিংহাসনে আরোহণ করিলেন। পিতার মত তিনিও বৃটিশশক্তির বিরুদ্ধে আমরণ সংগ্রাম করিয়া গিয়াছেন। বার বার যুদ্ধে পরাজিত হইয়াও তাঁহার স্বাধীনতাপ্রিয়তা ও আত্মবিশ্বাসের কোনদিন অবলুপ্তি ঘটে নাই। চতুর্থ মহীশূর যুদ্ধে টিপু সুলতান প্রাণ দিলেন। সংগে সংগে মহীশূরের গৌরবরবি অস্তমিত হইল। মহীশূর রাজ্য ইংরাজ, নিজাম ও মহীশূরের প্রাচীন হিন্দুরাজার মধ্যে বিভক্ত হইয়া গেল।

শিখ, মারাঠা ও মহীশূরের রাজশক্তির পতনের পর বৃটিশ শক্তিকে বাধা দিতে ভারতবর্ষে আর কোন শক্তি রহিল না।

## অনুশীলনী

১। মোগল সাম্রাজ্যের পতনের কারণগুলি কি বর্ণনা কর।

[ Describe the causes of the fall of the Mughal Empire. ]

২। বৃটিশ শক্তি কিভাবে ভারতবর্ষে আত্মপ্রতিষ্ঠা লাভ করিল বিবৃত কর।

[ Narrate how the British power established in India ]

৩। মহারাষ্ট্র, পাঞ্জাব ও মহীশূরের উত্থান পতনের কাহিনী বিবৃত কর।

[ Describe the rise and fall of Maharastra, the Punjab and Mysore. ]

## সপ্তদশ পরিচ্ছেদ

### ভারতে বৃটিশ শক্তির প্রসার ॥

### ( British power in India )

বাণিজ্যিক ও রাজনৈতিক ক্ষেত্রে বৃটিশ শক্তি যখন টলটলায়মান তখন এক আশ্চর্য কূটনীতিজ্ঞ ও সমরকুশল ইংরেজ সেনানীর ভারতবর্ষে আবির্ভাব ঘটে। তিনি হইতেছেন রবার্ট ক্লাইভ। দাক্ষিণাত্যে ফরাসী শক্তিকে তিনি তীক্ষ্ণ কূটনৈতিক দূরদর্শিতায় ও সমরদক্ষতায় পরাভূত করেন। পলাশীর যুদ্ধক্ষেত্রে নবাব শক্তিকে বিধ্বস্ত করিয়া বাংলাদেশে বৃটিশ শক্তিকে তিনি কেবল নিরংকুশ করিয়া তুলেন নাই, জলে ও স্থলে ওলন্দাজ শক্তিকেও তিনি পরাভূত করেন। সম্রাট শাহ আলমের নিকট হইতে বাংলা, বিহার ও উড়িষ্যার দেওয়ানী লাভ করিয়া তিনি তাঁহার বিজয়ী শক্তিকে আরও সুদৃঢ় করিয়া তুলেন। রবার্ট ক্লাইভ ভারতবর্ষে বৃটিশ শাসনের যে ভিত্তিভূমি প্রতিষ্ঠা করিলেন, ওয়ারেণ হেষ্টিংস তাঁহার তীক্ষ্ণ রাজনৈতিক জ্ঞানের দ্বারা সেই সাম্রাজ্যকে সুপ্রতিষ্ঠিত করিলেন। বৃটিশ সাম্রাজ্যকে ভারতবর্ষে দৃঢ়তর করিতে, হেষ্টিংস শাসন ও বিচারকার্যে যেমন গুরুত্বপূর্ণ সংস্কার সাধন করিলেন তেমনি রাজকোষকে পূর্ণ করিতে তিনি নানা হীন চক্রান্তের সহায়তা গ্রহণ করিতেও দ্বিধা করিলেন না। তাঁহার শাসনকাল দেশীয় রাজন্যবর্গের সহিত হীন ষড়যন্ত্র, প্রতারণা ও অত্যাচার অবিচারের জন্য স্মরণীয় হইয়া রহিয়াছে। অযোধ্যার নবাবের পিতামহী ও মাতামহীর ধনাগার লুণ্ঠন করিয়া, রোহিলাখণ্ড বিজয়ের ব্যাপারে চৈত সিংহের প্রতি অন্যায় অবিচার করিয়া এবং বাংলার নবাব ও দিল্লীর মোগল সম্রাটের বৃত্তি বন্ধ করিয়া তিনি রাজকোষ পূর্ণ করিলেন। হেষ্টিংস যখন ভারতশাসনের

ক্লাইভ

অধিকার লইয়া ভারতবর্ষে আসিলেন বৃটিশ শক্তি তখন বিদেশে ফ্রান্স ও স্পেনের সহিত এবং আমেরিকার ঔপনিবেশিকদের সহিত যুদ্ধে লিপ্ত ছিল। এই পরিস্থিতিতে হেষ্টিংস স্বদেশ হইতে আর্থিক বা সামরিক কোনরূপ সাহায্যের প্রত্যাশা করেন নাই। বহু যুদ্ধ ক্লান্ত বাংলার রাজস্ব-ভাণ্ডারও তখন শূন্যপ্রায়। হেষ্টিংস কিন্তু এই অর্থনৈতিক অস্থিরতার মধ্যে আশ্চর্য তৎপরতার সহিত দেশকে দৃঢ় অর্থনৈতিক ভিত্তির উপর স্থাপন করিলেন। ১১৭৬ সালে বাংলায় সর্বব্যাপী যে মন্বন্তর হয়, তাহাতে জন-চিত্তেব অসন্তোষে বৃটিশ সাম্রাজ্য কাঁপিয়া উঠে। ১৭৭৩ খ্রীষ্টাব্দে ইংলণ্ডের পার্লামেন্ট ভারত শাসনের জন্য রেগুলেটিং এ্যাক্ট প্রণয়ন করিল। এই এ্যাক্টের বলে ওয়ারেণ হেষ্টিংস ভাবতবর্ষের প্রথম গভর্ণর জেনাবেল হইলেন। রাজ্যবিস্তাবের দিকে হেষ্টিংস তেমন আগ্রহী না হইলেও তাঁহারই সময়ে দাক্ষিণাত্যের মারাঠা ও মহীশূর শক্তির বিরুদ্ধে তাঁহাকে যুদ্ধে অবতীর্ণ হইতে হয়। পরিণামে তাহাতে তিনি লাভবানই হইয়াছিলেন। শাসন সংস্কার করিয়া ভারত ইতিহাসে তিনি যথেষ্ট খ্যাতি অর্জন করিয়াছেন। দীর্ঘকাল

হেষ্টিংস

কোম্পানীর আমলে চাকরী করিয়া তিনি ভারতবর্ষ সম্পর্কে ইতিপূর্বে যথেষ্ট অভিজ্ঞতা অর্জন করিয়াছিলেন। দেশীয় দেওয়ান সীতাব রায় ও রেজাখাঁকে পদচ্যুত করিয়া তিনি রাজস্ব অফিস মুর্শিদাবাদ হইতে কলিকাতায় সরাইয়া আনিলেন। রাজস্ব আদায়ের জন্য তিনি প্রত্যেক জেলায় একজন করিয়া কালেক্টর নিযুক্ত করিলেন। সর্বোচ্চ হারে ভূমি রাজস্ব দিতে যাঁহারা স্বীকৃত হইলেন তিনি তাঁহাদিগকে পাঁচ বৎসরেব জন্য ভূমির মালিক বলিয়া স্বীকৃতি দিলেন। ইহা পাঁচশলা বন্দোবস্ত নামে খ্যাত। দেওয়ানী ও ফৌজদারী বিচারের জন্য তিনি কলিকাতায় সদর দেওয়ানী আদালত ও সদর নিজামত আদালত প্রতিষ্ঠা করিলেন। ইহা ছাড়া প্রাচ্য বিদ্যাচর্চার জন্য তিনি এশিয়াটিক সোসাইটি ও কলিকাতা মাদ্রাসাও প্রতিষ্ঠা করিয়াছিলেন। কিন্তু মিথ্যা জালিয়াতির অভিযোগে নন্দকুমারের ফাঁসী তাঁহার সমস্ত কীর্তিকে ম্লান করিয়া দেয়।

ওয়ারেন হেস্টিংসের পর ভারতের গভর্ণর জেনারেল হইয়া আসেন লর্ড কর্ণওয়ালিস। কর্ণওয়ালিস সাম্রাজ্যবাদী না হইলেও তাঁহারই সময় তৃতীয় মহীশূর যুদ্ধে মালাবার, সালেম ও মাদুরার কিছু অংশ ব্রিটিশ রাজ্যের অন্তর্গত হয়। তাঁহার রাজত্বকাল শাসন সংস্কারের জন্য স্মরণীয় হইয়া রহিয়াছে। পাঁচশলা বন্দোবস্ত তুলিয়া দিয়া তিনি জমিদারদের সহিত চিরস্থায়ী বন্দোবস্ত করেন। ইহার ফলে রাজস্ব আদায়ের কেবলমাত্র একটা পাকা বন্দোবস্ত নয়, বৃটিশ শাসনের একটি স্থায়ী সমর্থক দলও সৃষ্টি হয়। এতদিন কালেক্টর জেলার বিচার-বিভাগ ও রাজস্ব বিভাগের কর্তা ছিলেন, কর্ণওয়ালিস কালেক্টরের হাত হইতে বিচার ভার সরাইয়া লইয়া জজ ও ম্যাজিষ্ট্রেটের উপর বিচার ভার অর্পণ করেন। জেলাগুলি কয়েকটি থানায় বিভক্ত করিয়া, থানার শান্তিরক্ষার ভার দারোগার উপর অর্পণ করিলেন। স্যার জন শোরের অল্প কিছুদিন শাসন-কালের পর লর্ড ওয়েলেশলি গভর্ণর হইয়া ভারতবর্ষে আসিলেন। তাঁহার শাসনকালে বৃটিশ রাজশক্তির উল্লেখযোগ্য বিস্তৃতি ঘটে। তাঁহার প্রবর্তিত 'অধীনতা মূলক মিত্রতা' নীতির দ্বারা তিনি বহু স্বাধীন নরপতির স্বাধীনতা হরণ করিলেন। এই নীতির দ্বারা বৃটিশ সরকার মিত্র রাজন্যবর্গের বহিঃশত্রু ও অন্তঃশত্রুর আক্রমণ প্রতিরোধ করিতে সম্মত হইলেন। বিনিময়ে মিত্ররাজ্যকে একদল বৃটিশ সৈন্য পোষণ করিতে হইল এবং এই বৃটিশ সৈন্য পোষণের জন্য রাজ্যের কিয়দংশ বৃটিশ সরকারের হাতে তুলিয়া দিতে হইল। সুরাট, কর্ণাট, হায়দ্রাবাদ, তাঞ্জোর প্রভৃতি রাজ্য এই নীতি গ্রহণের ফলে স্বাধীনতা হারাইল। কেবল দাক্ষিণাত্যের মহীশূর রাজ্য কোম্পানীর এই রাজ্যগ্রাসী নীতি সমর্থন করিল না। কিন্তু টিপু সুলতানের মৃত্যুর পর মহীশূর রাজ্যও কোম্পানীর অধীনে চলিয়া গেল। ইহার পর লর্ড হেস্টিংসের রাজত্বকালে নেপালও ইংরাজ সরকারের অধীনে চলিয়া গেল। তাঁহার সময় তৃতীয় মারাঠা যুদ্ধে মারাঠা শক্তির চরম পরাজয় ঘটে। ভোসলা ও হোলকার আত্মসমর্পণ করেন। পেশোয়ার পদ লুপ্ত হয়। পদচ্যুত পেশোয়া বাজীরাও বৃত্তিভোগী নির্বাসিতের জীবন যাপন করেন। ইহার পর ভারতবর্ষে আসিলেন লর্ড উইলিয়ম বেন্টিংক। বেন্টিংক ভারতবর্ষে রাজ্যগ্রাসী মনোভাব লইয়া আসেন নাই। সমাজ সংস্কারক হিসাবে ভারতবর্ষের ইতিহাসে তিনি চিরস্মরণীয় হইয়া রহিবেন। আইন করিয়া তিনি সতীদাহ প্রথা নিবারণ করিলেন। পিণ্ডারী নামক দস্যুদের অত্যাচার নিবারণ করিলেন। ইংরাজী শিক্ষার প্রবর্তন ও মেডিকেল কলেজের প্রতিষ্ঠা তাঁহারই সময় হয়। এই

সংস্কারের ব্যাপারে রাজা রামমোহন রায়ের সক্রিয় সহায়তা তিনি লাভ করিয়াছিলেন। তাঁহারই সময় কাছাড় ও কুর্গ বৃটিশ রাজশক্তির অধিকারভুক্ত হয়। ইহার পর লর্ড ডালহৌসির রাজত্বকালে রাজ্য বিজয়ের এক নূতন ইতিহাস আরম্ভ হইল। তাঁহার স্বত্ববিলোপ নীতির দ্বারা ডালহৌসী, সাঁতরা, উদয়পুর, কর্ণাট, ঝাঁন্সী, নাগপুর, ভগৎপুর প্রভৃতি রাজ্য গ্রাস করিয়া ফেলিলেন। এই নীতির মর্মকথা হইল, বৃটিশ আশ্রিত কোন দেশীয় মিত্র রাজ্যের রাজার অপুত্রক অবস্থায় মৃত্যু হইলে, সেই রাজ্য বৃটিশ অধিকারভুক্ত হইবে। বৃটিশ সরকারের অনুমোদন ব্যতীত কোনও অপুত্রক রাজার দত্তক স্বীকৃতি পাইবে না। সাঁতরা, ঝাঁসি নাগপুরের রাজার অপুত্রক অবস্থায় মৃত্যু হইলে তিনি এই রাজ্যগুলিকে বৃটিশ শাসনের অধিকারে আনেন কর্ণাট ও তাঞ্জোরের রাজা দত্তক পুত্র গ্রহণ করিলে তিনি তাহাদের বৃত্তি বন্ধ করিয়া দিলেন। আভ্যন্তরীণ বিশৃঙ্খলার অজুহাত তুলিয়া বিরাট অযোধ্যা রাজ্যও বৃটিশ সরকারের কুক্ষিগত হইল। পেশোয়ার উত্তরাধিকারী নানাসাহেবের বৃত্তি ডালহৌসী বন্ধ করিয়া দেন। ডালহৌসীর স্বত্ববিলোপ নীতি দেশীয় রাজন্যবর্গের মনে যে অসন্তোষের আগুণ জ্বালাইল, তাহাই পরিণামে সিপাহী বিদ্রোহে আত্মপ্রকাশ করিল। ডালহৌসীর রাজত্বকালেই হায়দরাবাদের নিজাম বৃটিশ সৈন্য পোষণের জন্য দেয় টাকা দিতে অসমর্থ হওয়ায় বেরার রাজ্য বৃটিশ সরকারের অধীনে চলিয়া যায়।

বৃটিশ সরকার কখনও বলপ্রয়োগে, কখনও হীন চক্রান্তে আবার কখনও কূটনীতির চাতুরীর দ্বারা অষ্টাদশ শতাব্দীর মাঝামাঝি সময়ে প্রায় সমগ্র ভারতবর্ষের একছত্র আধিপত্য লাভ করে।

## ॥ কোম্পানীর আমলের শাসন ব্যবস্থা ॥

## ( Administration of the East India Company )

১৬৯৮ খ্রীষ্টাব্দে কোম্পানী সুতানুটি, কলিকাতা ও গোবিন্দপুরের জমিদারী লাভ করে। ফোর্ট উইলিয়ম দুর্গ নির্মাণ করিয়া, পরিখা খনন করিয়া বৃটিশ শক্তি কেবল কলিকাতা রক্ষার ব্যবস্থা করে নাই। একটি বিশিষ্ট শাসন শৃঙ্খলার অধীনে আনিয়া ইহার অধিবাসীদের মনে আস্থা ও বিশ্বাস আনয়ন করে। ১৭৬৫ খ্রীষ্টাব্দে কোম্পানী, বাংলা, বিহার ও উড়িষ্যার দেওয়ানী বাদশাহের নিকট হইতে লাভ করে। ক্লাইভ আত্মশক্তির দ্বারা পলাশীর যুদ্ধে যে সাম্রাজ্যভূমির প্রতিষ্ঠা করিয়াছিলেন, দেওয়ানী লাভের মধ্য দিয়া তাহাকে

তিনি পূর্ণতা দিলেন। অকারণ রক্তপাত এড়াইয়া এই দেওয়ানী লাভে তিনি তাহার কূটনৈতিক দূরদৃষ্টির পরিচয় দেন। ইহার ফলে কোম্পানী ও নবাবের মধ্যে ক্ষমতা দ্বিধা বিভক্ত হইয়া গেল। ইতিহাসে ইহা কুখ্যাত দ্বৈতশাসন নামে পরিচিত। কোম্পানী ইহার ফলে দায়িত্বহীন ক্ষমতা লাভ করে আর নবাব লাভ করেন ক্ষমতাহীন দায়িত্ব। ওয়ারেন হেষ্টিংস গভর্ণর জেনারেল হইয়া এই বিশৃংখল দ্বৈত শাসনের অবসান ঘটান। কোম্পানী রাজস্ব আদায়ের ভারের সহিত শাসন ভারও নিজের হাতে গ্রহণ করে। সিতাব রায় ও রেজা খাঁকে রাজস্ব আদায়ের ভার হইতে নিষ্কৃতি দিয়া তিনি রাজস্ব আদায়ের জন্য 'কালেক্টর' নিযুক্ত করিলেন। রাজস্ব বিষয় তত্ত্বাবধানের জন্য তিনি একটি 'রেভিন্যু বোর্ড' গঠন করিলেন। জমিদারদের সহিত সর্বোচ্চ রাজস্বের ভিত্তিতে পাঁচশলা বন্দোবস্ত হইল। বিচার বিভাগের মধ্যেও তিনি শৃংখলা আনয়ন করিলেন। কলিকাতায় ফৌজদারী ও দেওয়ানী বিচারের জন্য সদর দেওয়ানী আদালত ও সদর নিজামত আদালত প্রতিষ্ঠিত হইল। জেলা শহরে ফৌজদারী ও দেওয়ানী আদালত স্থাপন করিলেন।

ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর এই দ্রুত রাজ্য বিস্তৃতিতে বৃটিশ পার্লামেন্ট আর নীরব থাকিতে পারিল না। ১৭৭৩ খ্রীঃ বৃটিশ পার্লামেন্টে রেগুলেটিং অ্যাক্ট, বা নিয়ামক বিধি গৃহীত হইল। এই আইনের বলে বাংলার 'গভর্ণর, গভর্ণর জেনারেল নামে পরিচিত হইলেন। গভর্ণর জেনারেল ও আর চারজন সদস্য লইয়া একটি কাউন্সিল গঠিত হইল। গভর্ণর জেনারেল ও তাঁহার পরিষদের উপর বৃটিশ শাসিত অঞ্চলের সামরিক ও বেসামরিক কর্তৃত্ব অর্পিত হইল। ইহারা শাসন সংক্রান্ত সমস্ত কাগজপত্র বৃটিশ মন্ত্রীসভার অবগতির জন্য প্রেরণ করিতে বাধ্য থাকিলেন। একজন প্রধান বিচারপতি ও তিনজন সাধারণ বিচারপতি লইয়া কলিকাতায় একটি সুপ্রিম কোর্ট স্থাপিত হইল। কোম্পানীর পরিচালন ব্যবস্থায়ও এই সময় কিছু পরিবর্তন হইল। চার বৎসরের জন্য নির্বাচিত ২৪ জন ডিরেক্টরের মধ্যে প্রতি বৎসর এক চতুর্থাংশকে পদত্যাগ করিতে হইবে, এবং নূতন ডিরেক্টর আসিয়া প্রতি বৎসর এই শূন্য স্থান পূরণ করিবে রেগুলেটিং এ্যাক্ট ভারতশাসন ব্যবস্থাকে সুশৃংখলিত করিলেও, ইহার কয়েকটি ত্রুটি রহিয়া গেল। গভর্ণর জেনারেলের সহিত মাদ্রাজ ও বোম্বাই সরকারের সম্পর্ক, গভর্ণর জেনারেলের সহিত কাউন্সিলের সম্পর্ক এবং কাউন্সিলের সহিত সুপ্রিম কোর্টের সম্পর্ক নির্দিষ্ট না থাকায় প্রবল অন্তর্কলহ উপস্থিত হইল। বিশেষ

করিয়া কাউন্সিলের অধিকাংশ সদস্যের সহিত মতবিরোধের ফলে গভর্ণর জেনারেলের পক্ষে শাসনকার্য চালানো অনেক সময় কঠিন হইয়া পড়িল।

লর্ড নর্থের 'রেগুলেটিং এ্যাক্টে'র এই ত্রুটিগুলি দূর করিবার জন্য ১৭৮৪ খ্রীঃ ইংলণ্ডের তৎকালীন প্রধানমন্ত্রী উইলিয়ম পিট 'ইণ্ডিয়া এ্যাক্ট' নামে একটি আইন পাশ করিলেন। এই আইন অনুসারে গভর্ণর জেনারেলের মন্ত্রণা সভা গভর্ণর জেনারেল ও ৩ জন সদস্য লইয়া গঠিত হইল। এই তিনজনের মধ্যে একজন হইবেন প্রধান সেনাপতি। কোম্পানীর পরিচালক সভার অনুমতি ব্যতীত গভর্ণর জেনারেল কোন দেশীয় রাজ্যের সহিত যুদ্ধে লিপ্ত হইতে পারিবেন না। বোম্বাই ও মাদ্রাজ সরকারকে যুদ্ধ, শান্তি, অর্থ ও বৈদেশিক ব্যাপারে গভর্ণর জেনারেলের উপর নির্ভর করিতে হইবে। ভারত শাসন ব্যাপারে ইংলণ্ডে ছয়জন সদস্য লইয়া একটি সভা গঠিত হইল। প্রথমে ইহা Board of Commissioners for the affairs of India নামে পরিচিত ছিল। পরে ইহা Board of Control বা নিয়ন্ত্রণ সভা নাম গ্রহণ করিল। ইংলণ্ডের একজন মন্ত্রী ঐ সভার সভাপতি হইলেন। কোম্পানীর ক্ষমতা অনেকখানি হ্রাস করিয়া বৃটিশ সরকার অনেকখানি দায়িত্ব এই আইনের বলে গ্রহণ করিল।

ইহার পর ভারত শাসন ব্যাপারে উল্লেখযোগ্য পরিবর্তন ঘটিল লর্ড কর্ণওয়ালিসের শাসনকালে। বিচার ও রাজস্ব বিভাগে তাঁহার সংস্কার সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ। হেস্টিংস প্রবর্তিত সদর দেওয়ানী ও সদর নিজামত আদালত তাঁহার আমলেও সর্বোচ্চ আদালতরূপে গণ্য হইল। ঢাকা, মুর্শিদাবাদ, পাটনা ও কলিকাতায় ৪টি ভ্রাম্যমান আদালত স্থাপিত হইল। এই আদালতগুলিতে দুইজন করিয়া ইংরেজ জজ রহিলেন। তাহাদিগকে সাহায্য করিবার জন্য হিন্দু পণ্ডিত ও মুসলমান কাজী নিযুক্ত হইলেন। ইহার নীচে জেলা আদালত ও মুন্সেফী আদালত স্থাপিত হইল। কর্ণওয়ালিশ বিধিবদ্ধ একটি আইন গ্রন্থ সংকলন করিয়াছিলেন। ইহা Cornwalis Code নামে পরিচিত। হেস্টিংস প্রবর্তিত পাঁচশলা রাজস্ব ব্যবস্থা তুলিয়া দিয়া কর্ণওয়ালিশ চিরস্থায়ী বন্দোবস্তের প্রবর্তন করেন। ইহার ফলে কোম্পানীর রাজস্ব খাতের আয় নির্দিষ্ট হইল। জমিদারগণও তাঁহাদের জমিদারীর স্থায়িত্ব সম্বন্ধে নিঃসন্দেহ হওয়ায় প্রজার উন্নতির দিকে নজর দিলেন।

ইহার পর উল্লেখযোগ্য শাসন সংস্কার সাধিত হয় উইলিয়ম বেণ্টিংকের শাসনকালে। তিনি কয়েকটি জেলা লইয়া একটি বিভাগ গঠন করেন এবং এই বিভাগের শাসনভার অর্পিত হয় কমিশনারের উপর। তিনি ভ্রাম্যমান আদালতগুলি তুলিয়া দিয়া সেই ক্ষমতা কমিশনারের উপর দেন। জেলা ম্যাজিষ্ট্রেট ও কালেক্টরের দায়িত্ব পৃথক পৃথক কর্মচারীর উপর ন্যস্ত হয়। বেণ্টিংকের আমলে ফার্সী ভাষার পরিবর্তে মাতৃভাষা আদালতে ব্যবহৃত হইতে থাকে।

সিপাহী বিদ্রোহ পর্যন্ত এই শাসনব্যবস্থা প্রচলিত ছিল। এই শাসন-ব্যবস্থার সর্বাপেক্ষা বড় ত্রুটি শাসনকার্যে ভারতীয়দের বিশেষ কোন অংশ ছিল না।

## ১৮৫৭ ॥ সিপাহী বিদ্রোহ ॥
## ( Sepoy Mutiny )

১৮৫৭ খ্রীষ্টাব্দে পলাশীর যুদ্ধের পর শতবৎসর অতিক্রান্ত হইল। এই একশত বৎসরের মধ্যে বৃটিশ শক্তি ভারতবর্ষে অপ্রতিহত হইয়াছে, সমস্ত ভারতবর্ষে তাহাদের রাজত্ব বিস্তৃতি লাভ করিয়াছে। কিন্তু ভারতীয় রাজন্যবর্গ ও প্রজাসাধারণ এই বৈদেশিক শক্তিকে খুব হৃষ্টচিত্তে গ্রহণ করিতে পারে নাই। সিপাহী বিদ্রোহের পূর্বে নানা বিচ্ছিন্ন বিদ্রোহে দেশব্যাপী সেই অসন্তোষের পরিচয় পাওয়া যায়। হেস্টিংসের উৎপীড়ন মূলক নীতির প্রতিবাদ করিয়া বারানসী রাজ চৈৎসিং একটি বিদ্রোহ করিয়াছিলেন। সেই বিদ্রোহ বিহার ও অযোধ্যা পর্যন্ত বিস্তার লাভ করিয়াছিল। অযোধ্যার পদচ্যুত অসন্তুষ্ট নবাব ওয়াজেদ আলির বিদ্রোহ সহজে দমন হইলেও ইহাতে কাবুলের আমীর, টিপু সুলতান, সিন্ধিয়া প্রভৃতির সমর্থন ছিল। ইহা ছাড়া বেরিলির কৃষক বিদ্রোহ, সাঁওতাল বিদ্রোহ, সন্ন্যাসী বিদ্রোহ এবং মুসলমানদের ওয়াহাবি আন্দোলনের মধ্য দিয়া জনসাধারণের অসন্তোষ বিভিন্ন সময়ে আত্মপ্রকাশ করিয়াছে। কিন্তু এই সব বিদ্রোহের ক্ষুদ্রতা ও বিচ্ছিন্নতাকে অতিক্রম করিয়া জাতীয় বিদ্রোহের প্রায় সর্বব্যাপকতা লাভ করে ১৮৫৭ খ্রীষ্টাব্দের সিপাহী বিদ্রোহ। ভারতীয় জনজীবনের দীর্ঘ সঞ্চিত অসন্তোষ সিপাহী বিদ্রোহে আত্মপ্রকাশ করিলেও, ইহার পশ্চাতে কতকগুলি রাজনৈতিক, অর্থনৈতিক, সামরিক ও ধর্মীয় কারণ বর্তমান রহিয়াছে। ওয়েলেসলীর অধীনতা মূলক মিত্রতা ও ডালহৌসীর স্বত্ববিলোপ নীতি

বহু দেশীয় রাজ্যের স্বাধীনতা অপহরণ করিয়াছিল। নবাবের হাত হইতে অযোধ্যা চলিয়া যাওয়ায় নবাবের বহু কর্মচারী বৃত্তিহীন হইয়া পড়ে। বাবরের বংশধর সম্রাট দ্বিতীয় বাহাদুর শাহকে সম্রাট ভবন হইতে কুতুবমিনারে স্থানান্তরিত করায় মুসলমান সম্প্রদায়ের মনে প্রচণ্ড অসন্তোষ জাগে। দ্বিতীয় বাজীরাওয়ের দত্তক পুত্র নানা সাহেবের বৃত্তি বন্ধ হওয়ায় হিন্দুগণও ক্ষুব্ধ হয়। হিন্দু মুসলমানের এই সমবেত অসন্তোষের ইন্ধন যোগাইতে থাকেন দেশীয় রাজন্যবর্গ ও তাঁহাদের কর্মচারীবৃন্দ।

কোম্পানীর একশত বৎসর রাজত্বকালে দেশের অর্থনৈতিক অবস্থারও অত্যন্ত শোচনীয় পরিণতি ঘটিয়াছিল। দেশের ব্যবসাবাণিজ্য সবই ইংরেজদের হস্তগত হইয়া পড়িয়াছিল। বিদেশী দ্রব্যের প্রাচুর্য দেশের কুটির শিল্পকে প্রায় নষ্ট করিয়া ফেলিয়াছিল। বেণ্টিংকের আমলে নিষ্কর জমিগুলি বাজেয়াপ্ত হইলে কোম্পানীর রাজস্ব বৃদ্ধি পাইয়াছিল সন্দেহ নাই। কিন্তু বহুলোককে ভূমিহীন হইতে হইয়াছিল। অযোধ্যার রাজ্য ব্রিটিশ রাজ্যভুক্ত হওয়ায় সেখানকার সৈন্যবাহিনী ভাঙিয়া দেওয়া হয়। এই বৃত্তিচ্যুত কর্মচারী ও সৈন্যবাহিনী বিদ্রোহে যোগ দিতে বাধ্য হয়। ফারসী ও সংস্কৃত শিক্ষায় শিক্ষিত ব্যক্তিরা এতদিন বিদ্বান বলিয়া পরিচিত ছিলেন। কিন্তু ইংরাজী শিক্ষা প্রচলনের ফলে তাঁহাদের সমাদর কমিয়া যায় এবং তাঁহাদের উপার্জনের পথও রুদ্ধ হইয়া যায়।

পশ্চাত্য শিক্ষা ও সভ্যতার দ্রুত বিস্তারের ফলে ভারতীয়দের মনে এই ধারণা সৃষ্টি হইল ইংরাজেরা ভারতীয় শিক্ষা ও সভ্যতা ধ্বংস করিয়া ফেলিতে চায়। ইংরাজ সরকার আইন করিয়া সতীদাহ প্রথা, গংগাসাগরে সন্তান বিসর্জন, শিশুকন্যা হত্যা প্রভৃতি তুলিয়া দেন এবং বিধবাদের বিবাহ প্রবর্তন করেন। ইহা এক শ্রেণীর গোঁড়া হিন্দুর মনে প্রচণ্ড বিক্ষোভ সৃষ্টি করে। খৃষ্টান মিশনারীরাও এইসময় খ্রীষ্টান ধর্ম প্রচারে অত্যধিক উৎসাহী হইয়া উঠে। এত দিন ধর্মান্তর গ্রহণ করিলে সম্পত্তি হইতে বঞ্চিত হইবার আইন চলিয়া আসিতেছিল, কোম্পানী ১৮৫৬ খ্রীষ্টাব্দে তাহা আইন করিয়া তুলিয়া দেয়। ভারতীয় হিন্দু মুসলমান ইহা ধর্মান্তর গ্রহণে উৎসাহ বলিয়া মনে করে। তাহাছাড়া বৃটিশ অধিবাসীদের উচ্ছৃংখল ব্যবহার ও অমানুষিক ব্যবহার এই সুপ্রাচীন মননশীল জাতির মনে একটি প্রবল প্রতিক্রিয়ার সৃষ্টি করে।

সামরিক বাহিনীর মধ্যে তীব্র অসন্তোষ বিদ্রোহের সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ কারণ। ইউরোপীয় সৈনিকদের তুলনায় ভারতীয় সৈনিকদের বেতন ছিল অত্যন্ত কম এবং পদোন্নতির ক্ষেত্রেও সমযোগ্যতাসম্পন্ন ভারতীয় ও ইউরোপীয়-দের মধ্যে বৈষম্যমূলক আচরণ করা হইত। অথচ এই সময় পারস্য ও চীনের সহিত ব্রিটিশ সরকার যুদ্ধে লিপ্ত থাকায় ভারতীয় সৈন্যবিভাগে ইউরোপীয় সৈন্য শতকরা ১৯ ভাগের বেশী ছিল না। ভারতীয় সৈন্য যোগ্যতাবলে বড় পদ অধিকার করিলেও তাহারা সেই পদের বেতন পাইত না। সমুদ্রযাত্রা নিষিদ্ধ বলিয়া হিন্দুরা বিশ্বাস করিতেন। অথচ চাকরীর সর্তানুযায়ী হিন্দু সৈন্যদিগকে কালাপানি পার হইয়া যুদ্ধে পাঠান হইতে লাগিল। ১৮৫৭ খ্রীষ্টাব্দে সেনাবাহি-নীতে এনফিল্ড, রাইফেল নামে নূতন এক ধরণের বন্দুক চালান হইল। এই বন্দুকের কার্তুজ দাঁতে কাটিয়া ব্যবহার হইত। ইহাতে গরু ও শূকরের চর্বি মাখান আছে বলিয়া হিন্দু ও মুসলমান সিপাহীরা ইহা ব্যবহার করিতে অস্বীকার করিল এবং সিপাহীদের মধ্যে এক প্রবল বিক্ষোভের সৃষ্টি হইল। ১৮৫৭ খ্রীঃ বারাকপুরের সেনাবাহিনীতে মংগল পাঁড়ে নামে এক সিপাহী প্রকাশ্যে বিদ্রোহ ঘোষণা করিল। বারাকপুরের বহু সিপাহী তাহাকে সমর্থন করিল। বৃটিশ সরকার ইহার শাস্তিস্বরূপ ৩৪নং রেজিমেন্ট ভাঙিয়া দিলেন এবং মংগল পাঁড়ে ও তাহার সমর্থক জমাদার ঈশ্বরী পাণ্ডেকে ফাঁসি দিলেন। কিন্তু ইহাতে বিদ্রোহের আগুন নিভিল না। কর্মচ্যুত সিপাহীরা বিভিন্ন সেনাবাহিনীতে এই বিদ্রোহের সংবাদ ছড়াইয়া দিল। বিদ্রোহের আগুন দেখিতে দেখিতে মীরাট, দিল্লী, মথুরা, লক্ষ্ণৌ, কানপুর, এলাহাবাদ ও ঝাঁসিতে ছড়াইয়া পড়িল। বিদ্রোহীরা মোগল সম্রাট বাহাদুর শাহকে সম্রাট বলিয়া ঘোষণা করিল।

ইংরাজ ও বিদ্রোহী পক্ষ প্রতিহিংসায় উন্মত্ত হইয়া চরম নৃশংসতার পরিচয় দিল। বিদ্রোহের আকস্মিকতা ও দ্রুতগতির সম্মুখে প্রথমে ইংরাজ শক্তিকে মাথা নত করিতে হইল। কিন্তু পরে আউটরাম, ক্যাম্বেল, লরেন্স প্রভৃতি রণকুশলী সেনাপতির আবির্ভাব হওয়ায় ও উন্নত রণসম্ভারের আমদানী হওয়ায় সিপাহীবাহিনীকে পরাভব স্বীকার করিতে হয়। বিদ্রোহীদের নেতৃত্ব করেন পেশোয়া দ্বিতীয় বাজীরাওয়ের দত্তক পুত্র নানা ফাড়নবিশ, তাঁতিয়া টোপি, রাজপুত দলপতি কুনওয়ার সিং ও ঝাঁসির রাণী লক্ষ্মীবাঈ। এই নেতৃবৃন্দের সংগঠনীশক্তি, অদম্য সাহস ও দূরদর্শিতা ভারতীয় ইতিহাসে খ্যাত হইয়া রহিয়াছে। চারিমাস বিদ্রোহের পর

বিদ্রোহ দমন হইল। সম্রাট বাহাদুর শাহ রেংগুনে নির্বাসিত হইলেন। তাঁতিয়া টোপীর প্রাণদণ্ড হইল। নানা ফাড়নবিশ নেপালে পলাইয়া গিয়া আত্মগোপন করিলেন।

তাঁতিয়া টোপী বা রাণী লক্ষ্মীবাঈর ব্যক্তিগত রণদক্ষতা বা সৈন্য পরিচালনার ক্ষমতার ত্রুটি না থাকিলেও, সিপাহীবাহিনীর রণনিপুণতা ও

নানাসাহেব

লক্ষ্মীবাঈ

সাহসের অভাব না ঘটিলেও, সংহতির অভাবে ও রণসম্ভারের অপ্রাচুর্যে সিপাহী বিদ্রোহ ব্যর্থতায় পর্যবসিত হয়। গুর্খা ও শিখ সৈন্য এই বিদ্রোহে যোগ না দিয়া বৃটিশ সৈন্যের সহায়তা করিয়াছিল। দেশীয় রাজন্যবর্গের অনেকে শেষ পর্যন্ত বৃটিশ সরকারের পক্ষ গ্রহণ করিয়াছিল। সিন্ধিয়ার মন্ত্রী দিনকর রাও এবং নিজামের মন্ত্রী সালার জং বৃটিশ সরকারকে বিশেষভাবে সহায়তা করিয়াছিলেন। সামগ্রিক পরিচালনার অভাবে বিদ্রোহ ব্যর্থ হইয়া গেলেও ইহা স্থানে স্থানে জনসাধারণের সমর্থন ও সাহায্য লাভ করিয়া জাতীয় অভ্যুত্থানের রূপ গ্রহণ করিয়াছিল সে বিষয়ে সন্দেহ নাই।

১৮৫৭ খ্রীঃ বিদ্রোহ ব্যর্থ হইলেও বৃটিশ শাসনে ইহা গুরুত্বপূর্ণ পরিবর্তন আনিল। ইংলণ্ডের বৃটিশ কর্তৃপক্ষ এতবড় একটা সাম্রাজ্য একটি ব্যবসায়িক প্রতিষ্ঠানের উপর ছাড়িয়া দেওয়া বুদ্ধিমানের কাজ বলিয়া মনে করিলেন না। ১৮৫৮ খ্রীঃ মহারাণী ভিক্টোরিয়া এক ঘোষণার দ্বারা কোম্পানীর শাসনের অবসান ঘটাইয়া ভারতের শাসনভার স্বহস্তে গ্রহণ করিলেন। ভারতবর্ষের শাসনভার পরিচালনার জন্য 'ভারতসচিব' নামে একজন মন্ত্রী নিযুক্ত হইলেন। তাঁহাকে পরামর্শ দিবার জন্য ১৫ জন সদস্য লইয়া একটি সভা বা কাউন্সিল গঠিত হইল। ভারতের গভর্ণর জেনারেল এখন হইতে 'ভাইসরয়' নামে

পরিচিত হইলেন। অতঃপর সরকার রাজ্যগ্রাসী নীতি পরিত্যাগ করিল। ধর্ম ও সমাজ সংক্রান্ত বিষয়ে কোনরূপ হস্তক্ষেপ করিবে না বলিয়াও ঘোষণা করা হইল। ভারত শাসন ব্যাপারে ভারতীয়দের দূরে সরাইয়া রাখিবার নীতি পরিত্যক্ত হইল। কূটনীতিজ্ঞ বৃটিশ সরকার ভারতে বৃটিশ শাসনকে স্থায়ী করিবার জন্য হিন্দু মুসলমানদের মধ্যে সাম্প্রদায়িকতার বীজ বপন করিল। পরবর্তীকালে পরিণামে যাহা ভারতবর্ষের অখণ্ডতা বিঘ্নিত করিল।

## অনুশীলনী

১। ভারতবর্ষে বৃটিশ সাম্রাজ্য প্রতিষ্ঠার ইতিহাস রচনা কর।

[ Describe tho achievements of the British rule in establishing British Empire in India. ]

২। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর আমলে ভারতবর্ষের শাসন ব্যবস্থা কিভাবে পরিচালিত হইত তাহার সংক্ষিপ্ত বিবরণ দাও।

[ Describe, briefly, the administrative system of tho East India Company in India. ]

৩। সিপাহী বিদ্রোহের কারণগুলি আলোচনা কর। এই বিদ্রোহের ফলাফল কি হইয়াছিল ?

[ Describe the causes of the Sepoy Mutiny. What wero its results ? ]

## অষ্টাদশ পরিচ্ছেদ

### ॥ অর্থনৈতিক রূপান্তর ॥

### ( Modernisation in the Economic life of India )

ইংরাজ বণিকের 'মানদণ্ড' রাজদণ্ডে পরিণত হইবার পূর্ব পর্যন্ত ভারতবর্ষের সামাজিক ও অর্থনৈতিক অবস্থা ছিল গ্রামকেন্দ্রিক। মধ্যযুগে ইসলামী শাসনে শহরাঞ্চলে কিছু কিছু বৃহদায়তন শিল্প গড়িয়া উঠিলেও প্রাচীন ও মধ্যযুগের ভারতবর্ষের অর্থনীতির উৎস ছিল কৃষি ও কুটিরশিল্প। গ্রামগুলি ছিল স্বয়ং সম্পূর্ণ। গ্রামের উৎপন্ন দ্রব্যেই তাহাদের চাহিদা মিটিয়া যাইত। নির্দিষ্ট রাজস্ব দিয়া গ্রামীন মানুষ ভূমি ভোগ করিয়া যাইতেন। রাজ্যের উত্থান পতন, যুদ্ধ বা বহিরাক্রমণ তাঁহাদের শান্ত নিরুদ্বিগ্ন চিত্তে কোনরূপ আলোড়ন সৃষ্টি করিতে পারিত না। শিল্পীরা পুরুষানুক্রমে এক একটি বিশেষ শিল্পে আত্মনিয়োগ করিতেন। শিল্পীরা সাধারণতঃ জেলা, নগর ও তীর্থস্থানকে কেন্দ্র করিয়া তাঁহাদের শিল্প উৎপাদন কেন্দ্রগুলি গড়িয়া তুলিতেন। পুরুষানুক্রমে একই শিল্পবৃত্তি গ্রহণ করায় এবং বৃত্তি পরিবর্তন না করায়, এক এক শ্রেণীর শিল্পী যেমন এক এক শ্রেণীর শিল্পে বিশেষ দক্ষতা অর্জন করিতেন, তেমনি আর্থিক সাম্য অবস্থার মধ্যেও খুব একটা বড় পরিবর্তন হইত না। শিল্পীরা প্রধানতঃ আঞ্চলিক চাহিদা মিটাইতে শিল্প সামগ্রী প্রস্তুত করিতেন এবং তাহার বাড়তি এক অংশ মাত্র বাহিরে চালান যাইত।

কিন্তু ভারতবর্ষ বৃটিশ অধিকারভুক্ত হইবার পর ইহার ব্যবসা, বাণিজ্য, শিল্প প্রভৃতির ক্ষেত্রে দেখা দিল এক বিরাট পরিবর্তন। ইংলণ্ডে অষ্টাদশ শতাব্দীতে শিল্প বিপ্লব ঘটে। ফলে বড় বড় কলকারখানা গড়িয়া উঠে। সেই কারখানাগুলির জন্য প্রয়োজন হইল প্রচুর কাঁচামাল এবং উৎপন্ন শিল্প দ্রব্য বিক্রয়ের জন্যও প্রয়োজন হইল উপযুক্ত বাজার। ভারতবর্ষ বিজয়ের ফলে তাহাদের এই দুইটি প্রযোজন মিটিল। ভারতবর্ষের কৃষিজাত কাঁচামাল ও খনিজ আকরিক ইংলণ্ডে রপ্তানি হইতে লাগিল এবং সেখান হইতে শিল্পদ্রব্যে রূপান্তরিত হইয়া এদেশের বাজারে চড়া দামে বিক্রয় হইতে লাগিল। ফরাসী, পর্তুগীজ, ওলন্দাজগণ ভারতের রাজনৈতিক আকাশ হইতে অন্তর্হিত হইবার পর ভারতবর্ষ ইংরাজদের একচেটিয়া বাজারে

পরিণত হইল। সুয়েজখাল খননের ফলে এই বাণিজ্যের পথ আরও সুগম হইল। লর্ড ডালহৌসীর রাজত্বকালে শাসন ও ব্যবসায়ের জন্য রেলপথ ও টেলিগ্রাফের ব্যবস্থা হইল। ফলে ভারতের সুদূর গ্রামাঞ্চলে ইংলণ্ডের কলে তৈরী সস্তা মালপত্র পৌঁছিতে লাগিল। দেশের অন্তর্বাণিজ্য বৃটিশ পণ্যে ছাইয়া গেল। অন্যদিকে ইংরাজী শিক্ষা ও সভ্যতার বিস্তৃতির সংগে সংগে দেশীয় ধনিক, ও শিক্ষিতবৃন্দের রুচি পরিবর্তন ঘটিল। তাহারাও বিলাতী দ্রব্যের অনুরাগী হইয়া পড়িল। শিল্পজাত দ্রব্যগুলির সহিত প্রতিদ্বন্দ্বিতায় টিকিতে না পারিয়া ভারতীয় কুটির শিল্পগুলির অপমৃত্যু ঘটিল। সাইকেল, সেলাইকল, মটরগাড়ী, ঘড়ি, খেলনা, এনামেলের বাসন প্রভৃতিতে ভারতবর্ষের বাজার ছাইয়া গেল। দেশের এই রুচির পরিবর্তন ও কলে জাত দ্রব্যের মূল্যের সহিত প্রতিদ্বন্দ্বিতা করিতে না পারিয়া দেশীয় শিল্পীবৃন্দ এক চরম সংকটে পড়িল। শিল্পীর জীবিকার্জন অসম্ভব হইয়া পড়ায় তাহারা কৃষিনির্ভর হইয়া পড়িল। দেশের জনসংখ্যা বৃদ্ধি ও অতিরিক্ত কৃষি নির্ভরতা ভারতবর্ষের অর্থনৈতিক ভারসাম্য একেবারে ভাঙিয়া দিল। অষ্টাদশ শতাব্দীর প্রায় শেষার্ধ পর্যন্ত ভারতবর্ষের প্রধান শিল্পদ্রব্য ছিল—রেশম ও কাপাস বস্ত্র। এই দুই প্রকার বস্ত্র ভারতবর্ষ বহুকাল হইতে বিদেশে রপ্তানী করিয়া আসিতেছিল। কোম্পানীর চেষ্টা হইল এই দুই শিল্প ধ্বংস করিয়া অধিক পরিমাণে কাঁচামাল ইংলণ্ডে রপ্তানী করা।

ভারতবর্ষের প্রাচীন শিল্প ও শিল্পীশ্রেণীর ধ্বংস হইলেও, ঊনবিংশ শতাব্দী হইতে ভারতবর্ষে যন্ত্রচালিত বৃহদায়তন শিল্প প্রতিষ্ঠা হইতে আরম্ভ হয়। প্রথম বিশ্বযুদ্ধের ভয়াবহতার মধ্যে জার্মাণীর প্রতিকূলতায় ভারতবর্ষ হইতে কাঁচামাল পাঠান ও ইংলণ্ড হইতে শিল্প পণ্য আমদানী প্রায় অসম্ভব হইয়া পড়ে। তাছাড়া ভারতবর্ষের শ্রমিকের স্বল্প বেতন ও মাল আমদানী রপ্তানী খরচের কথা চিন্তা করিয়া মুনাফালোভী বহু বৃটিশ ব্যবসায়িক প্রতিষ্ঠান এদেশে কলকারখানা গড়িতে উৎসাহ বোধ করে। কলিকাতার গংগার উভয় তীরে বহু পাট ও কাপড়ের কল গড়িয়া উঠে। বোম্বাই, আমেদাবাদ অঞ্চলে গুজরাটীদের প্রয়াসে কয়েকটি কাপড়ের কলও তৈরী হয়। তাছাড়া ভারতবর্ষে শিল্প উদ্যমের এই প্রথমযুগে চা, কফি, নীল প্রভৃতি বাগিচা শিল্পে ও কয়লার খনিতে বহু বৃটিশ মূলধন খাটিতে আরম্ভ করে।

কোম্পানীর আমলে ভারতীয় ভূমিব্যবস্থায়ও একটা বিরাট পরিবর্তন ঘটিল। ১৭৬৫ খ্রীঃ বাংলা, বিহার ও উড়িষ্যার দেওয়ানী পাইবার পর কুখ্যাত

দ্বৈত শাসনের আরম্ভ হইল। কোম্পানীর প্রজার কল্যাণ অকল্যাণের কোন দায়িত্ব রহিল না। তাহার লক্ষ্য হইল কি করিয়া সর্বাপেক্ষা বেশী রাজস্ব আদায় করা যায়। এই উদ্দেশ্যে কোম্পানী জমিদারদের সংগে কখনও একবছর, কখনও পাঁচ বছর, কখনও দশ বছরের জন্য চুক্তি করিল। অর্থাৎ কোন নির্দিষ্ট অঞ্চলের জন্য যে সর্বাপেক্ষা বেশী রাজস্ব দিতে স্বীকৃত হইত কোম্পানী তাহাকে জমিদারী দিত। ইহার ফলে জমিদারের প্রজার উন্নতির দিকে কোন লক্ষ্য রহিল না। তাহার লক্ষ্য হইল নির্দিষ্ট সময়ের মধ্যে সে প্রজাদের নিকট হইতে সর্বাপেক্ষা কত বেশী রাজস্ব আদায় করিতে পারে। কর্ণওয়ালিশের সময় পাঁচশলা দশশলা বন্দোবস্তের পরিবর্তে জমিদারদের সহিত চিরস্থায়ী বন্দোবস্ত হইল। জমিদারগণ পুরুষানুক্রমিক ভাবে জমিদারী ভোগ করিবার আশ্বাস পাইলে প্রজাদের সংগে জমিদারদের একটা সম্পর্ক গড়িয়া উঠে। ফলে জমিদারগণ প্রজার উন্নতির জন্য কিছু কিছু কাজ করিতে থাকেন। কিন্তু প্রজা ও সরকারের মধ্যে এই জমিদারশ্রেণী বিরাট একটি মুনাফা লাভ করিতে থাকে। তাহা ছাড়া চিরস্থায়ী বন্দোবস্তের ফলে রাজস্ব খাতে আয় চিরদিনের জন্য নির্ধারিত হইয়া গেলে, সরকারের অতিরিক্ত ব্যয় নির্বাহের জন্য সাধারণ লোকের উপর অতিরিক্ত করভার চাপিতে লাগিল। জমিদারগণও, প্রজাদের উপর নানাপ্রকার কর ভার চাপাইতে লাগিল। প্রজাদের স্বার্থরক্ষার জন্য ১৯৩৮ খ্রীষ্টাব্দে প্রজাস্বত্ব আইন পাকা হইল।

শাসনকার্যের সুবিধার জন্য বৃটিশ সরকার এদেশে ইংরাজী শিক্ষার প্রচলন করিল। ইহার ফলে ইংরাজী শিক্ষায় শিক্ষিত এক মধ্যবিত্ত বুদ্ধিজীবী শ্রেণীর উদ্ভব হইল। ইঁহারা হইলেন সরকারী চাকুরিয়া, উকিল, ডাক্তার ও শিক্ষক শ্রেণী। এই শিক্ষিত মধ্যবিত্ত শ্রেণী ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলে ছড়াইয়া পড়িলেন এবং ভারতবর্ষের সমাজ জীবনে সর্বাপেক্ষা প্রভাবশালী হইয়া পড়িলেন। পাশ্চাত্য শিক্ষা সংস্কৃতি ইঁহাদের মনে যে প্রতিক্রিয়া সৃষ্টি করিল, তাহারই আলোকে ইঁহারা ভারতীয় সমাজজীবনে, সাহিত্যে, শিল্পে সর্বত্র একটা বিপ্লবাত্মক পরিবর্তন আনিলেন।

## অনুশীলনী

১। ভারতবর্ষের প্রাচীন অর্থনৈতিক ব্যবস্থা কেমন করিয়া বৃটিশ আমলে পরিবর্তিত হইল আলোচনা কর।

[ Discuss how the old economic system of India is changed during the British rule in India. ]

# ঊনবিংশ পরিচ্ছেদ

## ॥ ভারতীয় সংস্কৃতিতে পাশ্চাত্য প্রভাব ॥

## ( The Western Cultural impact on India )

বৈদেশিক সভ্যতা সংস্কৃতির সংঘাতে ও সম্মিলনে ভারতীয় সভ্যতা সংস্কৃতি চিরদিন পুষ্ট হইয়াছে। আর্য অনার্য সংস্কৃতির সমন্বয়ে যে ভারতীয় সংস্কৃতির উদ্ভব হইয়াছিল, তাহার সহিত যুগে যুগে গ্রীক, শক, হুণ, ইসলাম ও পরবর্তীকালে পাশ্চাত্য সংস্কৃতির সমন্বয় ঘটিল। ভারতীয় সংস্কৃতির গ্রাহিকা শক্তি বহুবার বিদেশী সংস্কৃতিকে গ্রাস করিয়া সংস্কৃতির মরা খাতে নূতন করিয়া প্রাণ প্রবাহ সৃষ্টি করিয়াছে। এই বৈদেশিক সংস্কৃতির সংস্পর্শে আসিয়া বাংলাদেশে দুইবার নবজাগরণ ঘটিয়াছে। একবার ঘটিয়াছে ঐস্লামিক সভ্যতার সংস্পর্শে। ভারতীয় চিন্তার স্বাতন্ত্র্য যখন পথভ্রষ্ট হইয়া যান তান্ত্রিক ভার পংককুণ্ডে নিমজ্জিত তখন ইসলামের একেশ্বরবাদ ও সাম্যচেতনা ভারতীয় চিত্তে নূতন করিয়া প্রাণের জোয়ার আনিল। চৈতন্য, নানক, কবীর, রামানন্দ প্রভৃতি মধ্যযুগের মরমিয়া সাধকের আবির্ভাব ঘটিল। হিন্দু মুসলমানের মিলনের মহান বাণী তাঁহারা প্রচার করিলেন। তাঁহাদের প্রাণ প্রেরণায় ভারতীয় বিশেষ করিয়া বাংলার সাহিত্য ক্ষেত্রে অভূতপূর্ব বিকাশ ঘটিল। ইউরোপীয় সভ্যতা ও সংস্কৃতির সংস্পর্শে বাংলার জাতীয় জীবনে আর একবার জাগরণ ঘটিল। বাংলা এই নবজাগরণের বাণী ভারতের প্রদেশে প্রদেশে পৌঁছাইয়া দিল। অষ্টাদশ শতকের শেষভাগ হইতে ঊনবিংশ শতকের প্রথম ভাগ পর্যন্ত ইউরোপীয় চিন্তা জগতেও অনেক আলোড়ন উপস্থিত হইয়াছে। আমেরিকার স্বাধীনতা যুদ্ধ, ফরাসী বিপ্লব, নব নূতন বৈজ্ঞানিক যন্ত্রপাতির আবিষ্কার, মানবতাবাদী ও যুক্তিবাদী দর্শন ইউরোপীয় চিন্তাজগতে একটা বিরাট পরিবর্তন আনিল। ইউরোপের এই নব চিন্তাধারার ঢেউ ভারতের শিক্ষিত চিন্তাধারায়ও আসিয়া পৌঁছিল। কলিকাতা তখন ছিল ভারতবর্ষের শিক্ষা ও সংস্কৃতির প্রাণকেন্দ্র। আর এই কলিকাতাকে কেন্দ্র করিয়াই ঊনবিংশ শতাব্দীতে বাংলার নবজাগরণ ঘটিল। বাংলাদেশের মাধ্যমেই এই নবজাগরণের প্রবাহ ভারতবর্ষের বিভিন্ন অংশে বিস্তার লাভ করে। দেশে ইংরাজী শিক্ষা বিস্তারের ফলে একদল যুবক পাশ্চাত্য সভ্যতার প্রতি প্রবল আকর্ষণ অনুভব করে। পরানুকরণের এই মোহ কয়েকজন বাঙালী মনীষীর চেষ্টায় শীঘ্রই কাটিয়া যায়।

তাঁহারাই প্রথমে বাঙালীর মনে আত্মসমালোচনা ও আত্ম স্বাতন্ত্র্যবোধ জাগাইয়া তুলেন। ফলে ভারতীয় প্রাচীন সংস্কৃতি ও পাশ্চাত্য আধুনিক ভাবধারার সমন্বয়ে আধুনিক ভারতবর্ষের জন্ম হয়। এই সমন্বয়ধর্মী চিন্তা ভারতীয় ধর্ম, সমাজ, শিক্ষা, সাহিত্য সর্বক্ষেত্রে এক বিপুল পরিবর্তন আনে।

ভারতবর্ষে বৃটিশ সাম্রাজ্য প্রতিষ্ঠার সংগে সংগেই খ্রীষ্টান মিশনারীগণ ভারতবর্ষে খ্রীষ্টধর্ম প্রচারে প্রবল আগ্রহী হইয়া উঠেন। তাঁহারা হিন্দুধর্মের পৌত্তলিকতা, বহু দেবদেবী পূজা ও ভারতীয় সমাজের নানা সংস্কারের বিরুদ্ধে প্রচার চালাইয়া শিক্ষিত যুবক শ্রেণীর মনে একটি গভীর প্রতিক্রিয়ার সৃষ্টি করেন। ইংরাজী শিক্ষায় শিক্ষিত বহু যুবক ধর্মান্তর গ্রহণ করে। এই আত্ম অবলুপ্তির যুগে সত্য ও ধর্মের আলোকে হিন্দুধর্মকে পুনঃ প্রতিষ্ঠিত করিতে আবির্ভূত হইলেন রামমোহন রায়। তাঁহার মধ্যে হিন্দু, ইসলাম ও খ্রীষ্টধর্মের এক অপূর্ব সমন্বয় ঘটিয়াছিল। বারাণসীতে তিনি সংস্কৃত, পাটনায় আরবী ও ফার্সী ভাষা ও তিব্বতে বৌদ্ধধর্ম শিক্ষা করিয়াছিলেন। ইহা ছাড়া ইংরাজী, গ্রীক, সিরিয় প্রভৃতি ভাষায়ও তাঁহার প্রভূত জ্ঞান ছিল। বিভিন্ন ভাষায় এই প্রভূত জ্ঞান লইয়া তিনি হিন্দু, বৌদ্ধ, ইসলাম ও খ্রীষ্টদর্শন পাঠ করিয়াছিলেন। ইহাছাড়া ইউরোপের বস্তুবাদী দর্শনের সহিতও তাঁহার গভীর পরিচয় ছিল। এই প্রগাঢ় পাণ্ডিত্য লইয়া ভারতের এক যুগসন্ধিক্ষণে তিনি 'একেশ্বরবাদী' ব্রাহ্মধর্ম প্রচার করিলেন। তাঁহার ব্রাহ্মধর্ম ছিল উপনিষদ ভিত্তিক। তিনি পৌত্তলিকতা বর্জন করিয়া এক ব্রহ্মের উপাসনাকে হিন্দুধর্মের মূল কথা বলিয়া প্রচার করিলেন। হিন্দুধর্মের বাহ্য আচার অনুষ্ঠান পরিত্যাগ করিয়া তাহাকে নূতন করিয়া সাজাইলেন। এই পরিবর্তন যুক্তিবাদী শিক্ষিত শ্রেণীর মনে প্রবল প্রতিক্রিয়ার সৃষ্টি করিল। রামমোহন রায়ের মৃত্যুর পর ১৮৪৩ খ্রীঃ দেবেন্দ্রনাথ ঠাকুর সক্রিয়ভাবে ব্রাহ্মসমাজে যোগ দিলেন। এই উদ্দেশ্যে তিনি তত্ত্ববোধিনী পত্রিকা প্রকাশ করিলেন। ১৮৫৭ খ্রীঃ কেশবচন্দ্র সেন এই আন্দোলনে যোগ দিলেন। কেশব সেনের চেষ্টায় বাংলাদেশে ব্রাহ্ম আন্দোলন কেবলমাত্র যে ব্যাপকতর রূপ গ্রহণ করে তাহা নহে, পাঞ্জাব, মাদ্রাজ ও উত্তর পশ্চিম সীমান্ত প্রদেশেও ব্রাহ্ম সমাজ প্রতিষ্ঠিত হয়। কেশব সেন ও তাঁহার অনুচরবর্গ জাতিভেদ প্রথা লোপ, অসবর্ণ বিবাহ, বিধবাবিবাহ, নারী স্বাধীনতা প্রভৃতি বিষয় লইয়া বাংলাদেশে ব্যাপক আন্দোলন আরম্ভ করিলেন। এই সময় মহর্ষি দেবেন্দ্রনাথের সহিত

কয়েকটি বিষয়ে মতান্তর হওয়ায় কেশবচন্দ্র 'ভারতীয় ব্রাহ্মসমাজ' নামে পৃথক ভাবে আর একটি ব্রাহ্মসমাজ প্রতিষ্ঠিত করিলেন। ১৮৬৭ খ্রীষ্টাব্দে কেশবচন্দ্র সেনের প্রেরণায় ও প্রচেষ্টায় মহারাষ্ট্রে 'প্রার্থনা সমাজ' প্রতিষ্ঠিত হয়। অসবর্ণ বিবাহ, বিধবা বিবাহ, অস্পৃশ্যতা বর্জন প্রভৃতি ব্যাপারে এই সমাজের অবদান অনস্বীকার্য। মহারাষ্ট্রের বিখ্যাত বিচারপতি মহাদেব গোবিন্দ রাণাডে এই সমাজের প্রধান উৎসাহী ছিলেন।

এই সময় বিদেশী ভাব ভাবনা মুক্ত সম্পূর্ণ ভারতীয় আদর্শে উত্তর ভারতে গঠিত হইল 'আর্য সমাজ'। 'আর্য সমাজে'র প্রতিষ্ঠাতা স্বামী দয়ানন্দ সরস্বতী সংস্কৃত ভাষায় সুপণ্ডিত হইলেও ইংরাজী জানিতেন না। কিন্তু রামমোহনের মত ইনি একেশ্বরবাদী, মূর্তিপূজার বিরোধী এবং ধর্মের ব্যাপারে সর্বপ্রকার অনুষ্ঠানের বিরোধী ছিলেন। তাঁহার সর্বাপেক্ষা উল্লেখযোগ্য কৃতিত্ব তিনি বহু 'অহিন্দু'কে শুদ্ধির' দ্বারা হিন্দু সমাজে গ্রহণ করিয়াছিলেন।

শ্রীরামকৃষ্ণ

ইহার পর বাঙালীর মুখ দিয়া ভারতবাসী আর এক ধর্ম সমন্বয়ের মহামন্ত্র শুনিল। ভারতবর্ষ বহুধর্মমতের দেশ। ধর্মে ধর্মে বিভেদ আবার তাহার পতনেরও কারণ। দক্ষিনেশ্বরের পরমহংস শ্রীরামকৃষ্ণ ভারতবাসীকে কেবল সনাতন হিন্দুধর্মের শ্রেষ্ঠত্বের কথা শুনাইলেন না, বিভিন্ন ধর্মমতের মধ্যে এক অপূর্ব সমন্বয় সাধন করিলেন। তিনি ঘোষণা করিলেন 'যত মত তত পথ।' বৈদিক ধর্মের সহিত পৌরাণিক ধর্মের,

স্বামী বিবেকানন্দ

নিরাকার ব্রহ্ম উপাসনার সহিত সাকারবহুদেবদেবীর পূজার তিনি কেবল সমন্বয় সাধন করিলেন না, হিন্দু, মুসলমান, খ্রীষ্টান সকল ধর্মমতেরই তিনি বিরোধ মিটাইলেন। এই সর্বত্যাগী সন্ন্যাসী ব্রাহ্মণের পদপ্রান্তে বসিয়া স্বামী বিবেকানন্দ যে শিক্ষা গ্রহণ করিলেন তাহার দ্বারা তিনি কেবল ভারতবাসীর নয়, সমস্ত বিশ্ববাসীর সুপ্ত আত্মশক্তির জাগরণ ঘটাইলেন। তিনি ১৮৯৭খ্রীষ্টাব্দে চিকাগোর মহাধর্ম সম্মেলনে, ভারতীয় সভ্যতা, সংস্কৃতি ও ধর্মকে এক মহিমময় রূপ দিলেন। ইউরোপ ও আমেরিকার বহু শহরে ঘুরিয়া ঘুরিয়া তিনি ভারতীয় ধর্মের শ্রেষ্ঠত্ব প্রমাণ করিলেন। জাতির এই শ্রেষ্ঠত্বের পরিচয় জাতীয়তাবোধ বিকাশের ক্ষেত্রে প্রধান সহায়ক হইল। বিবেকানন্দের আত্ম উদ্বোধনের বাণী স্বাধীনতা সংগ্রামের মরণজয়ী যোদ্ধাদিগকে বিশেষভাবে অনুপ্রাণিত করিল। শ্রীঅরবিন্দও ভারতীয় অধ্যাত্মচেতনাকে বিশেষভাবে উদ্বুদ্ধ করিয়াছিলেন। প্রথম জীবনে সন্ত্রাসবাদের সহিত ঘনিষ্ঠভাবে যুক্ত থাকিলেও, পরবর্তীকালে তিনি অধ্যাত্ম সাধনায় আত্মনিয়োগ করিয়াছিলেন। প্রাচীন ভারতবর্ষের চিন্তাদর্শ ও কর্মধারাকে তিনি আধুনিক ভারতবর্ষে পুনঃ প্রতিষ্ঠিত করিতে চাহিয়াছিলেন।

## ॥ পাশ্চাত্য শিক্ষা ও সমাজ সংস্কার আন্দোলন ॥

**( Western education and social movement. . .**

রাজা ও ধনিকবৃন্দের পৃষ্ঠপোষকতায় এতদিন দেশে সংস্কৃত ও ফার্সী শিক্ষা চলিয়া আসিতেছিল। টোল ও মাক্তবের পণ্ডিতগণ রাজানুগ্রহ লাভ করিলেও তাঁহাদের শিক্ষা ব্যবস্থার উপর কোনরূপ নিয়ন্ত্রণ ছিল না। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীও ভারতীয় শিক্ষাব্যবস্থার দিকে প্রথমে কোনরূপ আগ্রহ প্রকাশ করে নাই। ওয়ারেন হেস্টিংস ১৭৮১ খ্রীঃ আরবী ও ফারসী ভাষা ও সাহিত্য শিক্ষার জন্য কলিকাতায় একটি মাদ্রাসা স্থাপন করিয়াছিলেন। তাঁহারই উৎসাহে উইলিয়াম জোন্স প্রাচ্য-বিদ্যাচর্চার জন্য কলিকাতার এশিয়াটিক সোসাইটি প্রতিষ্ঠা করিয়াছিলেন। ১৭৯২ খ্রীষ্টাব্দে জোনাথান ডানকান কাশীতে সংস্কৃত কলেজ স্থাপন করিয়াছিলেন। ১৮০০খ্রীঃ লর্ড ওয়েলেসলী ইংরাজ কর্মচারীকে ভারতীয় ভাষা শিক্ষা দিবার জন্য ফোর্ট উইলিয়ম কলেজ প্রতিষ্ঠা করেন। ১৮১৩খ্রীঃ হইতে চাটার্ড এ্যাক্ট অনুযায়ী ভারতীয়দের শিক্ষার জন্য কোম্পানী এক লক্ষ টাকা খরচ করিতে

লাগিলেন। ঐ টাকা দেশীয় ভাষা শিক্ষার জন্যই ব্যয় হইতেছিল। ১৮২৩খ্রীঃ সরকার কলিকাতায় একটি সংস্কৃত কলেজ প্রতিষ্ঠা করিলে, আধুনিক ভারতবর্ষের জন্য রাজা রামমোহন রায় ইহার প্রতিবাদ করেন। তিনি সংস্কৃতশিক্ষার পরিবর্তে শরীরবিদ্যা, চিকিৎসাবিদ্যা, রসায়নশাস্ত্র প্রভৃতি আধুনিক বিদ্যায় ভারতবাসীকে শিক্ষাদানের পক্ষপাতী ছিলেন। ডেভিড্ হেয়ার ও রামমোহন রায়ের প্রচেষ্টায় ১৮১৭খ্রীঃ হিন্দুকলেজের প্রতিষ্ঠা হয়। বাংলার নবজাগরণের ইতিহাসে এই হিন্দুকলেজের অবদান সর্বাপেক্ষা স্মরণীয়। হিন্দুকলেজের তরুণ অধ্যাপক ডিরোজিওর শিক্ষায় শিক্ষিত একদল তরুণ নূতন প্রগতিশীল ভাবধারায় দীক্ষিত হয়। বাংলাদেশের সর্বপ্রকার সংস্কারকামী আন্দোলনের

রাজা রামমোহন রায়

মূলে ছিলেন এই তরুণবৃন্দ। স্কটিশ মিশনারী আলেকজাণ্ডার ডাফ এই সময় জেনারেল এ্যাসেম্বিলীজ ইন্স্টিটিউশন স্থাপন করেন। ইহা পরে স্কটিশচার্চ কলেজ নাম গ্রহণ করে। ১৮৩৫খ্রীঃ লর্ড বেন্টিংক ভারতীয়গণকে চিকিৎসাবিদ্যা শিক্ষা দিবার জন্য কলিকাতায় মেডিকেল কলেজ স্থাপন করেন। লর্ড হার্ডিং সরকারী চাকরীর জন্য প্রতিযোগীতা মূলক পরীক্ষায় ইংরাজী ভাষাজ্ঞানকে অধিকতর যোগ্যতার পরিচায়ক বলিয়া ঘোষণা করায়, ইংরাজী শিক্ষার প্রতি ভারতীয়গণ অধিকতর আগ্রহশীল হয়। রামমোহন রায়, কেশবচন্দ্র সেন,

ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর ও বেথুন সাহেবের প্রচেষ্টায় বাংলাদেশে স্ত্রীশিক্ষার বিস্তার ঘটে।

ধর্মের সজীবতা যখন বিনষ্ট হইয়া যায়, তখন নানাবিধ আচার অনুষ্ঠানের বন্ধনকে মানুষ ধর্ম বলিয়া মনে করে। সুদীর্ঘকাল ধরিয়া ভারতীয় সমাজে যে সমস্ত কুসংস্কার চলিয়া আসিতেছিল উনবিংশ শতাব্দীর নব মানবতাবাদী বাঙালী তাহা দূরীকৃত করিতে বদ্ধপরিকর হইল। এই সমস্ত কুসংস্কারের মধ্যে 'সতীদাহ প্রথা সর্বাপেক্ষা উল্লেখযোগ্য। আকবর এই প্রথা দূরীকরণের প্রয়াসী হইয়া ব্যর্থকাম হইয়াছিলেন। ১৮১৭ খ্রীঃ রামমোহন এই নৃশংস প্রথা নিষিদ্ধ করিবার জন্য সরকারের নিকট আবেদন জানান। শাস্ত্রীয় নানা মত উল্লেখ করিয়া তিনি প্রমাণ করিয়া দিলেন যে এই প্রথা হিন্দুশাস্ত্রসংগত নয়, তাহাছাড়া মানবতার বিচারে ইহা এক জঘন্য অপরাধ। ১৮২৯খ্রীঃ লর্ড বেণ্টিংক আইন করিয়া এই প্রথা নিষিদ্ধ করিয়া দিলেন।

উনবিংশ শতাব্দীর বাংলার নবজাগরণের শ্রেষ্ঠ নেতা ছিলেন ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর। চরিত্রবলে, ক্ষমায়, দয়ায় ও তেজস্বিতায় বিদ্যাসাগর

ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর

সর্বকালের আদর্শ মানুষ ছিলেন। প্রাচীন ভাবধারায় সংস্কৃতির ধারায় লালিত পালিত হইয়া সংস্কৃতভাষা ও সাহিত্যে সুপণ্ডিত হইয়াও আশ্চর্য মুক্তবুদ্ধি তিনি লাভ করিয়াছিলেন। একদিকে তাঁহার হিন্দুধর্ম ও সংস্কৃতির প্রতি যেমন ছিল গভীর শ্রদ্ধা, তেমনি ভারতীয় সমাজজীবনের কুসংস্কারের প্রতিও ছিল তাঁহার তীব্র ঘৃণা। বাল্যবিবাহ, বহুবিবাহ ও কৌলিন্য প্রথার বিরুদ্ধে তিনি পুস্তিকা

প্রণয়ন করিয়াছিলেন। কিন্তু তাঁহার সর্বশ্রেষ্ঠ কীর্তি বিধবা বিবাহ প্রবর্তন। প্রধানতঃ তাঁহারই আন্দোলনের ফলে লর্ড ডালহৌসীর আমলে ১৮৫৬খ্রীঃ বিধবা বিবাহ আইন পাশ হয়।

রামমোহন রায়ের নির্দেশিত পথে ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেন বাল্যবিবাহ নিরোধ আন্দোলন আরম্ভ করেন। বিদ্যাসাগর, শিবনাথ শাস্ত্রী, দেবেন্দ্রনাথ ঠাকুর প্রভৃতি সেকালের সর্বশ্রেষ্ঠ মনীষীগণ এই আন্দোলনে সক্রিয় অংশ গ্রহণ করিয়াছিলেন। অবশেষে বিখ্যাত সমাজসংস্কারক পার্শী বেরহামজী মালাবারীর চেষ্টায় ১৮৯১খ্রীঃ Age of Consent Act বা 'বয়স সম্মতির আইন' পাশ হয়। ১৮৭২খ্রীঃ Civil Marriage Act পাশ হয়। ইহার ফলে, বিবাহবিচ্ছেদ ও নারীর সামাজিক অধিকার অনেকখানি স্বীকৃতি পায়।

স্যার আশুতোষ

সামাজিক এই কুসংস্কার দূরীকরণে বাংলাদেশের ব্রাহ্মসমাজের মত পঞ্জাবের আর্যসমাজের অবদান ও স্মরণীয়।

## ॥ সাহিত্য, চিত্রকলা ও বৈজ্ঞানিক গবেষণা ॥

### ( Literature, art and scientific researches )

ইউরোপীয় সভ্যতা-সংস্কৃতির সংস্পর্শে বাংগালী চিত্তে যে নব জাগৃতি ঘটিল, তাহাদ্বারা সে আত্মবিকাশের বহু পথ খুঁজিয়া লইল। উনবিংশ শতাব্দীর বাংলা সাহিত্য এই নব জাগৃতির কলোচ্ছ্বাসে মুখর। প্রাচীন বাংলা সাহিত্য ছিল ধর্মভিত্তিক ও গ্রামকেন্দ্রিক। মানবতাবোধ বাংলা সাহিত্যের চিরন্তন বৈশিষ্ট্য হইলেও, ধর্মনিরপেক্ষ মানুষের স্বীকৃতি উনবিংশ শতাব্দীর পূর্বে বাংলা সাহিত্যে এমন করিয়া আর কখনও ঘটে নাই। বাংলা গদ্য, ভাষা ও সাহিত্য এই মানবতাকে প্রথম সার্থক রূপ প্রদান করিল। বাংলা গদ্যরচনার প্রাথমিক প্রয়াসের ইতিহাসে মিশনারীদের অবদান অনস্বীকার্য; কিন্তু তাহাকে যথার্থ

সাহিত্য গুণান্বিত করিয়া তুলিলেন রামমোহন, বিদ্যাসাগর, অক্ষয়চন্দ্র, বংকিমচন্দ্র প্রভৃতি শ্রেষ্ঠ বাংলা গদ্য শিল্পী। বংকিমচন্দ্র বাংলা সাহিত্যে কেবলমাত্র প্রথম সার্থক ঔপন্যাসিক নহেন, জাতীয়তাবাদ ও নব চিন্তাধারার উন্মেষে তাঁহার দান অসামান্য। ইংরাজী সাহিত্যের সহিত ঘনিষ্ঠ সংস্রবের ফলে তৎকালীন ইউরোপীয় প্রগতিশীল চিন্তাধারার সহিত তাঁহার পরিচয় ঘটিয়াছিল। ফরাসী বিপ্লবের সাম্য, মৈত্রী ও বিশ্বভ্রাতৃত্বের বাণী তাঁহাকে আকৃষ্ট করিয়াছিল। ইউরোপীয় Patriotism-এর যে বিকৃতরূপ সাম্রাজ্যবাদ তাহার নগ্নরূপ তিনি তৎকালীন ইউরোপীয় জীবনে দেখিয়া ক্ষুব্ধ হইয়াছিলেন। বংগদর্শনে তাঁহার সৃজনশীল প্রতিভা ভারতীয় সভ্যতা সংস্কৃতির রহস্য উদ্ঘাটনে যেমন তৎপর হইয়াছে, তেমনি পাশ্চাত্য প্রগতিশীল চিন্তাধারাও ভারতীয়দের নিকট সুগম করিয়া তুলিয়াছে। তাঁহার 'আনন্দমঠ' গ্রন্থ জাতীয়তাবোধ উন্মেষের শ্রেষ্ঠ সহায়ক হইয়াছিল। তাঁহার 'আনন্দমঠ' পাঠ করিয়া সন্ত্রাসবাদী বিপ্লবীরা যেমন প্রেরণা অনুভব করিয়াছেন, তেমনি 'বন্দেমাতরম' গান গাহিয়া আসমুদ্র

সাহিত্য সম্রাট বংকিমচন্দ্র

হিমাচল স্বাদেশিকতায় উদ্বুদ্ধ হইয়াছে। শক্তির সাধনা করিয়া ভারতবাসী নববীর্যে দীপ্ত হউক ইহাই ছিল তাঁহার কামনা। নারীকেও তিনি শক্তিময়ী দেখিতে চাহিয়াছিলেন, এই উদ্দেশ্যে তিনি 'দেবী চৌধুরাণী' উপন্যাস রচনা করিয়াছিলেন। মাইকেল মধুসূদন পয়ারের বেড়ী ভাঙিয়া অমিত্রাক্ষর ছন্দ প্রবর্তন করিলেন। বাংলা কাব্যের ললিত প্রবাহে মহাকাব্যের তেজ ও ওজঃ শক্তি সঞ্চার করিলেন। নব মানবতাবোধে উদ্বুদ্ধ মধুসূদনের নিকট

ভাগ্যবিড়ম্বিত রাবণ ও মেঘনাদচরিত্র মহিমময় হইয়া উঠিল। এই মহাকাব্যের ধারাস্রোত বাহিয়া আবির্ভূত হইলেন হেমচন্দ্র ও নবীনচন্দ্র। দীনবন্ধু মিত্র 'নীলদর্পণ' নাটক রচনা করিয়া নীলকর অত্যাচারের স্বরূপ প্রকাশ করিলেন। গিরিশ ঘোষ সিরাজদ্দৌল্লা, মীরকাসেম এবং দ্বিজেন্দ্রলাল চন্দ্রগুপ্ত, শাজাহান প্রভৃতি নাট্যরচনা করিয়া হিন্দুমুসলমান মৈত্রী ও জাতীয়তাবোধের উদ্বোধন মন্ত্র শুনাইলেন। কথাসাহিত্যিক শরৎচন্দ্র তাঁহার উপন্যাসে কেবল ব্যথিত বঞ্চিতদের স্বরূপ উদ্ঘাটন করিলেন না, 'পথের দাবী' উপন্যাসে যুবশ্রেণীকে বিপ্লবমন্ত্রে উদ্বোধিত করিলেন। সাহিত্যিকদের এই পরোক্ষ উৎসাহই জনচিত্তে যে জাতীয়তাবোধের উদ্বোধন ঘটিল, তাহাই স্বাধীনতা সংগ্রামে প্রত্যক্ষ ফলপ্রসূ হইল।

মধ্যযুগে মোগল ও রাজপুত চিত্রকলার যে অভূতপূর্ব বিকাশ ঘটিয়াছিল, উনবিংশ শতাব্দীতে তাহার ধারা ক্ষীণপ্রায় হইয়া পড়িয়াছিল। পাশ্চাত্য চিত্রধারার অনুকরণ করিতেছিলেন রবি বর্মা প্রভৃতি কয়েকজন শিল্পী। কিন্তু এই সময় অজন্তার গুহাচিত্রগুলি আবিষ্কারের সংগে সংগে ভারতীয় চিত্রধারায় আবার নূতন করিয়া প্রাণের সঞ্চার হইল। অবনীন্দ্রনাথ ভারতীয় প্রাচীন শিল্পরীতির পুনঃপ্রবর্তনে বিশেষভাবে উদ্যোগী হইলেন। তাঁহার শিল্পসাধনায় ভারতীয় প্রাচীন শিল্পরীতির সহিত জাপানী, চৈনিক ও পারসীক শিল্পরীতির সংমিশ্রণ ঘটে। গগনেন্দ্রনাথ, রবীন্দ্রনাথ, যামিনী রায়, নন্দলাল বসু প্রভৃতির চেষ্টায় ভারতীয় চিত্রকলায় নবজাগরণ ঘটে।

কবিগুরু রবীন্দ্রনাথ

ডাঃ মহেন্দ্রলাল সরকারের প্রচেষ্টায় ভারতীয় বিজ্ঞানচর্চার সূত্রপাত হয়। তাঁহার প্রতিষ্ঠিত ইণ্ডিয়ান এসোসিয়েসন ফর দি কালটিভেসন্ অব সায়েন্স বিজ্ঞানচর্চার প্রধান কেন্দ্র হইয়া উঠে। আচার্য জগদীশ চন্দ্র তাঁহার বৈজ্ঞানিক

প্রতিভায় পাশ্চাত্য জগতকেও স্তম্ভিত করিয়া দেন। তাঁহার প্রতিষ্ঠিত 'বসু-বিজ্ঞান মন্দির' বহুআকাঙ্খিত বিজ্ঞান চর্চার সুযোগ করিয়া দেয়। আচার্য প্রফুল্লচন্দ্র, রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, ডাঃ মেঘনাদ সাহা, সত্যেন্দ্রনাথ বসু, ডাঃ জ্ঞান ঘোষ ভারতে উচ্চতর বিজ্ঞানচর্চার পথ খুলিয়া দেন।

## অনুশীলনী

১। উনবিংশ শতাব্দীর শেষার্ধে ভারতবর্ষে যে সকল সমাজ সংস্কারমূলক ও ধর্মীয় আন্দোলন হইয়াছিল, তাহা বিবৃত কর।

[ Describe the social and religious movements in India in the second half of the 19th century. ]

২। বৃটিশ আমলে ভারতীয় শিল্প সাহিত্যের বিকাশের কাহিনী বিবৃত কর।

[ Describe the story of the development of Indian Art and Literature in the British period ]

# বিংশ পরিচ্ছেদ

## ॥ জাতীয় আন্দোলন ॥

## ( National movement )

অষ্টাদশ শতাব্দীর শেষভাগে ভারতের চিন্তাক্ষেত্রে এক বিপুল আলোড়ন আসিল। কেননা ঐ সময় আমেরিকার স্বাধীনতার যুদ্ধ ফরাসী বিপ্লবের গণজাগরণের প্রেরণা প্রতিটি শিক্ষিত ভারতবাসীর কাছে উদাত্ত আহ্বান লইয়া দাঁড়াইল। ভারতবাসী যতই পাশ্চাত্য শিক্ষার দর্শন, রাজনীতি, সমাজনীতি ও অর্থনীতির অনুশীলন করিল ততই তাহাদের মনে এক দুর্বার প্রেরণা ক্ষণে ক্ষণে প্রতিভাত হইতে লাগিল। আমাদের দেশের ধীসম্পন্ন ব্যক্তিগণ দেশের প্রতিটি চিন্তাক্ষেত্রে নূতন আলোকপাত করিলেন যাহার ফলে দেশের সর্বাত্মক উন্নতির জন্য, দেশ মাতৃকার বন্দিনীদশা মোচন করিবার জন্য সকলেই বদ্ধপরিকর হইয়া উঠিলেন। বাংলার যে কয়জন মনস্বী এক দার্শনিকচিন্তাধারার বীজ উপ্ত করিলেন, দেশমাতৃকার চিন্ময়ীসত্তা আবিষ্কার করিলেন তাঁহাদের মধ্যে বংকিমচন্দ্র হইলেন প্রধান। ব্রাহ্ম আন্দোলন, স্বামী বিবেকানন্দের আমেরিকা পদার্পণ ও শাশ্বত ভারতের জ্ঞান গরিমার পুনঃপ্রতিষ্ঠা জাতির সম্মানকে বিরাট আসনে প্রতিষ্ঠিত করিল। ইতিমধ্যে বৃটিশ শাসনে একই মুদ্রা ও ভাষার প্রচলন, বিভিন্ন স্থানে অনায়াসে পরিভ্রমণ, দেশের অনেক সংকীর্ণতার বন্ধনকে, প্রাদেশিকতার ক্ষুদ্রতাকে ধীরে ধীরে বিলীন করিয়া দিয়া একজাতি একপ্রাণ করিয়া তুলিতে সাহায্য করিল। এই সকল পট ভুমিকায় ভারতবর্ষে বৃটিশ শক্তি প্রতিরোধের বাসনা সার্থকতার রূপ লইতে লাগিল।

ভারত পথিক রাজা রামমোহন রায় আমাদের দেশে সর্বপ্রথম জাতীয়তাবোধের বীজ বপন করিলেন। শাসনতান্ত্রিক উপায়ে জনসাধারণের সাধারণ দাবীটুকু বৃটিশ শাসকের গোচরে আনিয়া তাহার প্রতিবিধান করিতে তিনিই সর্বপ্রথম প্রয়াসী হইয়াছিলেন। তিনি সংবাদপত্রের স্বাধীনতা রক্ষার গুরুত্ব অনুভব করিয়া প্রেস রেগুলেশন অ্যাক্টের প্রতিবাদ করিয়া সুপ্রীমকোর্টে দরখাস্ত করেন। তিনি ১৮৩১ খ্রীষ্টাব্দে ভারতীয় রাজস্ব ও ভূমিব্যবস্থা, জমিদারদের অত্যাচার, কৃষকগণের অবর্ণনীয় দুঃখদুর্দশার কাহিনী বিবৃত করিয়া বৃটিশ পার্লামেন্টে এক আবেদন প্রেরণ করেন। এইভাবে ধীরে ধীরে ভারতীয় চিন্তাক্ষেত্রে প্রতিবাদের ধ্বনি মর্মরিত হইতে আরম্ভ করিল।

সিপাহী বিদ্রোহের পর মহারাণীর ঘোষণাপত্রে ভারতবাসীদের সম্পর্কে সর্বপ্রকার বৈষম্যনীতি পরিবর্তিত হয়। কিন্তু বৃটিশ শাসক তাহা প্রতি পদে পদে লঙ্ঘন করিতে লাগিল। বহু বুদ্ধিমান ভারতবাসী শাসন কার্যে সুযোগ লাভের জন্য আই, সি, এস পরীক্ষায় কৃতকার্য হইলেও চাকুরীর বেলায় দেখা গেল তাহাদের অপেক্ষা ইংরাজ কর্মচারী অনেক সুযোগ লাভ করিতেছে। এক কথায় বিদ্যাবত্তা বা যোগ্যতার বিচার বলিয়া কার্যতঃ কিছুই রহিল না। রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ বন্দোপাধ্যায় আই, সি, এস, পরীক্ষায় কৃতকার্য হইলেও ভারতবাসী বলিয়া তাহাকে চাকুরী হইতে বঞ্চিত করা হইল। এইভাবে প্রচ্ছন্ন ও প্রকাশ্য অন্যায় ধীরে ধীরে প্রতিটি ভারতবাসীর কাছে ইহার নগ্নতা লইয়া ফুটিয়া উঠিল। রাষ্ট্রগুরু ১৮৭৬ খ্রীষ্টাব্দে **ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন** প্রতিষ্ঠা করিয়া জাতীয় সংগ্রামের পটভূমি রচনা করিলেন।

রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ

বৃটিশ শাসক ১৯ বৎসরের অনধিক ভারতীয়রা আই, সি, এস, পরীক্ষায় অবতীর্ণ হইতে পারিবে না ঘোষণা করায় উহার বিরুদ্ধে এক তীব্র আলোড়ন হয়। এই ব্যবস্থার প্রতিকার কল্পে লালমোহন ঘোষ নামক একজন বাঙালী ব্যারিষ্টার ইংলণ্ডে গমন করিয়াছিলেন। তাঁহার বাগ্মীতায় ইংলণ্ডের কমন্সসভা এই আইন পরিবর্তন করিতে বাধ্য হন। এইভাবে ভারতের সর্বত্র বৃটিশদের বিরুদ্ধে নানা অভিমত ধীরে ধীরে জটিল হইতে আরম্ভ করে।

ঠিক ইহার অব্যবহিত পূর্বে ভারতের বিভিন্ন অঞ্চলে বিশেষ বিশেষ গোষ্ঠীর মধ্যে নানা সংস্থা বা দল গড়িয়া উঠে। তাহার মধ্যে প্রিন্স দ্বারকানাথ ঠাকুর 'জমিদার সভা' এবং স্থানীয় উচ্চশিক্ষিত ব্যক্তিরা 'ব্রিটিশ ইণ্ডিয়া সোসাইটি' প্রতিষ্ঠা করেন। পরের দিকে এই জমিদার সভা ও বৃটিশ ইণ্ডিয়া সোসাইটি মিলিয়া 'ব্রিটিশ ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন' গঠিত হয়। দাদা ভাই নৌরজীর চেষ্টায় 'বোম্বাই এসোসিয়েশন' মহাদেব গোবিন্দ রাণাডের চেষ্টায় পুণায় 'সার্বজনীন সভা' এবং মাদ্রাজে 'নেটিভ অ্যাসোসিয়েশন' প্রতিষ্ঠা লাভ করে। এইভাবে সর্বভারতীয় ক্ষেত্রে বিশেষ বিশেষ প্রতিভাশালী ব্যক্তিদের চেষ্টায় নানা সভা সমিতি প্রভাব বিস্তার করে।

গভর্ণর লর্ড লিটন ( ১৮৭৬-৮০ )-এর সময় ভারতে আবার এক আন্দোলন গড়িয়া উঠে। তাঁহার শাসনকালে ভারতে দুর্ভিক্ষ হয় অথচ তিনি সেইদিকে কোন সহানুভূতি না দেখাইয়া দিল্লীতে এক দরবার উৎসব করেন ও তাহাতে ভিক্টোরিয়াকে 'ভারত সাম্রাজ্ঞী' বলিয়া ঘোষণা করেন। এই সংগে অস্ত্র আইন ইত্যাদিও প্রবর্তিত হয়। ইহার ফলে দেশে ক্ষোভের সঞ্চার হয়। ঠিক ইহার অব্যবহিত পরে লর্ড রিপণ ( ১৮৮০-১৮৮৪ ) এর শাসনকালে ভারতীয় ও ইংরাজ বিচারপতিদের ক্ষমতার সমতা রক্ষাকল্পে এক বিল উত্থাপিত হয়। ইলবার্ট সাহেব এই বিলের রচয়িতা ছিলেন বলিয়া এই আইন ইলবার্ট বিল নামে খ্যাত। বহু ইংরাজ এই বিলের বিরোধিতা করেন। ইংরাজদের আন্দোলনে বৃটিশ সরকার তাহা আইনে প্রবর্তিত করিলেন না। ফলে দেশবাসী শাসকের এই পক্ষপাতিত্ব দেখিয়া ক্ষুব্ধ হইতে লাগিল।

ইত্যবসরে সুরেন্দ্রনাথ ১৮৮৩ খ্রীষ্টাব্দে কলিকাতায় ন্যাশন্যাল কনফারেন্স আহ্বান করিলেন। ভারতের বহুস্থান হইতে অনেক প্রতিনিধি আসিয়া যোগদান করিয়াছিলেন এবং সেই সভায় জাতীয় আন্দোলন গড়িয়া তুলিতে দেশবাসীকে সম্মিলিত হইয়া বৃটিশের এই অত্যাচারের প্রতিবাদ করিতে আহ্বান জানান হয়। বৃটিশ সরকার ভারতের এই জাতীয়তা বোধের সম্মেলন ও আন্দোলনের গতিপথকে ফিরাইবার জন্য লর্ড হিউমের ও গভর্ণর ডাফরিণের পৃষ্ঠপোষকতায় জাতীয় কংগ্রেসের প্রতিষ্ঠা করিল। বাঙালী ব্যারিষ্টার উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় ইহার সর্বপ্রথম সভাপতি হইলেন। ১৮৮৫ খ্রীষ্টাব্দে বোম্বাই সহরে ইহার প্রথম অধিবেশন বসিল। ন্যাশন্যাল কনফারেন্স ও ন্যাশন্যাল কংগ্রেসের মধ্যে কোন আদর্শগত বিরোধ ছিল না। ফলে দুইটি মিলিয়া এক বিরাট প্রতিষ্ঠানে পরিণত হইল। এই প্রতিষ্ঠানের তখনকার

আদর্শ ছিল সরকারের সংগে আলাপ আলোচনা করিয়া বিভিন্ন বিষয়ের আপোষ মীমাংসা করা ও শাসনতান্ত্রিক কিছু কিছু সুযোগ সুবিধা আদায় করা।

## ॥ জাতীয় আন্দোলনের প্রসার ॥

## ( Advancement of National movement )

জাতীয় কংগ্রেসের প্রতিষ্ঠার মধ্যে দেশবাসী তাহাদের অনেক দাবী সমবেত ভাবে আলোচনা করার সুযোগ পাইল। শুধু তাহাই নহে বৃটিশের কার্য-কলাপ ও নীতির সমালোচনা এবং দেশের স্বার্থরক্ষার জন্য বিভিন্ন আইনের সংস্কার দাবী করিতে লাগিল। কোনরকম প্রত্যক্ষ সংগ্রামের মধ্যে অবতীর্ণ না হইয়া আবেদন নিবেদন, পারস্পরিক বোঝা পড়ার মাধ্যমে সুযোগ সুবিধা আদায় করা ইহার প্রাথমিক কার্য বলিয়া স্বীকৃত হয়। অত্যন্ত মর্যাদাপূর্ণ ভাষায় আবেদন করিয়া প্রতিকার প্রার্থনা করা হইত। বৃটিশ সরকার যে সকল আইন বিধিবদ্ধ করিয়াছিল তাহার মধ্যে যেগুলির প্রতিবাদ বা সমালোচনা তৎকালে হইয়াছিল সেগুলির মধ্যে অস্ত্র আইন, আবগারী ও লবণ শুল্ক প্রভৃতি প্রধান। এগুলির সহিত দেশবাসীর দারিদ্র্যের প্রতিকারের দাবীও ছিল। আবার শিক্ষা ব্যবস্থার পরিবর্তন বিশেষভাবে সাধারণ ও টেকনোলজি বা বিজ্ঞান শিক্ষার প্রবর্তন, স্ত্রী শিক্ষার প্রসার, ভারতীয়দেব সামরিক শিক্ষার সুযোগ লাভ ইত্যাদি প্রধান দাবী ছিল। উত্তরোত্তর শাসন সংস্কার দাবী বিশেষভাবে স্বায়ত্ত শাসন ও নিবাচনের মাধ্যমে কেন্দ্রীয় ও প্রাদেশিক আইনসভা গঠন ও কংগ্রেসের লক্ষ্য হইয়া দাঁড়াইল। কংগ্রেসের নেতৃবর্গের অনেকের বিশ্বাস বৃটিশ সরকার সহজেই তাহাদের স্বার্থ সঙ্কুচিত করিবে না, ইহার জন্য তীব্র সংগ্রাম করিতে হইবে। সেইজন্য কংগ্রেস **তোষামদ নীতি** বা নরমপন্থী নীতির পরিবর্তন করিয়া ধীরে ধীরে **সংগ্রাম নীতি** বা গরম পন্থী নীতির পক্ষপাতী হইতে আরম্ভ করিলেন। ঠিক ঐ সময় লণ্ডনে 'ইণ্ডিয়া' নামক একটি পত্রিকায় ভারতীয়দের দাবী ও মতামত প্রকাশিত হইতে থাকে। ফলে বৃটিশরাজ তথাকথিত কংগ্রেস পন্থীদের সন্দেহের চক্ষে দেখিতে আরম্ভ করে।

কংগ্রেসের প্রথম দিকের সংগ্রামের নেতা ছিলেন গোপাল কৃষ্ণ গোখলে, ফিরোজশাহ্ মেহেতা, দাদাভাই নৌরজী, মাদ্রাজের বদরুদ্দিন তায়েবজী, শ্রীনিবাস শাস্ত্রী, আর বাংলাদেশের সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, রমেশচন্দ্র

দত্ত, আনন্দমোহন বসু, অম্বিকাচরণ মজুমদার। কংগ্রেসের সদস্য সংখ্যা বৃদ্ধির সংগে সংগে রাজনৈতিক চেতনা সম্প্রসারিত হইতে লাগিল। আবার কংগ্রেসের আপোষ-পন্থী নেতাদের সহিত সংগ্রামপন্থী নেতাদের বিরোধ প্রবল হইয়া উঠিতে লাগিল। এই সংগ্রামপন্থী বা চরমপন্থী নেতাদের মধ্যে বাংলাদেশে শ্রীঅরবিন্দ, বিপিন চন্দ্র পাল এবং মহারাষ্ট্র কেশরী বালগংগাধর তিলক, পাঞ্জাবের লালা লাজপত রায় প্রধান ভূমিকা গ্রহণ করেন। তিলক তাঁহার 'কেশরী' পত্রিকায় জাতীয়তাবাদের আগুন ছড়াইতে লাগিলেন। তাঁহাদের বক্তৃতায় সমগ্র দেশের যুবক সম্প্রদায়ের মধ্যে এক অগ্নি শিহরণ বহিয়া গেল। যুবশক্তি অন্যায়ের বিরুদ্ধে প্রতিবাদের জন্য প্রাণপণ করিয়া সব প্রকার লাঞ্ছনা সহ্য করিতে কৃতসংকল্প হইয়া উঠিল। ঠিক ঐ সময়ে অর্থাৎ ১৯০৭ খ্রীষ্টাব্দে কংগ্রেসের সুরাট অধিবেশনে এই দুই অর্থাৎ চরম ও নরম পন্থীদের মধ্যে খণ্ড যুদ্ধ বাধিয়া যায় ফলে গরম পন্থীরা কংগ্রেস ত্যাগ করিয়া বাহিরে আসে। বাংলাদেশে এই সময় কতকগুলি পত্রিকা শিক্ষিত জনসাধারণের মনে এক উন্মাদিনী শক্তির সঞ্চার করে। তাহার মধ্যে 'সন্ধ্যা', 'যুগান্তর', 'বন্দেমাতরম', 'নবশক্তি' ইত্যাদি অন্যতম।

ইতিমধ্যে পৃথিবীর কতকগুলি দেশে বিশেষ করিয়া চীন, জাপান, পারস্য প্রভৃতি দেশে গণবিপ্লব আরম্ভ হয়। দক্ষিণ আফ্রিকায় ভারতীয়দের উপর শ্বেতাংগদের অত্যাচার ভারতীয়গণের মনে ক্ষোভের সঞ্চার করিতে লাগিল। ঋষি বংকিমচন্দ্রের 'বন্দেমাতরম' দেশবাসীর মনে এক নূতন প্রাণ শক্তির সঞ্চার করিল। মহারাষ্ট্রে চাপেকর ও সাভারকর এবং বাংলাদেশের যুবকগণ অরবিন্দ, বারীন ঘোষের নেতৃত্বে সশস্ত্র বিপ্লবে ঝাঁপাইয়া পড়িল।

ইংরাজ সরকার দেশের এই উদ্বেল উন্মাদনাকে কিছুতেই প্রতিহত করিতে পারিল না। সেইজন্য তাহারা সাম্প্রদায়িক ভেদনীতির আশ্রয় লইল। কংগ্রেসের আন্দোলন সর্বশ্রেণীর লোকের মনে প্রভাব বিস্তার করিতে পারে নাই। বিশেষভাবে বেশীর ভাগ মুসলমান এই আন্দোলন হইতে দূরে ছিলেন। ইংরাজ সরকার সুকৌশলে সংখ্যালঘু মুসলমানদের স্বার্থরক্ষার উদ্দেশ্যে কতকগুলি আইন কানুন প্রণয়ন করিলেন। ১৮৮৬ খ্রীষ্টাব্দে স্যার সৈয়দ আহম্মদ কংগ্রেসের প্রতিদ্বন্দ্বী প্রতিষ্ঠান স্থাপন করিলেন, তাহার নাম দিলেন 'এডুক্যাশনেল কংগ্রেস'। মুসলমান সম্প্রদায়কে ইংরাজী শিক্ষায় শিক্ষিত করিয়া তুলিবার উদ্দেশ্যে 'এ্যাংলো ওরিয়াণ্টাল কলেজ' নামে একটি কলেজ স্থাপিত হইল।

## ॥ বঙ্গভঙ্গ আন্দোলন ॥
## ( Partition of Bengal )

বৃটিশ সরকার বিশ্ববিদ্যালয়গুলিকে কুক্ষিগত করিবার চেষ্টায় অগ্রণী হইতে লাগিল। ঠিক সেই সময়ে বাংলাদেশকে লর্ড কার্জন দ্বিধা বিভক্ত করিতে চাহিলেন। তিনি শাসন ব্যবস্থার সুপরিচালনার জন্য দেশ বিভাগ করা অত্যন্ত প্রয়োজন বলিয়া মনে করিলেন। বাংলাদেশের একাংশ ও আসামকে জুড়িয়া 'ইষ্টার্ণ বেংগল ও আসাম' নামে একটি প্রদেশ সৃষ্টি করিতে প্রয়াসী হইলেন। পশ্চিমবংগ, বিহার ও উড়িষ্যা লইয়া 'ওয়েষ্টার্ণ বেঙ্গল'। রাজশক্তির এই স্বেচ্ছাচারিতা ও দাম্ভিকতায় দেশবাসী বিশেষভাবে বাঙালী জনশক্তি গর্জন করিয়া উঠিল। রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ ও বিপিন চন্দ্র পালের নেতৃত্বে বাংলাদেশে এই আন্দোলন তীব্র হইতে তীব্রতর হইতে লাগিল। বিদেশী দ্রব্য বর্জন, ইংরাজ প্রবর্তিত শিক্ষা ব্যবস্থার প্রতিবাদে ব্যাপকভাবে স্কুল কলেজ ত্যাগ, এই আন্দোলনের বৈশিষ্ট্য। হিন্দু মুসলমান ধর্ম ও সম্প্রদায় নির্বিশেষে জনসাধারণ পরস্পরের হাতে মিলনের 'রাখি' বাঁধিয়া দিয়া ঐক্যমন্ত্র জপ করিতে লাগিল। রবীন্দ্রনাথ ঠাকুর, রজনীকান্ত সেন প্রমুখ কবিগণ বহু জাতীয়তা মূলক কবিতা রচনা করিয়া গ্রামে দেশে ঐক্য মন্ত্রের অমোঘ বীজ ছড়াইয়া দিলেন।

"বাংলার মাটি বাংলার জল
বাংলার বায়ু বাংলার ফল
এক হউক এক হউক হে ভগবান"

'যাদবপুর ন্যাশন্যাল কাউন্সিল অফ্ এডুকেশন' জাতীয় শিক্ষা সম্প্রসারণের জন্য স্থাপিত হইল। ১৯০৬ খ্রীষ্টাব্দে কংগ্রেসের কলিকাতা অধিবেশনে চরমপন্থী দল স্বরাজ লাভকেই কংগ্রেসের চরম আদর্শ বলিয়া ঘোষণা করে। পর বৎসর সুরাট অধিবেশনে এই বিরোধ চরম আকার ধারণ করে। বিবেকানন্দ ভ্রাতা ভূপেন্দ্রনাথ দত্তের যুগান্তর পত্রিকা সারা ভারতে এক তীব্র প্রাণপ্রেরণা সঞ্চার করে। বিপিনচন্দ্র পাল, ভূপেন্দ্রনাথ দত্তকে কারাদণ্ডে দণ্ডিত করা হইল। সরকারী অত্যাচার যত চরমে উঠিতে লাগিল তত দেশবাসীর মধ্যে বিপ্লববাদ প্রবল আকার ধারণ করিতে লাগিল। বাংলার বিপ্লবীদল গোপনে সন্ত্রাসবাদের পথে আগ্নেয়াস্ত্র নির্মাণ করিতে লাগিলেন। উচ্চ পদস্থ ইংরাজ কর্মচারী, সরকারী কর্মচারী ও অত্যাচারী

পুলিশদের হত্যা করা এই বিপ্লবীদের একমাত্র লক্ষ্য ছিল। মেদিনীপুরের অগ্নি-শিশু ক্ষুদিরাম অত্যাচারী কিংসফোর্ডকে হত্যা করিতে গিয়া ভুলক্রমে মিসেস ও মিস কেনেডী নামে দুইজন ইংরাজ মহিলাকে মজঃফরপুরে হত্যা করিয়া বসিলেন। এই সিংহশিশুর ফাঁসির আদেশ হয়। হাসিমুখে মাত্র অষ্টাদশ বৎসর বয়সে তিনি ফাঁসির রজ্জু গলায় পরিয়া লইয়া ছিলেন। ক্ষুদিরামের অপূর্ব আত্মত্যাগ দেশবাসীর প্রাণে নূতন প্রেরণা আনিল, তাহাদের বুকে অসীম সাহস আনিয়া দিল। কলিকাতায় মাণিকতলা অঞ্চলে ( ৪৯নং কর্ণওয়ালিশ ষ্ট্রীটে ) বারীন ঘোষ, অরবিন্দ ঘোষ প্রভৃতির আগ্নেয়াস্ত্র নির্মাণের ঘাঁটি পুলিশ আবিষ্কার করে। বারীন ঘোষ, উল্লাসকর দত্ত, কানাইলাল প্রভৃতির এই মামলার বিচারে শাস্তি হইল। দেশবন্ধু চিত্তরঞ্জন দাশের বাগ্মীতায় অরবিন্দ এই মামলা হইতে অব্যাহতি পাইয়াছিলেন। নরেন গোঁসাই নামে এক ব্যক্তি রাজসাক্ষী হওয়ার অপরাধে কারাগৃহে গুলির আঘাতেই তাহাকে প্রাণ হারাইতে হয়। সন্ত্রাসবাদের ফলে সরকারী দমননীতি প্রবল আকার ধারণ করিলে সংবাদপত্রের স্বাধীনতা হরণ করা হয়।

বঙ্গভঙ্গের প্রথম দিকে হিন্দুমুসলমান এক থাকিলেও পরে পরে মুসলমান সম্প্রদায় নিষ্ক্রিয় হইতে আরম্ভ করে। ১৯০৯ খ্রীষ্টাব্দে মুসলমানদের জন্য পৃথক নির্বাচনের ব্যবস্থা হয়।

প্রথম মহাযুদ্ধের সময় হিন্দু মুসলমান যুক্তভাবে সংস্কারের দাবী তুলে। ভারত সচিব মণ্টে-ভারতকে দায়িত্বমূলক স্বায়ত্ত শাসন দিবার প্রস্তাব করেন কিন্তু কংগ্রেসের চরমপন্থীগণ স্বরাজ [illegible] ঘোষণা করে। শেষে দেশবন্ধু চিত্তরঞ্জনের নেতৃত্বে কংগ্রেস নূতন আন্দোলন করিতে থাকে। ফলে ১৯২১ খ্রীষ্টাব্দে কেন্দ্রীয় ও প্রাদেশিক সরকারের ক্ষমতা বিভাজিত করা হয়। দেশরক্ষা, পররাষ্ট্র, ডাক প্রভৃতি গুরুত্বপূর্ণ বিষয়-গুলি ইংরাজ সরকার স্বীয় আওতায় রাখিল। আর স্বাস্থ্য, শিক্ষা প্রভৃতি কম গুরুত্বপূর্ণ বিষয়গুলি প্রাদেশিক সরকার ও ভারতীয়দের উপর দিতে চাহিল। দেশে দুই কক্ষবিশিষ্ট কেন্দ্রীয় আইনসভা প্রতিষ্ঠিত হইলেও ভাইসরয় ইচ্ছা করিলে আইনসভার অনুমতি ব্যতীত কোন বিষয় আইনে পরিণত করিবার ক্ষমতা রাখিলেন। এই শাসন সংস্কারে ভারতীয়দের আকাঙ্ক্ষা পূর্ণ হইল না। তাহারা পূর্ণ স্বরাজ ও স্বাধীনতার পথে ধীরে ধীরে ঝুঁকিয়া পড়িতে লাগিল।

## ॥ জাতীয় আন্দোলন—১৯১৯-১৯৪৭ ॥

## ( National movement : 1919-1947 )

প্রথম মহাযুদ্ধের সময় ভারতবাসী বৃটিশ শাসকের বিরোধিতা করে নাই। যুদ্ধের পরে বৃটিশ রাজের নিকট হইতে ভারতীয়েরা শাসন ব্যাপারে উদার নীতি আশা করিয়াছিল। কিন্তু তাহার পরিবর্তে ভারতের জাতীয় আন্দোলন দমন করিবার উদ্দেশ্যে **রাওলাট আইন** বিধিবদ্ধ হইল। এই আইনের প্রতিবাদে পাঞ্জাবের জালিয়ানওয়ালাবাগে সভা আয়োজিত হইলে তথায় নিরস্ত্র জনসাধারণের উপর বৃটিশ পুলিশ নৃশংসভাবে গুলি করিল। এই নির্মম হত্যার প্রতিবাদে দেশব্যাপী এক তীব্র প্রতিক্রিয়া আরম্ভ হইল। রবীন্দ্রনাথ ঠাকুর বৃটিশের দেওয়া 'নাইট' খেতাব ত্যাগ করিলেন। ঠিক সেই সন্ধিক্ষণে ভারতবর্ষে মোহনদাস করমচাঁদ গান্ধীর আবির্ভাব ঘটিল। গান্ধীজী ইতিপূর্বে দক্ষিণ আফ্রিকায় বৃটিশ শাসনের বিরুদ্ধে বহু সত্যাগ্রহ করিয়াছেন ও বহু আন্দোলন করিয়াছেন। মহাত্মা গান্ধীর সংগ্রামের পথ ছিল অহিংস সত্যাগ্রহ। ভারতবাসীকে অহিংস সত্যাগ্রহের পথে চালিত করিবার জন্য তিনি ব্রতী হইলেন। তাঁহার এই আন্দোলন ভারতের সর্বত্র ছড়াইয়া পড়িল। ঠিক এই সময়ে মুসলমানগণও ক্ষুব্ধ হইলেন। কেননা বৃটিশেরা তুরস্কের খলিফার প্রতি

মহাত্মা গান্ধী

অন্যায় ব্যবহার করিয়াছিল। মুসলমানগণের খিলাফৎ আন্দোলন, এবং ভারতের অহিংস গণ-আন্দোলন বৃটিশ রাজশক্তিকে নানাভাবে খর্ব করিতে লাগিল। আন্দোলন যখন প্রবল আকার ধারণ করিয়াছে তখন **চৌরি চৌরাতে** এক হিংস্র বিপ্লবাত্মক কার্য ঘটে যাহার ফলে গান্ধীজী আন্দোলন প্রত্যাহৃত করিয়া লইলেন।

এই অসহযোগ আন্দোলন প্রত্যাহৃত হইলেও দেশবন্ধু চিত্তরঞ্জন দাশ ও

মতিলাল নেহেরু প্রমুখ নেতৃবৃন্দ 'স্বরাজ্য পার্টি' নামে এক নূতন রাজনৈতিক দল গঠন করিলেন। এই স্বরাজ্য পার্টি নানাভাবে বৃটিশ রাজকে ধিকৃত করিতে লাগিল। ঐসময় লর্ড আরউইন গভর্ণর জেনারেল হিসাবে আসিয়া সাইমন কমিশনের অধীনে মণ্টেগু-চেমসফোর্ড সংস্কার কতখানি সাফল্য

দেশবন্ধু চিত্তরঞ্জন

লাভ করিয়াছে তাহার অনুসন্ধানে প্রবৃত্ত হইলেন। যেহেতু কোন ভারতবাসীকে এই কমিশনের সদস্য করা হয় নাই, সেইজন্য ভারতবাসী এই কমিশনের বিরুদ্ধে বিক্ষোভ প্রদর্শন করেন। ভারতকে 'ডোমিনিয়ন স্টেটাস' না দেওয়ায় ১৯৩০ খ্রীষ্টাব্দে গান্ধীজী ৭৮ জন অনুচর সহ ডাণ্ডি অভিযান সুরু করিলেন। গান্ধীজী তাঁহার অনুচরসহ কারারুদ্ধ হইলেন। প্রায় ৬০ হাজার লোক এই আন্দোলনে কারাবরণ করিয়াছিলেন। উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশের খান আবদুল গফুর খান তাঁহার লালকোর্তা অনুচর লইয়া এই আন্দোলনে ঝাঁপাইয়া পড়িলেন।

ঠিক এই সময় চট্টগ্রামে সন্ত্রাসবাদীরা অস্ত্রাগার লুণ্ঠন করিয়া আবার বিপ্লবের পথে অগ্রসর হইলেন। ভারতের এই জটিল সমস্যা সমাধানের জন্য ১৯৩০ খ্রীষ্টাব্দে লণ্ডনে গোলটেবিল বৈঠক বসে। তাহাতে ভারতের রাজনৈতিক দলগুলিকে যোগ দিতে বলা হয়। গান্ধীজীকে কারাগার হইতে মুক্তি দিলে তিনি লণ্ডনে গোলটেবিল বৈঠকে যোগদানের জন্য গিয়াছিলেন।

এই চুক্তির শর্ত অনুযায়ী গান্ধীজী সত্যাগ্রহ আন্দোলন বন্ধ কবিলেন এবং সমস্ত কারাবন্দীদেব বিনা সর্তে মুক্তি দেওযা হইল। গান্ধীজী কংগ্রেসের পক্ষ হইতে একা দ্বিতীয় গোলটেবিল বৈঠকে যোগদানেব জন্য আমন্ত্রিত হইযাছিলেন। এই সময মুসলিম লীগ বিবোধিতা কবায আলোচনা ব্যর্থ হয। ফলে পুনবায গান্ধীজীকে আইন অমান্য আন্দোলনেব মাধ্যমে প্রতিবাদ ধ্বনি তুলিতে হইল। গান্ধীজী কাবারুদ্ধ হইলেন। সাইমন কমিশনেব রিপোর্ট ও দ্বিতীয় গোলটেবিল বৈঠকেব সিদ্ধান্ত অনুযাযী সাম্প্রদাযিক বাটোযাবা প্রবর্তিত হইল ও মুসলমান সম্প্রদাযকে পৃথক নির্বাচনেব

ডাঃ বিধানচন্দ্র বায

অধিকার দেওয়া হইল। ডাঃ আম্বেদকরের দাবি অনুযায়ী সংখ্যালঘু তফশীল গোষ্ঠীগুলির জন্যও পৃথক নির্বাচনের ব্যবস্থা স্বীকৃত হইল। এই ব্যবস্থার প্রতিবাদে গান্ধীজী কাবাকক্ষে আমবণ অনশন আরম্ভ করিলেন। তাঁহার অবস্থা আশংকাজনক হইলে তাঁহাকে বিনা সর্তে মুক্তি দেওয়া হইল। ১৯৩৫ খ্রীষ্টাব্দে ভারত শাসন আইন অনুযায়ী প্রদেশগুলিকে স্বায়ত্ত শাসন অধিকার দেওয়া হইল। এই আইন অনুযায়ী ১৯৩৭ খ্রীষ্টাব্দে যে নির্বাচন অনুষ্ঠিত হয় তাহাতে বাংলা ও পাঞ্জাব ছাড়া সমস্ত প্রদেশে কংগ্রেস সংখ্যা গরিষ্ঠতা লাভ করিল। কংগ্রেস যুগ্ম মন্ত্রিসভা গঠনে সম্মতি জানাইলে মুস্লিম লীগ তাহাতে রাজি হইল না।

ঠিক এই সময়ে কংগ্রেসের মধ্যে অন্তর্দ্বন্দ্ব পুনবায মাথা চাড়া দিয়া উঠিল। নেতাজী সুভাষচন্দ্র বসুর নেতৃত্বে একটি বামপন্থীদল ভারত হইতে বৃটিশ উচ্ছেদ কবিবার জন্য আন্দোলন গড়িয়া তুলিতে প্রয়াসী হইল। ত্রিপুরী কংগ্রেসে সুভাষচন্দ্র বসু যখন সভাপতি তখন বামপন্থী ও দক্ষিণ পন্থী দলের মধ্যে তীব্র মতভেদ দেখা যায। বাধ্য হইযা সুভাষচন্দ্রকে কংগ্রেস ত্যাগ কবিতে হয় এবং তিনি 'ফরওয়ার্ড ব্লক' নামে একটি রাজনৈতিক দল গঠন

করিলেন। ১৯৩৯ খ্রীষ্টাব্দে দ্বিতীয় মহাযুদ্ধ বাঁধিয়া যায়। কংগ্রেসের মত না লইয়া বৃটিশ সরকার ভারতবর্ষকে যুদ্ধে জড়াইয়া ফেলিলে কংগ্রেস মন্ত্রীরা সকলেই পদত্যাগ করিলেন। তাঁহারা সহযোগিতার পূর্বে স্বাধীনতা দাবী করিতে লাগিলেন। দ্বিতীয় মহাযুদ্ধের প্রথম ভাগে মিত্রশক্তি জার্মানীর নিকট বারবার পরাজিত হইতে লাগিল। জাপানও মিত্রশক্তির বিরুদ্ধে যুদ্ধে অবতীর্ণ হইয়া দক্ষিণ-পূর্ব এশিয়ার দেশগুলি গ্রাস করিতে লাগিল। ভারতের নিরাপত্তার প্রশ্নে বৃটিশ চিন্তামগ্ন হইল। এই সুযোগে ভারতীয় জনশক্তি বৃটিশ সরকারকে চরম আঘাত দিবার জন্য প্রস্তুত হইতে লাগিল। অবস্থা বুঝিতে পারিয়া স্যার স্টাফোর্ড ক্রীপস দৌত্য লইয়া ভারতে আসিলেন। ক্রীপস-এর প্রস্তাবে ভারতের শাসন সংস্কারের বিশেষ উল্লেখযোগ্য কোন প্রতিশ্রুতি নাই বলিয়া

নেতাজী সুভাষ

কংগ্রেস নেতৃবৃন্দ হতাশ হইলেন। ঠিক এই সময় মহাত্মা গান্ধী 'ভারত ছাড়' আন্দোলন আরম্ভ করিলেন। এই আন্দোলনের অর্থ অতি সুস্পষ্ট। ইংরাজকে এই ভারতভূমি বিনা শর্তে ছাড়িয়া চলিয়া যাইতে হইবে। তাহারা দেশের যে পরিমাণ ক্ষতি করিয়াছে, দেশকে যে পরিমাণ ধ্বংসের পথে ঠেলিয়া দিয়াছে দেশবাসী আর তাহা ক্ষমা করিবে না। তাহাদের এইবারে এই ভারতভূমি ছাড়িয়া চলিয়া যাইতে হইবে। এই আন্দোলন সারা ভারতব্যাপী প্রবল আকার ধারণ করিল। বাংলাদেশের মেদিনীপুর জেলায় ইহা এমন আকার ধারণ করে যে আর তাহা কল্পনা করা যায় না। মেদিনীপুরের তমলুক অঞ্চলে স্বাধীন সরকার গঠিত হইল। যানবাহন পথঘাট অবরুদ্ধ করিয়া বৃটিশ কর্মচারীর নিকট হইতে থানা, অফিস দখল করিয়া লইয়া স্বাধীন ভারতের ত্রিবর্ণ রঞ্জিত পতাকা আকাশে উড়িল। বৃটিশ সরকার মারমুখী হইয়া প্রবল অত্যাচার করিল, গুলি ছুঁড়িল। অসহায়

নারীর উপর পাশবিক অত্যাচার করিল। শেষে এই পশুশক্তিকে সাময়িক ভাবে নতি স্বীকার করিতে হইয়াছিল।

১৯৪২ সালে প্রবল সাইক্লোনে মেদিনীপুর জেলার দক্ষিণ পূর্বাংশ প্লাবিত হইয়া যায় তাহার ফলে সহস্র সহস্র লোক মৃত্যুমুখে পতিত হয়। অসহায় নরনারী খাদ্যাভাবে জীর্ণ হইয়া মৃত্যু বরণ করিতে থাকে।

আবার অন্য পথ দিয়া নেতাজী সুভাষচন্দ্র বসুর আবির্ভাব ঘটিল। তিনি ব্রহ্মদেশের পথে সশস্ত্র বাহিনী লইয়া অর্থাৎ **আজাদ-হিন্দ ফৌজ** লইয়া ভারতের বৃটিশ শক্তিকে আক্রমণ করিলেন। কিন্তু অদৃষ্টের পরিহাসে মিত্রশক্তির কাছে জাপান আত্মসমর্পণ করায় আজাদ-হিন্দ ফৌজকে পরাজয় স্বীকার করিতে হইল। যুদ্ধবন্দী আজাদ-হিন্দ ফৌজদের বিচার করিবার জন্য বৃটিশ সরকার যথেষ্ট উদ্যম দেখাইয়াছিলেন।

এদিকে ১৯৪৫ খ্রীষ্টাব্দে ইংলণ্ডে মন্ত্রিসভার পরিবর্তন হইল। রক্ষণশীল-দলের পরিবর্তে শ্রমিকদল ক্ষমতায় বসিল এই মন্ত্রিসভা ভারতীয় নেতৃবৃন্দের সহিত আপোস মীমাংসার জন্য 'ক্যাবিনেট মিশন' পাঠাইলেন। তাহাদের সর্ত অনুযায়ী ইংরাজেরা ভারতের শাসন ক্ষমতা ত্যাগ করিবে। স্বাধীন ভারতের শাসনতন্ত্র রচনার জন্য গণপরিষদ বসিবে। কেন্দ্রীয় শাসন পরিচালনার জন্য প্রধান প্রধান রাজনৈতিক নেতাদের লইয়া একটি সরকার গঠিত হইবে। জওহরলাল নেহেরুর নেতৃত্বে একটি অন্তর্বর্তীকালীন সরকার গঠিত হইল। মুসলিম লীগ এই অন্তর্বর্তীকালীন সরকারে যোগ না দিয়া প্রত্যক্ষ সংগ্রাম ঘোষণা করিল। সারাদেশ ব্যাপী সাম্প্রদায়িকতার এক চরম তাণ্ডব নৃত্য আরম্ভ হইল। বহুলোক হতাহত হইল। মহাত্মা গান্ধী প্রমুখ নেতৃবৃন্দের চেষ্টায় ইহার উপশম ঘটিলেও শান্তি ফিরিয়া আসিল না। অবশেষে লর্ড মাউন্টব্যাটন-প্রস্তাবিত খণ্ডিত

পরলোকগত প্রধানমন্ত্রী জওহরলাল

ভারত প্রস্তাব দেওয়া হইল। অবশেষে ১৯৪৭ খ্রীষ্টাব্দের জুলাই মাসে বৃটিশ পার্লামেণ্ট ভারতের স্বাধীনতা আইন পাশ করিলেন এবং ঐ বৎসর ১৫ই আগষ্ট ভারতবাসীর হাতে শাসনভার তুলিয়া দিলেন। ভারত দ্বিধা বিভক্ত হইল। ভারতের গভর্ণর জেনারেল থাকিলেন লর্ড মাউণ্টব্যাটন আর পাকিস্তানের গভর্ণর জেনারেল হইলেন মুসলীম লীগের নেতা মহম্মদ আলি জিন্না।

স্বাধীনতালাভের পর দেশগঠন ও দেশের সর্বাত্মক উন্নতির জন্য নেতৃবৃন্দ মনোযোগ দিলেন। ১৯৫০ খ্রীষ্টাব্দের ২৬শে জানুয়ারী ভারতবর্ষকে সার্বভৌম সাধারণ গণতন্ত্র বলিয়া ঘোষণা করা হইল। ইংলণ্ডের সংগে প্রীতি অক্ষুন্ন রাখার জন্য ভারত বৃটিশ কমনওয়েলথ-এর অন্তর্ভূক্ত হইল। স্বাধীনতা সংগ্রামের অন্যতম নেতা ডক্টর রাজেন্দ্রপ্রসাদ ভারতের প্রথম রাষ্ট্রপতি নির্বাচিত হইলেন আর পণ্ডিত জওহরলাল নেহেরু হইলেন প্রধান মন্ত্রী। দেশরক্ষার জন্য জল, স্থল ও বিমান বাহিনীকে ভারতীয়করণ করা হইল। বর্তমানে ডক্টর সর্বপল্লী রাধাকৃষ্ণণ রাষ্ট্রপতি নিবাচিত হইয়াছেন। স্বাধীনতালাভ করিলেও দেশের সমস্যার অন্ত নাই। খাদ্যসমস্যা, উদ্বাস্তু সমস্যা, আদিবাসী সমস্যা কত যে সমস্যা রহিয়াছে তাহার উপর বিদেশী শত্রু হিসাবে পাকিস্তান ও কম্যুনিষ্ট চীন রহিয়াছে। এই সকল বাধার ভিতর দিয়াও ভারত ধীরে ধীরে শান্তির বাণী প্রচার করিয়া তাহার গণতান্ত্রিক আদর্শ অক্ষুন্ন রাখিতে সমর্থ হইয়াছে।

রাষ্ট্রপতি রাধাকৃষ্ণন

## অনুশীলনী

১। ভারতের জাতীয় আন্দোলনের বৈশিষ্ট্য কী ?

[What are the features of the national movement in India ?]

২। বিবরণ লিখ: আজাদ-হিন্দ ফৌজ, ক্যাবিনেট মিশন, জালিয়ান ওয়ালা বাগ, ভারত ছাড় আন্দোলন।

[Write notes on Ajad-Hind Fouj (Indian National Army), Cabinet mission, Jalianwalabag, and Quit India movement.]

৩। কি কারণে বংগভংগ আন্দোলন হইয়াছিল? ইহার ফলাফলগুলি বিবৃত কর।

[What led to the partition of Bengal? What are its consequences?]

— —

# সমাজবিদ্যার গোড়ার কথা

## তৃতীয় খণ্ড

### নাগরিকতা ও সরকার

( Citizenship and Government )

# প্রথম অধ্যায়

## ॥ পরিবার ও সমাজ ॥

## Life in the family and in a locality

মানুষের ইতিহাসে পরিবার প্রাচীনতম প্রতিষ্ঠান। স্ত্রী-পুরুষের মিলনে যেদিন প্রথম সন্তান ভূমিষ্ঠ হয় সেইদিন হইতেই পরিবার কল্পনা করা যাইতে পারে। মন, বুদ্ধি ও অহংকার মানুষের সহজাত বৃত্তি। শিশু যখন জন্মগ্রহণ করে সে তার মা-কেই প্রথম চিনে এবং মাতার মাধ্যমে পিতা, ভ্রাতা, ভগিনীদের চিনিতে পারে। শিশুর বয়োবৃদ্ধির সংগে সংগে তার সহজাত বৃত্তিসমূহেরও উন্মেষ হইতে থাকে এবং মাতাপিতার বুদ্ধি সেগুলিকে সৎপথে চালিত করার প্রযাস পায়।

প্রাচীনযুগ হইতেই মানুষের এই রকম ক্ষুদ্র ক্ষুদ্র পরিবার পাশাপাশি বা দূরে বসবাস করিতে থাকে। এই রকম থাকার ফলে ক্রমে মানুষ বিভিন্ন বিষয়ে পারস্পরিক সহযোগিতার প্রয়োজনীয়তা বোধ করে এবং বিবাহ বন্ধন ইত্যাদি দ্বারা পারস্পরিক আত্মীয়তার সৃষ্টি করে এবং জীবনধারণের, শত্রু বিতাড়িত করার, ফসল ও অধিকৃত জমি রক্ষার প্রয়োজনে সামাজিক বন্ধনের প্রয়োজনীয়তা অনুভব করে। এইভাবে ক্রমে মানুষের ভিতর সামাজিক জীবনের ভিত্তি স্থাপিত হয়। পৃথিবীর বিভিন্ন দেশের বিভিন্ন পরিবেশে, ভিন্ন ভিন্ন জলবায়ুতে অথবা একই দেশে (যেমন ভারতবর্ষ) বিভিন্ন পরিবেশে বিভিন্ন মানব সমাজ গোষ্ঠী গড়িয়া উঠিতে থাকে।

পরিবার ও সমাজ দুইই মানুষ লইয়া গঠিত। মানুষ জন্মগ্রহণ করে পরিবারে এবং এই পরিবারই তার শিশুমনকে এবং দেহকে গঠন, সতেজ ও সবল করে। পারিবারিক আবহাওয়ায় বয়োবৃদ্ধির এবং মানসিক বিকাশের সংগে সংগে সে বৃহত্তর জীবনের সন্ধান পায়। পরিবার ক্ষুদ্র মানবগোষ্ঠী এবং সমাজ বৃহত্তর। স্বামী-স্ত্রী, পুত্রকন্যা, ভাইবোন ইত্যাদির সমবায়ে পরিবার এবং একই কৃষ্টিযুক্ত বহু পরিবারের সমষ্টিই সমাজ। মানুষের চরিত্র গঠনে পারিবারিক প্রভাব খুব বেশী। ইহাই মানুষের মনে স্বাধিকার বোধ জাগায় এবং সমাজ গঠনে সাহায্য করে। আমরা পারিবারিক জীবনে অভ্যস্ত বলিয়া পরিবারের প্রয়োজনীয়তা সহজেই বুঝিতে পারি। মানুষের সহজাত কোমল বৃত্তিসমূহ যেমন স্নেহ, দয়া, মায়া, মমতা, ভালবাসা ইত্যাদি পারিবারিক জীবনেই বিকশিত হইয়া উঠে।

এই সমস্ত কোমল বৃত্তির অভাবে মানুষ জীবজন্তুর পর্য্যায়ভুক্ত হইয়াই থাকিত। পারিবারিক ও সামাজিক সম্বন্ধ মানুষের ভিতর আছে বলিয়া মানুষ পরিবার ও সমাজের প্রতি কর্তব্য ও দায়িত্ব পালনে যত্নশীল থাকে। বয়স বৃদ্ধির সংগে সংগে মানুষ পরিবারের ক্ষুদ্র গণ্ডীর বাহিরে আসিয়া বৃহত্তর সমাজের সংগে মিশিতে চায়। ইহার ফলে নানারকম ধর্মীয়, সাংস্কৃতিক ও সামাজিক সংগঠন গড়িয়া উঠে। পরিবারের ক্ষুদ্র গণ্ডীর বাইরের সমাজই তাহাকে প্রকৃত মানুষ গড়িয়া তোলে। এই সমস্ত সামাজিক সংগঠনের সংগে সংশ্লিষ্ট ব্যক্তিগণের মধ্যে কোন রক্ত সম্পর্ক বা আত্মীয়তার বন্ধন না থাকিলেও তাহারা পরস্পর অবিচ্ছেদ্যভাবে যুক্ত। পূজা-পাবণ, আমোদ-অনুষ্ঠান, বিবাহ, শ্রাদ্ধ প্রভৃতি সামাজিক অনুষ্ঠানগুলিকে বাদ দিয়া মানুষ সুখের জীবন যাপন করিতে পারে না। পৃথিবীর সমস্ত দেশে বহুকাল ধরিয়া যে অসংখ্য সামাজিক অনুষ্ঠান টিকিয়া আছে তাহা হইতেই সামাজিক জীবনের উপযোগীতা প্রমাণিত হয়। সমাজে ও রাষ্ট্রে সাম্য প্রতিষ্ঠিত করিবার বাসনা এবং নিয়মানুবর্তিতা ও আদেশ পালনের মনোভাব মানুষের মনে সাধারণতঃ পারিবারিক শিক্ষা হইতেই গড়িয়া ওঠে। মানুষের জীবন গঠনে পারিবারিক প্রভাবই যে সর্বাধিক গুরুত্বপূর্ণ ইহা অবিসম্বাদিত সত্য।

## ॥ পারিবারিক ও সামাজিক জীবনের শিক্ষা ॥

হাজার হাজার বছর ধরিয়া মানবগোষ্ঠীতে পারিবারিক ও সামাজিক জীবন পাশাপাশি চলিয়া আসিতেছে। পারিবারিক জীবনের মধ্য দিয়াই মানুষের চরিত্র বিকশিত হয়; স্নেহ, ভালবাসা, আত্মত্যাগ প্রভৃতি আদর্শ অংকুরিত হয়। সামাজিক জীবনে আমরা বহুলোকের সংস্পর্শে আসি, উৎসব অনুষ্ঠানে মেলামেশা করি; তার ফলে আমাদের মধ্যে সামাজিক চেতনা বিকাশ লাভ করে। সমাজের কথা, সমাজের বিভিন্ন সমস্যার কথা অনুধাবন করিতে আমরা চেষ্টা করি। সকলে মিলিয়া সমাজের উন্নতির চেষ্টা না করিলে সুস্থ সমাজজীবন গড়িয়া তোলা সম্ভব নয় এটা আমরা ভালভাবে বুঝিতে এবং স্বেচ্ছায় সামাজিক রীতিনীতি মানিয়া চলিতে শিখি। যদি কেউ সমাজের নিয়মকানুন লঙ্ঘন করে তখন সমাজের আর দশজন তার বিরুদ্ধে প্রতিবাদ করে এবং নিয়মভংগকারীর শাস্তির ব্যবস্থা হয়। এইভাবেই আমাদের সামাজিক চেতনা গড়িয়া উঠে। সামাজিক চেতনার অভাবে

অনেক সময় আমরা সমাজের আর দশজনের ক্ষতি করিয়া বসি। বলিষ্ঠ সমাজ চেতনার উপরই আনন্দময় সামাজিক জীবন নির্ভর করে।

## ॥ পারিবারিক জীবনের প্রকার ভেদ ॥

পরিবার ব্যবস্থাকে দুইভাগে ভাগ করা যায়—এককুল পরিবার ও দ্বিকুল পরিবার। পৃথিবীর সর্বত্রই এককুল পরিবার ( Unilateral family ) ব্যবস্থা। শুধু সলোমন দ্বীপের ক্ষুদ্র এক অংশে দ্বিকুল পরিবারের ( Bilateral family ) অস্তিত্ব আছে বলিয়া জানা যায়। পুরুষ যখন নিজের বংশের অথবা স্ত্রী যখন তার বংশের সন্তান-সন্ততি নিযে পরিচিত হয়, সামাজিক মর্যাদা লাভ করে, বা সংস্থা গঠন করে তখন তাহাকে এককুল পরিবার বলা হয় আর পুরুষ এবং স্ত্রী এই দুই বংশের লোক একত্র হইয়া বসবাস করিলে তাহাকে দ্বিকুল পরিবার বলে।

এককুল পরিবারের দুইটি শাখা—পিতৃকেন্দ্রিক ( Patriarchal ) এবং মাতৃকেন্দ্রিক ( Matriarchal )। স্বামী স্ত্রীব সন্তান-সন্ততি যদি পিতৃনামে এবং পিতার বংশের নামে পরিচিত হয তাহা হইলে তাহা পিতৃকেন্দ্রিক এবং সন্তান-সন্ততি যদি মাতৃনামে এবং মাতার বংশের নামে পরিচিত হয তবে তাহাকে মাতৃকেন্দ্রিক পরিবার ব্যবস্থা বলে। পিতৃকেন্দ্রিক পরিবাবে পিতাকে কেন্দ্র করিয়া বা পিতাব অবর্তমানে বয়োজ্যেষ্ঠ পুরুষকে কেন্দ্র করিয়া বা তার নির্দেশমত পরিবার পরিচালিত হয। পরিবারের সকল লোকের উপার্জন ও ধনসম্পত্তির উপর তার অধিকার থাকে। এই অধিকারের অর্থ, এই উপার্জন ও ধন পরিবারের সকল লোকের মধ্যে সুষ্ঠভাবে বণ্টন ব্যবস্থা। বর্তমান যুগে সর্বত্রই এবং ভারতবর্ষে প্রাচীনকাল হইতে এই ব্যবস্থা চলিয়া আসিতেছে। আসামের গারো ও খাসিয়া এবং দক্ষিণভারতের নায়ারদের মধ্যে মাতৃকেন্দ্রিক পরিবার ব্যবস্থা এখনও প্রচলিত আছে। এই সকল পরিবারে মাতা কন্যা ও তাহাদের স্বামীরা একই জাযগায় বাস করে এবং অবিবাহিত পুরুষেরা যতদিন বিবাহ না হয তডদিন এইসব পরিবারের সভ্য থাকে। বিবাহ হইলেই মেয়ের বাপের বাড়ীতে চলিয়া যায়।

### এককুল পরিবারের শ্রেণী বিভাগ ঃ—

১। **এক পত্নীক পরিবার**—এই পরিবারে থাকেন স্বামী, স্ত্রী ও তাহাদের অবিবাহিত ছেলেমেয়েরা। পাশ্চাত্য দেশেই এই পরিবারের সংখ্যা সব চাইতে বেশী।

২। **বহু পত্নীক পরিবার**—একটি পরিবারে একটি পুরুষ ও তার একাধিক স্ত্রী তাহাদের সন্তান-সন্ততি লইয়া বসবাস করিলে তাহাকে বহু পত্নীক পরিবার বলা হয়। পরিবারের সকল সন্তানই সমানভাবে প্রতিপালিত হইয়া থাকে। এই ধরণের পরিবার মুসলমানদের মধ্যেত আছেই এবং অতি প্রাচীনকালে হিন্দুদের মধ্যেও ছিল। বাংলাদেশে কুলীন ব্রাহ্মণদেব মধ্যে ইহার প্রচলন ছিল এবং এখনও কোথাও কোথাও এই সমাজে ইহার অস্তিত্ব দেখা যায়।

৩। **বহু পতিমূলক পরিবার**—যখন একাধিক পুরুষ একটিমাত্র স্ত্রী নিযে পরিবার গঠন কবে তখন তাহাকে বহু পতিমূলক পবিবার বলা হয়। সাধারণতঃ ভারতে টোডাদেব মধ্যে এই জাতীয পরিবার গঠন দেখা যায। এই পরিবাবের আবার দুইটি রূপ—স্বামীরা যখন পরস্পর ভাই হইবে তখন ইহাকে বলা হইবে ভ্রাতৃত্বমূলক বহু পতি পরিবার আর স্বামীরা যখন ভাই হইবে না তখন বলা হইবে অভ্রাতৃত্বমূলক বহু পতি পরিবাব। তিব্বতে এই ধরণের বিবাহ প্রথা প্রচলিত আছে।

## যৌথ বা একান্নবর্তী পরিবার ॥
## Joint family

যৌথ পবিবার একপত্নীক বা বহুপত্নীক দুইই হইতে পাবে। পিতা, মাতা, পুত্র, কন্যা, ভ্রাতা ও অন্যান্য আত্মীযস্বজন লইযা ইহা গঠিত হয। এই পবিবারে যিনি বযোজ্যেষ্ঠ পুরুষ তিনিই পবিবাবেব কর্তা। এই যৌথ পরিবার প্রথা ভাবতীয সমাজেব একটি বৈশিষ্ট্য। ভারতীয যৌথ পবিবাব প্রথা শিক্ষিত সমাজে পাশ্চাত্য প্রভাবে ক্রমে ভাঙিযা পডিতে চলিয়াছে। ইহা ভাবতের চবম দুর্ভাগ্য।

প্রধানতঃ আবাসস্থলকেই কেন্দ্র কবিয়া পরিবারের জীবন-যাত্রা সুরু হয়। পরিবাবের সন্তান সন্ততি একই পরিবাবেব স্নেহ শীতল পরিবেশে লালিত-পালিত ও শিক্ষিত হইযা উঠে। ভাবতের বিবাহিত যুবক যুবতীরা সাধারণত তাহাদের পিতামাতাব সঙ্গে যৌথ পবিবাবেই বাস করে। কিন্তু পাশ্চাত্য দেশে বিবাহের পর দম্পতি পিতামাতার আশ্রয ত্যাগ করিয়া অন্যত্র বসবাস কবিযা থাকে।

পুরুষ ও স্ত্রীর দৈহিক গঠন ও মানসিক বৃত্তির পার্থক্যের জন্য আদিম কাল হইতেই তাহাদের কর্মবিভাগে পাথক্য দেখা যায়। পুরুষের দেহেব গঠন বাহিরের কষ্ট স্বীকাব করিবার উপযোগী। তাই তাহারা

শিকার করে, ফলমূল সংগ্রহ করে ও অন্যান্য দৈহিক পরিশ্রমের কাজ করে, আর মেয়েদের দেহ সন্তান ধারণ ও পালনের উপযোগী। তাহাদের কোমল প্রকৃতি তাহাদের সন্তান রক্ষণাবেক্ষণে সহায়তা করে। আদিমকালে মেয়েরা নিকটস্থ অরণ্যের ফলমূল সংগ্রহ করিয়া ও নিকটস্থ জলাভূমি হইতে মৎস্য সংগ্রহ করিয়া খাদ্য সংগ্রহের কাজে পুরুষকে সাহায্য করিত। সাঁওতাল, মুণ্ডা প্রভৃতি আদিম অধিবাসীদের মধ্যে এখনও মেয়েদিগকে খাদ্যসংগ্রহ কাজে পুরুষকে সাহায্য করিতে দেখা যায়। মুদ্রা প্রচলনের পর হইতে পুরুষদের উপর অর্থোপার্জনের আর নারীর উপর গৃহ কর্মের তত্ত্বাবধানের ভার পড়িয়াছে। তবে আধুনিক সমাজ-জীবনের জটিলতার জন্য অনেক ক্ষেত্রে নারীকেও অর্থোপার্জনের জন্য ঘরের বাহিরে আসিতে হইতেছে। এই নারীদের বাহিরে আসা কিছুটা প্রয়োজনের তাগিদে আর বাকীটা পুরুষের সমান অধিকার লাভের আকাঙ্ক্ষায়। ইহা ভারতবর্ষের পক্ষে কতটা উপযোগী এবিষয় কেহ ভাবিয়া দেখিতেছে না।

শিশু ভূমিষ্ঠ হওয়ার পর হইতেই মাতা তার প্রতিপালনের সমস্ত ব্যবস্থা করেন। শিশুর জন্মের সংগে সংগেই মাতৃস্তনে দুধের আবির্ভাব হয়। সেই দুধ খাওয়াইয়া ও বহু যত্নে মাতা তাহাকে বড় করিয়া তোলেন। তার পর পিতা তাহাকে শিক্ষা, সামাজিক আচার আচরণ ও জীবিকার্জনের পথে পরিচালিত করেন। সাধারণতঃ পিতার আদর্শে পুত্র ও মাতার আদর্শে মেয়েরা গড়িয়া উঠে। পিতার বৃত্তি পুত্র গ্রহণ করে এবং মেয়েরা মায়ের কাছে গৃহকর্মে নিপুণতা শিক্ষা করে। এই প্রথা এখনও অধিকাংশ সমাজে প্রচলিত। অতি প্রাচীনকাল হইতেই হিন্দুসমাজে পিতৃপরিবার ও মাতৃপরিবারে অর্থাৎ রক্তের সম্বন্ধযুক্ত আত্মীয়-স্বজনের মধ্যে বিবাহের প্রচলন নাই। মুসলমান ও খৃষ্টান সমাজে রক্তসম্পর্কযুক্ত আত্মীয়স্বজনের মধ্যে বিবাহের প্রচলন আছে। পিতামাতার অর্জিত সম্পত্তি ও টাকাকড়ি পুত্রকন্যাদের মধ্যে বণ্টিত হইয়া থাকে। সাধারণত পিতার সম্পত্তিতে অধিকারী হয় পুত্রেরা এবং মাতার সম্পত্তিতে কন্যারা। বর্তমানে আইন করিয়া আমাদের দেশে (ভারত যুক্তরাষ্ট্রে) এই প্রথা উঠাইয়া দেওয়া হইয়াছে। এখন পুত্রকন্যা সকলেই পিতামাতার সম্পত্তিতে সমান অধিকারী। মুসলমান ধর্মের প্রবর্তনের কাল হইতে (সপ্তম শতাব্দীর প্রথমভাগ) মুসলমান সমাজে পুত্রকন্যা উভয়েই পিতার সম্পত্তিতে বিভাগমত উত্তরাধিকারী। অতি প্রাচীনকালের কথা বলি না, মুসলমান ধর্ম প্রবর্তনের পর প্রায় ১৩০০ শত বৎসর অতীত

হইয়াছে, কিন্তু হিন্দুসমাজের মেয়েকে সম্পত্তির উত্তরাধিকার দেওয়ার প্রয়োজনীয়তা অনুভূত হয় নাই। যে সমস্ত কারণে মেয়েকে উত্তরাধিকার হইতে বঞ্চিত রাখা হইয়াছিল সে সমস্ত কারণ পুঙ্খানুপুঙ্খরূপে পর্যালোচনা করিয়া পাশ্চাত্য চশমা ফেলিয়া ভারতীয় দৃষ্টিকোণ হইতে বিচার করিলে ইহার অপ্রয়োজনীয়তাই উপলব্ধি লইবে।

## ॥ ভারতীয় যৌথ পরিবার প্রথা ও তাহার বৈশিষ্ট্য ॥
## Indian joint family system and its feature

ভারতীয় যৌথ পরিবার প্রথা চিরকাল গৌরবময় আসনে সমাসীন ছিল। তবে বর্তমান অর্থনৈতিক বিবর্তনে ইহার পরিবর্তন সাধিত হইতে চলিয়াছে। এই পরিবর্তন মঙ্গলের জন্য বা অমঙ্গলের জন্য তাব বিচারের সময় এখনও আসে নাই। একটা যৌথ পরিবারের আত্মীয়তা প্রধানতঃ দুইটি পথে বিস্তার লাভ করে, পিতার যাবতীয় আত্মীয়-স্বজন ও মাতার আত্মীয়-স্বজন। যৌথ পরিবারের সদস্যদের প্রধানতঃ দুইভাগে ভাগ করা যায়। (১) নাবালক বা নির্ভরশীল ও সাবালক বা কর্মক্ষম। সাধারণতঃ কর্মক্ষম ব্যক্তিগণের সহায়তায় এই যৌথ পরিবার পরিচালিত হয়। এই কর্মক্ষম ব্যক্তিগণের উপরেই নাবালক বা নির্ভরশীলেরা নির্ভর করিয়া থাকে। কর্মক্ষমদের মধ্যেও স্ত্রী এবং পুরুষ আছে। পুরুষেরা বাইরে গিয়া অর্থোপাজন এবং খাদ্য ও অন্যান্য প্রয়োজনীয় দ্রব্যের সংস্থান করেন আর মেয়েরা আহরিত দ্রব্য ও অর্থের সুষ্ঠু বণ্টনদ্বারা পরিবারস্থ সকল নারী ও পুরুষের আনন্দ বর্ধন করে। এই পরিবার প্রতিপালনে অল্পবয়স্ক ছেলেরা বয়স্ক পুরুষদের সাহায্য করে ও অল্পবয়স্কা মেয়েরা বয়স্কাদের সাহায্য করে। যৌথ পরিবারে বাইরের পূর্ণ কর্তৃত্ব গৃহকর্তার উপর এবং অন্তঃপুরের সম্পূর্ণ কর্তৃত্ব বাড়ীর যিনি গিন্নী তার উপর। যৌথ পরিবারে সকল ব্যক্তি সমান আয় করে না। কিন্তু ভোগের ক্ষেত্রে সকলের সমান অধিকার।

যৌথ পরিবারের লোকেরা কয়েকটা বিশেষ ধরণের সুযোগ সুবিধা পাইয়া থাকে। প্রথমতঃ পরিবারের উপার্জনক্ষম ব্যক্তিরা ব্যক্তিগত স্বার্থত্যাগ করিয়া পরিবারস্থ উপার্জনে অক্ষম ব্যক্তিদের সাহায্য করিয়া থাকে এবং ইহা কর্তব্য বোধেই করে। স্বার্থত্যাগ বা অসহায়কে সাহায্য করা হইতেছে একথা তাহারা ভাবে না। দ্বিতীয়তঃ বহুলোক একসংগে থাকার দরুণ সামগ্রিক ভাবে সংসার পরিচালনার ব্যয় অল্পই হইয়া থাকে। তৃতীয়তঃ যৌথ পরিবারের সমস্ত সদস্য গৃহকর্তার আজ্ঞাবহ থাকে বলিয়া গৃহকর্ম সুষ্ঠুভাবে পরিচালিত হয়। চতুর্থতঃ

পরিবারের সকলে একত্র থাকেন বলিয়া সম্পত্তি খণ্ডীকৃত হয় না। পঞ্চমতঃ যৌথ পরিবারের প্রত্যেক ব্যক্তি পরিবারের একএকটি অপরিহার্য অংগ বলিয়া সকলেই নিজ নিজ কর্তব্য পালন করিয়া পরিবারটিকে সুখী ও সমৃদ্ধিশালী করিবার চেষ্টা করে।

যৌথ পরিবারের এতগুলি গুণ থাকা সত্বেও তার কিছুটা কুফলও দেখা যায়। কিন্তু এই কুফলের মূলে রহিয়াছে ব্যক্তিগত স্বার্থ এবং শিশুকাল হইতে প্রকৃত শিক্ষার অভাব। কুফলগুলির মধ্যে একটি হইল উপার্জনে সক্ষম ব্যক্তিরও উপার্জন না করিয়া অন্য সকলের সংগে সমান সুখসুবিধা ভোগ করার স্পৃহা। দ্বিতীয়টি এই ব্যবস্থায় উপার্জনক্ষম ব্যক্তিরা সংসার পরিচালনার জন্য অর্থ সাহায্য করিতে হয় বলিয়া নিজেরা বিশেষ কিছু সঞ্চয় করিতে পারে না। তৃতীয়টি ব্যক্তি স্বাধীনতা খর্ব হয় বলিয়া ব্যক্তিগতভাবে কেহ সংসারের উন্নতি করিবার দায়িত্ব নেয় না।

দ্বিতীয় ও তৃতীয় কুফল সম্বন্ধে এই বলা যায় যে যদি সামগ্রিকভাবে যৌথপরিবার সমৃদ্ধিশালী হইয়া উঠে তাহা হইলে ব্যক্তিসঞ্চয় বা ব্যক্তি স্বাধীনতার কথা আসে কেন? অভিজ্ঞতায় জানা যায় ব্যক্তিস্বাধীনতা বা ব্যক্তিগত সঞ্চয়ের কথা ভাবিয়া যাহাদের দ্বারা যৌথ পরিবার ভাঙিয়া যায় তাহারা সুখস্বাচ্ছন্দ্য লাভ হইতে বঞ্চিতই হয়।

১। পারিবারিক ও স্থানীয় জীবন বর্ণনা কর।
[ Describe family life and local life. ]

২। ভারতের যৌথ পরিবার সম্পর্কে যাহা জান লিখ। যৌথ পরিবার প্রথার সুবিধা কি কি?
[ Write what you know about the joint family system of India. What are the merits of the joint family system ? ]

৩। পারিবারিক জীবন হইতে আমরা কি কি শিক্ষা লাভ করি?
[ What lessons do we derive from the family life ? ]

৪। পরিবার প্রথাকে কয় শ্রেণীতে ভাগ করা যায়? প্রত্যেক প্রথার সম্বন্ধে যাহা জান লিখ।
[ Classify the family system and write what you know about each system. ]

# দ্বিতীয় অধ্যায়

## ॥ নাগরিক—তাহার অধিকার ও কর্তব্য ॥

## Citizen—his rights and duties

নাগরিক শব্দের মূলগত অর্থ নগরের বা সহরের অধিবাসী। কিন্তু রাষ্ট্র-বিজ্ঞানে ইহার একটি নির্দিষ্ট সংজ্ঞা আছে। ইহা হইল যে ব্যক্তি কোন রাষ্ট্রের স্থায়ী অধিবাসী বলিয়া সেই রাষ্ট্রের আনুগত্য স্বীকার করে এবং সকল প্রকার রাজনৈতিক ও সামাজিক অধিকার ভোগ করে তাহাকে সেই রাষ্ট্রের নাগরিক বলা হয়। প্রত্যেক রাষ্ট্রে সাধারণতঃ দুই রকমের লোক বাস করে—নাগরিক ও বিদেশী। নাগরিকদের মধ্যে যাহাদের বিভিন্ন কারণে রাজনৈতিক অধিকাব খর্ব করা হয় তাহারা রাষ্ট্রের সাধারণ প্রজারূপে গণ্য হয়। আর নাগরিক যাহারা, তাহারা সমস্ত প্রকার অধিকার ভোগ করে। যখন কোন ব্যক্তি অস্থায়ী ভাবে ভিন্ন রাষ্ট্রে ব্যবসা বাণিজ্য, শিক্ষা বা রাজকায উপলক্ষে বাস করে তখন তাহাকে সেই রাষ্ট্রের বিদেশী আখ্যা দেওয়া হয়। বিদেশীরা রাজনৈতিক কোন অধিকাব পায় না যেহেতু নিজের রাষ্ট্রের প্রতি তার আনুগত্য রহিয়াছে। অবশ্য যে রাষ্ট্রে সে বাস করে সেই রাষ্ট্রেব নিয়ম কানুন তাহাকে মানিয়া চলিতে হয়।

কোন রাষ্ট্রের নাগরিকতা দুইভাবে অর্জিত হইতে পারে—(১) জন্মের দ্বারা আর (২) অর্জনের দ্বাবা। যখন কেহ জন্মসূত্রে কোন রাষ্ট্রের নাগরিক অধিকার পায় তখন তাহাকে জন্মসূত্রাগত নাগরিক বলা হয়। প্রত্যেক শিশুর পিতা যে রাষ্ট্রের নাগরিক থাকে শিশুও জন্মের সংগে সংগে সেই রাষ্ট্রের নাগরিকত্ব অর্জন করে। শিশু যেখানেই জন্ম গ্রহণ করুক না কেন সে পিতার নাগরিকত্বই পাইয়া থাকে। এই নীতিকে জন্মাধিকার নীতি বলা হয়। ইহাকে রক্তসম্পর্ক নীতিও বলা হয়। জন্মস্থান নীতি অনুসারে শিশু যে রাষ্ট্রে জন্মগ্রহণ করে সেই রাষ্ট্রেরই নাগরিকত্ব পায়। জাহাজে অথবা বিমানে যদি শিশুর জন্ম হয় তাহা হইলে সেই জাহাজ বা বিমান যে রাষ্ট্রের শিশু সেই রাষ্ট্রের নাগরিকতা পায়। জন্মসূত্রে ও জন্মস্থান সূত্রে দ্বৈত নাগরিকতা প্রাপ্ত ব্যক্তি প্রাপ্তবয়স্ক হইলে যে কোন একটি রাষ্ট্রের নাগরিকতা সে বাছিয়া লইতে পারে। কারণ একই সংগে প্রাপ্তবয়স্ক ব্যক্তি দুই রাষ্ট্রের নাগরিক থাকিতে পারে না।

আইনগতভাবে বিদেশীও বিবাহ, সামরিকবাহিনীতে যোগদান, সরকারী চাকুরি গ্রহণ বা সম্পত্তি ক্রয়ের দ্বারা অন্য রাষ্ট্রের নাগরিকত্ব অর্জন করিতে

পারে। ইহাও আবার ভিন্ন ভিন্ন দেশে ভিন্ন ভিন্ন রকম। যেমনি ইংলণ্ড ও ভারতে এইভাবে পূর্ণ নাগরিকতা অর্জিত হয়, কিন্তু মার্কিন যুক্তরাষ্ট্রে পূর্ণ নাগরিকতা অর্জিত হয় না, যেহেতু অনুমোদন সিদ্ধ নাগরিকের মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতি বা উপরাষ্ট্রপতি পদে অধিকার নাই।

## ॥ সুনাগরিকতা ॥
### ( Good citizenship )

বিচার বুদ্ধিসম্পন্ন, সংযমী ও বিবেকসম্পন্ন নাগরিকই সুনাগরিক। তাহার ভালমন্দ ও সত্যাসত্য উপলব্ধি করিবার ক্ষমতা থাকিবে। কর্তব্যনিষ্ঠা ও স্বার্থত্যাগ তাহার জীবনের ব্রত হইবে। এইরূপ নাগরিক দেশের ও দশের মঙ্গল সাধনে সক্ষম। সুনাগরিককে দলীয় স্বার্থের উর্ধ্বে থাকিয়া সমাজ-স্বার্থকে বড় মনে করিতে হইবে। সামাজিক ও রাষ্ট্রীয় জীবনের সমস্যা সমূহের সুষ্ঠু সমাধান করিতে হইবে। সাধারণতঃ দলাদলিস্পৃহা সুনাগরিক হওয়ার পথে বড় রকমের অন্তরায়। যদিও রাজনৈতিক দলের প্রয়োজন গণতন্ত্রে স্বীকৃত হইয়াছে, তবুও প্রত্যেক সুনাগরিকের কর্তব্য দলগত স্বার্থ ভুলিয়া সমস্ত বিষয় যথোপযুক্ত ভাবে বিচার করিয়া দেখা অর্থের প্রলোভনে ও দলীয় স্বার্থের প্ররোচনায় কোন নাগরিকের বিচার বুদ্ধি বিসর্জন দেওয়া উচিত নহে। আলস্য ও ব্যক্তিগত স্বার্থপরতা সুনাগরিকত্ব লাভের প্রধান অন্তরায়। গণতন্ত্রে রাজনৈতিক দলের প্রয়োজন থাকিলেও এ বিষয়ে আমাদের শিক্ষা এত স্বল্প যে আমরা দলীয় স্বার্থকেই বড় বলিয়া মনে করি যার ফলে বিভিন্ন দলের মধ্যে রেষারেষি, মারামারি ইত্যাদিও হয়। বিভিন্ন সভা সমিতিতে এবং নির্বাচনের সময় এই দলাদলির কুফল অনেক সময় দৃষ্ট হয়।

আধুনিক রাষ্ট্রের নাগরিকের পৌর ও রাষ্ট্রনৈতিক অধিকার যথেষ্ট আছে। নাগরিকের যেমন কতকগুলি অধিকার ভোগ করিবার ক্ষমতা আছে, তেমনি আবার তার নিজেরও কতকগুলি দায়িত্ব ও কর্তব্য আছে। তার নিজের অধিকার রক্ষার জন্য তাহাকে সব সময় অপরের অধিকার সম্বন্ধে সচেতন থাকিতে হয়। অপরের অধিকার সম্বন্ধে সচেতন না থাকিলে নিজের অধিকার ক্ষুণ্ণ হওয়ার যথেষ্ট সম্ভাবনা থাকে। সমাজ-জীবনে কেহ নিরংকুশ অধিকার ভোগ করিতে পারে না। আমাদের সব সময়ে মনে রাখা উচিত যে—আমি যে অধিকার ভোগ করিতে চাই সে অধিকার হইতে আমার অন্যান্য প্রতিবেশী যেন বঞ্চিত না হয়। সুনাগরিক হইয়া

কল্যাণ রাষ্ট্র প্রতিষ্ঠা করিতে হইলে এই অধিকার এবং কর্তব্য সম্বন্ধে বিশেষভাবে সচেতন থাকিতে হইবে। আরও মনে রাখিতে হইবে যে রাষ্ট্রের নিকট হইতে যেমন আমরা আমাদের অধিকার দাবী করিব তেমনি রাষ্ট্রের প্রতিও আমাদের কতকগুলি কর্তব্য পালন করিতে হইবে। সেই কর্তব্যগুলি হইল রাষ্ট্রের প্রতি আনুগত্য স্বীকার করা, আইন মানিয়া চলা, নিয়মিত কর প্রদান করা ও ভোটাধিকারের উপযুক্ত সদ্ব্যবহার করা। গণতান্ত্রিক রাষ্ট্রে ব্যক্তি স্বাধীনতা স্বীকৃত হইয়াছে। কিন্তু এই স্বাধীনতার অর্থ এই নয় যে কোন নাগরিক যাহা ইচ্ছা তাহাই করিবে। পূর্ণ নাগরিক জ্ঞান না থাকিলে স্বাধীনতা উচ্ছৃঙ্খলতার নামান্তর হইয়া পড়ে।

## ॥ জনস্বাস্থ্য ॥

## ( The Health of the Community )

পারিবারিক ও সামাজিক পরিবেশ মানুষের জীবনকে শৃংখলাপূর্ণ ও শান্তিপূর্ণ করিয়া তোলে। কিন্তু যেহেতু ব্যক্তি সমাজের অংশ এবং সুস্থ ব্যক্তি সমাজের সম্পদ সেই হেতু আমাদের মনে স্বভাবতঃই প্রশ্ন জাগে—কি করিয়া আমরা আমাদের জীবনকে রোগমুক্ত করিতে পারি। কি করিয়া আমরা সুস্থ মন ও সবল দেহের অধিকারী হইতে পারি। ব্যক্তি বিশেষের স্বাস্থ্য লইয়াই সমাজের স্বাস্থ্য; অসুস্থ মন ও অসুস্থ দেহ সমাজের ক্ষতিকারক। এই কারণে বর্তমান যুগে সমস্ত দেশেই জনস্বাস্থ্যের দিকে বিশেষ নজর দেওয়া হয়। শীতপ্রধান ও গ্রীষ্মপ্রধান দেশগুলির মধ্যে স্বাস্থ্যের পার্থক্য যথেষ্ট। মানুষ চেষ্টা করিলে তার অস্বাস্থ্য ও রোগকে বহুল পরিমাণে প্রতিরোধ করিতে পারে। সুস্থ পরিবেশে বাস করিলে ও উপযুক্ত স্বাস্থ্যবিধি পালন করিলে জনসাধারণের স্বাস্থ্যের উন্নতি হওয়া এবং অকাল মৃত্যুর হাত হইতে রক্ষা পাওয়া নিশ্চয়ই সম্ভবপর।

স্বাস্থ্যের ক্ষেত্রে ভারতের অবস্থা অত্যন্ত করুণ। প্রতি বছর ম্যালেরিয়া, কলেরা, টাইফয়েড, টিউবারকলোসিস প্রভৃতি রোগে বহু ভারতীয় প্রাণ হারায়। অথচ উন্নত দেশগুলিতে বিজ্ঞান সম্মত চিকিৎসা ও পরিকল্পনার মাধ্যমে বহু দুরারোগ্য ব্যাধির প্রতিকার সম্ভবপর হইয়াছে। ভারতে গড়পড়তা মৃত্যুর হার হাজারে বাইশজন অথচ ইংলণ্ডে বারজন ও আমেরিকায় দশজন। অন্যান্য দেশের তুলনায় ভারতে শিশু মৃত্যুর হারও যথেষ্ট বেশী। স্বাস্থ্যের দিক হইতে ভারতের গ্রামবাসিগণের অবস্থা অত্যন্ত

শোচনীয়। মাঝে মাঝে মহামারীর আকারে রোগের প্রাদুর্ভাব ঘটে এবং সুচিকিৎসা ও সুপথ্যের অভাবে বহুলোক অকালে প্রাণ হারায়। স্বাস্থ্যরক্ষার প্রাথমিক নিয়ম-কানুন সম্বন্ধেও গ্রামবাসীরা অজ্ঞ। শহরের চিত্রও খুব আশাপ্রদ নহে। শহরে সুচিকিৎসার বন্দোবস্ত থাকিলেও চিকিৎসার সুযোগ সকলে গ্রহণ করিতে পারে না। শহরে জনবাহুল্য, উপযুক্ত খাদ্যাভাব ও আলোবাতাসহীন বাসগৃহে বাস বিভিন্ন দুরারোগ্য রোগ সৃষ্টি করিয়া থাকে।

## জনস্বাস্থ্য রক্ষায় নাগরিকের দায়িত্ব ও কর্তব্য ॥
## ( Civic Virtues and duties )

কি গ্রামে, কি শহরে ভারতবাসী মাত্রকেই স্বাস্থ্যরক্ষার প্রাথমিক উপকরণ যোগাইতে যথেষ্ট কষ্ট স্বীকার করিতে হয়। তা সত্বেও যদি আমরা ব্যক্তিগতভাবে স্বাস্থ্যরক্ষা সম্পর্কে সচেতন থাকি, তবে স্বাস্থ্যের কিছুটা উন্নতি সম্ভবপর। তবে ব্যাপকভাবে সরকারী পরিকল্পনা ছাড়া আমাদের দেশের জনস্বাস্থ্যের উন্নতি হওয়া সম্ভবপর নহে। সুস্থ নাগরিক তৈয়ার করার জন্য কেবল সুচিকিৎসার ব্যবস্থা করিলেই সমস্যার সমাধান হয় না, তাহাদের মধ্যে স্বাস্থ্যকর সুস্থ পরিবেশ সৃষ্টি করা ও পুষ্টিকর খাদ্য গ্রহণ সম্পর্কে চেতনা জাগানো একান্ত প্রয়োজন। শহরে বহু মানুষকে একত্রে থাকিতে হয়। সেখানে তাহারা বাসে, ট্রামে বা সিনেমাঘরে পাশাপাশি বসে ও চলাফেরা করে, হোটেলে, রেষ্টুরেন্টে যার তার হাতে খাদ্য দাওয়া করে—ইহার ফলে সংক্রামক ব্যাধির বিস্তার ব্যাপক হইয়া দেখা দেয়। স্বাস্থ্য সম্পর্কে সচেতন মানুষ রোগ হইলে যদি উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করে এবং আর পাঁচজনের সংগে মেলামেশা বন্ধ করে তবে রোগ সংক্রমণের পথ কিছুটা বন্ধ হয়। ভারতবর্ষের অধিকাংশ অধিবাসী এখনও এমন কুসংস্কারাচ্ছন্ন যে বসন্ত, কলেরা প্রভৃতির টীকা বা ইনজেকসন্ নিতে অস্বীকার করে এবং ডাক্তারের পরামর্শ না নিয়া মন্ত্রতন্ত্র ও ঝাড় ফুঁক ইত্যাদির উপর নির্ভর করে। এই সমস্ত কুসংস্কার যতদিন না দেশ হইতে দূরীভূত হয়, ততদিন দেশের মংগল সম্ভব নয়। আমাদের দেশে অসাধু ব্যবসায়ীরা খাদ্যে ও ঔষধে ভেজাল দিয়া জনস্বাস্থ্যকে কলুষিত করে। কোন সভ্যদেশে পৌর চেতনাশূন্য কোন নাগরিক এই ভাবে দেশের ক্ষতি করিলে তাঁহাকে উপযুক্ত কঠোর শাস্তি

দেওয়া হয়। আমাদের দেশেও এবিষয়ে অনেক আইন প্রণীত হইতেছে কিন্তু অসাধু ব্যবসায়ী নাগরিক বিভিন্ন উপায়ে আইনের মর্যাদা লঙ্ঘন করিতেছে। এই অসাধু ব্যবসায়ী নাগরিকের যথোচিত শাস্তির ব্যবস্থা যতদিন পর্যন্ত না হইবে ততদিন ভেজালখাদ্য ও ভেজাল ঔষধ জনস্বাস্থ্যের ক্ষতি করিবে। কোন সংক্রামক ব্যাধির প্রকোপ হইলে সরকার বা স্বায়ত্বশাসন প্রতিষ্ঠানগুলি রোগ-সংক্রমণ প্রতিরোধের জন্য আগাইয়া আসেন। এ বিষয়ে প্রত্যেক নাগরিককে সরকার বা স্বায়ত্বশাসন প্রতিষ্ঠান-গুলির সহযোগীতা করিতে আগাইয়া আসিতে হইবে, তবে রোগের প্রতিকার সহজ হইয়া উঠিবে। কিন্তু সরকার বা স্বায়ত্বশাসিত প্রতিষ্ঠানগুলিরও উচিৎ যে সমস্ত সংক্রামক রোগ প্রতি বৎসরই দেখা দেয় সেইগুলির নিরোধকল্পে আগে ভাগেই প্রতিষেধক ব্যবস্থা গ্রহণ করা।

## ॥ জনস্বাস্থ্য রক্ষায় ও রোগ প্রতিকারে প্রয়োজনীয় ব্যবস্থা ॥

**( The necessary provisions and amenities for the maintenance of public health and prevention of disease )**

রোগব্যাধির হাত হইতে মুক্ত থাকিয়া নিরাময় জীবন যাপন করিতে হইলে স্বাস্থ্য রক্ষার প্রাথমিক নিয়মগুলি মানিয়া চলা একান্ত প্রয়োজন। রোগের হাত হইতে মুক্তির প্রথম ও প্রধান উপায় হইতেছে জনসমষ্টির জীবনযাত্রার মান উন্নয়ন করা। দ্বিতীয় প্রয়োজন উপযুক্ত ও পরিমিত পুষ্টিকর খাদ্যের। আমাদের দেশ এতই দরিদ্র যে, অধিকাংশ অধিবাসী অর্ধাহারে দিন কাটায়। সময় সময় অনেককে অনাহারেও দিন কাটাইতে হয়। অথচ পুষ্টির কথা ছাড়িয়া দিয়াও পরিমিত খাদ্য না পাইলে মানুষের স্বাস্থ্য ভাঙ্গিয়া পড়ে। ডাক্তারদের মতে একজন লোকের দৈনিক চার হাজার কেলোরিযুক্ত খাদ্যের প্রয়োজন। দৈনন্দিন পরিশ্রমে আমরা যে পরিমাণ কর্মশক্তি হারাই তাহা পূরণ করিতে হইলে এই পরিমাণ কেলোরিযুক্ত খাদ্য একান্তই দরকার। দুধ, মাছ, মাংস, ডিম, মাখন, ছানা প্রভৃতির মধ্যে কেলোরির পরিমাণ বেশী। কিন্তু আমাদের দেশের মত দরিদ্র দেশে সাধারণের পক্ষে এ সমস্ত জিনিস সংগ্রহ করা সম্ভবপর নয়। ফলমূল ও শাকসাব্জির মধ্য হইতে আমরা খাদ্য-প্রাণ বা কেলোরি গ্রহণ করিতে পারি। কিন্তু আমাদের রন্ধনপ্রণালীর ত্রুটির জন্য ও সুষম খাদ্য সম্বন্ধে অজ্ঞতার জন্য আমরা এইসব জিনিস হইতেও কেলোরি পাই না। স্বাস্থ্যরক্ষার আর একটি উপাদান হইল পানীয়জল।

বিশুদ্ধ পানীয় জলের অভাবে গ্রামের লোকের দুঃখের পরিসীমা নাই। যে জল পাওয়া যায় তাহাতে ময়লা কাপড়-চোপড় কাচা, স্নান করা, গোরু বাছুর স্নান করানোর ফলে সে জল দূষিত হইয়া উঠে। শহরে বিশুদ্ধ ও পরিস্রুত জল সরবরাহের ব্যবস্থা থাকিলেও তাহা পর্যাপ্ত নয়। অথচ এই পানীয় জলের মধ্য দিয়াই বহুরোগ সংক্রমিত হয়। জনস্বাস্থ্যের উন্নতিকল্পে উপযুক্ত পানীয় জল সরবরাহের ব্যবস্থা অত্যাবশ্যক। বর্তমানে অবশ্য সরকারের প্রচেষ্টায় বহু গ্রামে নলকূপ বসান হইয়াছে ও হইতেছে। এছাড়া পাকা কুয়া ও সংরক্ষিত পুষ্করিণীও থাকা একান্ত প্রয়োজন।

শারীরিক ও মানসিক সুস্থতার জন্য বাসস্থানের ভূমিকাও নিতান্ত নগণ্য নয়। অপরিষ্কার ও স্যাঁতসেঁতে ঘরে বাস করিলে রোগের আক্রমণ হয় একথা সকলেই জানে। অথচ কলিকাতার মত বিরাট শহরেও বহু লোককে অপরিষ্কার, স্যাঁতসেঁতে, আলোবাতাসহীন গৃহে স্ত্রী-পুত্র লইয়া বসবাস করিতে হয়। রোগ জীবাণুর সব চাইতে বড় প্রতিষেধক সূর্যের আলো ও নির্মল বাতাস। কাজেই বাসস্থানগুলি এমনভাবে তৈয়ারী হওয়া উচিত যাহাতে ঘরগুলিতে প্রচুর আলো বাতাস প্রবেশ করিতে পারে। বাসস্থানের জমি বেশ উঁচু ও শুকনা হওয়া প্রয়োজন এবং রান্নাঘর, শয়নঘর ও পায়খানা সুবিন্যস্ত ও সুপরিকল্পিত হওয়া চাই।

ময়লা নিষ্কাশন ব্যবস্থা পরিচ্ছন্ন সমাজ জীবনের অপরিহার্য অঙ্গ। বড় বড় শহরে ময়লা পরিষ্কার করার জন্য রাস্তার নীচ দিয়া মোটা মোটা পাইপ বসানো হইয়া থাকে অথবা কোন কোন শহরে রাস্তার নীচ দিয়া পাকা ড্রেন থাকে। এই ড্রেনের সাহায্যে রাস্তার ও গৃহের অধিকাংশ ময়লা নিষ্কাশিত হয়। যে সব অঞ্চলে খাটা পায়খানা আছে, সেখানে মেথরের সাহায্যে তাহা নিয়মিত পরিষ্কার করা উচিত। পল্লী অঞ্চলে ময়লা নিষ্কাশনের বিশেষ কোন ব্যবস্থা থাকে না। গ্রামবাসীরা মাঠে অথবা পুকুরের ধারে মলত্যাগ করে। এ ছাড়া বাড়ীর আবর্জনা স্তূপীকৃত হইয়া বাড়ীর আশেপাশে পড়িয়া থাকে। বৃষ্টির জলে এই সমস্ত ময়লা গলিয়া পুকুর ও রাস্তাঘাটকে অস্বাস্থ্যকর করিয়া তোলে। পল্লী-অঞ্চলে ড্রেন পায়খানা বা গর্ত পায়খানা নির্মাণ করিয়া গ্রামের মধ্যে স্বাস্থ্যকর পরিবেশ ফুটাইয়া তোলা যায়। আবর্জনাগুলি বাড়ী হইতে বেশ কিছু দূরে একটা নির্দিষ্ট জায়গায় ফেলা উচিত এবং মাঝে মাঝে সেগুলি পোড়াইয়া ফেলা উচিত। পরিষ্কার পোষাক-পরিচ্ছদের উপর জনসমষ্টির

স্বাস্থ্য বহুল পরিমাণে নির্ভর করে। জীবনের মান যার যে রকমই হউক না কেন, ইচ্ছা করিলে কাপড়-চোপড় পরিষ্কার পরিচ্ছন্ন রাখা খুব বেশী ব্যয়-সাধ্য বা কষ্টসাধ্য নহে।

স্বাস্থ্যরক্ষার এই সমস্ত প্রাথমিক প্রয়োজন মিটাইবার পর প্রয়োজন হইতেছে রোগ প্রতিষেধের ব্যবস্থা করা। কলেরা, বসন্ত, টাইফয়েড প্রভৃতি সংক্রামক রোগ প্রতিরোধ করার জন্য সরকার ও মিউনিসিপ্যালিটি হইতে টীকা দেওয়া, ম্যালেরিয়ার হাত হইতে রক্ষা পাওয়ার জন্য নিয়মিত ডি, ডি, টি ছড়ান, খাদ্যে ভেজাল বন্ধ করার উপযুক্ত ব্যবস্থা ও সুচিকিৎসার ব্যবস্থা করা নিতান্ত প্রয়োজন।

বর্তমানে দেশে দেশে জনস্বাস্থ্য পরিকল্পনা গৃহীত হইতেছে। এই পরিকল্পনার সুষ্ঠু রূপায়ণের জন্য সুস্থ পরিবেশের প্রয়োজন। সুস্থ পরিবেশ বলিতে বুঝিতে হইবে গ্রাম ও নগর পরিকল্পনা, বিশুদ্ধ ও পুষ্টিকর খাদ্যের ব্যবস্থা ও স্বাস্থ্যসম্মত শিক্ষা—যে শিক্ষা নৈতিক ভিত্তির উপর প্রতিষ্ঠিত হইবে। তারপর রোগ সংক্রমণ প্রতিরোধ ব্যবস্থা। এই ব্যবস্থায় টীকা বা ইনজেকশন দেওয়া, সংক্রমণ নিবারণ কেন্দ্রের প্রতিষ্ঠা, উপযুক্ত চিকিৎসা ও সেবার ব্যবস্থা, স্বাস্থ্যকেন্দ্র ও হাসপাতাল প্রভৃতি স্থাপন

স্বাধীনতা লাভের পর ভারতের কেন্দ্রীয় মন্ত্রীসভার অধানে একটি স্বাস্থ্য-দপ্তর খোলা হইয়াছে, এবং এই দপ্তর পরিচালনার জন্য একজন ভারপ্রাপ্ত মন্ত্রীও আছেন। ভারত আজ বিশ্বস্বাস্থ্য সংস্থার সদস্য হইয়াছে। সংক্রামক ও মারাত্মক ব্যাধি নিবারণের জন্য এবং প্রসূতি ও শিশুদের স্বাস্থ্য রক্ষার জন্য ভারত এই বিশ্বস্বাস্থ্য সংস্থা হইতে প্রচুর সাহায্য পাইতেছে। প্রথম ও দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ভারতের বহু জায়গায় স্বাস্থ্যকেন্দ্র খোলা হইয়াছে এবং কমিউনিটি প্রোজেক্ট অনুযায়ী গ্রামে গ্রামে নূতন আবহাওয়া সৃষ্টির চেষ্টা চলিতেছে। পশ্চিমবংগের জনস্বাস্থ্য সংস্থাও ক্রমশঃ উন্নতির পথে আগাইয়া চলিয়াছে। তবে আশানুরূপ উন্নতি সময় সাপেক্ষ। সরকার জনস্বাস্থ্যের জন্য যে সমস্ত কাজ করিতেছেন তাহা খুবই প্রশংসা-যোগ্য। তবে যদি ভারতের জনসাধারণের দারিদ্র্যের প্রতি দৃষ্টি রাখিয়া ভারতীয় চিকিৎসাবিদ্যার ( আয়ুর্বেদ শাস্ত্র ) প্রতি একটু অধিকতর দৃষ্টি দিতেন এবং এদেশে একসময়ে প্রচলিত কিন্তু অধুনালুপ্ত স্বাস্থ্যবিধি ও নৈতিক শিক্ষার উন্নয়নে যত্নবান হইতেন তাহা হইলে বোধ হয় জনস্বাস্থ্য সম্পর্কে আরও

অনেকদূর অগ্রসর হওয়া যাইতে পারিত। বর্তমানে চিকিৎসাশাস্ত্রের প্রভূত উন্নতি হইয়াছে, কিন্তু ভারতের জনদারিদ্র্যের কথা চিন্তা করিলে এই বহু ব্যয়সাপেক্ষ চিকিৎসার সুযোগ কয়জন ভারতবাসী পাইতে পারিবে।

## ॥ আমোদপ্রমোদ ও সামাজিক সংস্কৃতি ॥

**( Recreation and culture of the Community—organisations and activities of different types, )**

শরীর ও মনের অত্যন্ত নিকট সম্বন্ধ। একের অসুস্থতায় অন্যটিও অসুস্থ হইয়া পড়ে। কাজেই দৈহিক ও মানসিক স্বাস্থ্য উভয়ই প্রয়োজন। নিরানন্দ মন নিয়া কোন কাজকর্মে উৎসাহ পাওয়া যায় না এবং আমোদ-প্রমোদের সুযোগ না থাকিলে মানসিক স্বাস্থ্য নষ্ট হয় এবং জীবন দুর্বিসহ হইয়া পড়ে। সুস্থ সমাজজীবন বিকাশের জন্য উপযুক্ত আমোদ-প্রমোদের ব্যবস্থা প্রয়োজন। বালক, যুবক, ছেলেমেয়ে, বৃদ্ধ, সকলের পক্ষেই এটা প্রয়োজনীয়। এই আমোদ-প্রমোদ ব্যবস্থা আদিকাল হইতেই প্রচলিত আছে। ইহা যে শুধু শিক্ষিত সমাজের জন্য তা নয়; আদিবাসী, আন্দামানী প্রভৃতির ভিতরেও আমোদ-প্রমোদ ব্যবস্থা প্রচলিত আছে। তাহারা কোন উৎসব অনুষ্ঠানে দল বাঁধিয়া নাচে ও গান করে। জ্যোৎস্নারাত্রে তাহাদের ছেলেমেয়েরা, যুবক-যুবতীরা মনের আনন্দে মাদল বাজায় নাচে ও গান করে। সভ্য সমাজে এরকম উদ্দাম নৃত্যগীতের ব্যবস্থা না থাকিলেও নির্দোষ আমোদ-প্রমোদের ব্যবস্থা আমরা করিতে পারি এবং বহুদিন হইতে এ ব্যবস্থা বিভিন্ন প্রকারে চলিয়া আসিতেছে কথকতা, পাঁচালী, কবিগান, যাত্রা প্রভৃতির মাধ্যমে গ্রামেও যাত্রা, থিয়েটার, বায়স্কোপ, সার্কাস প্রভৃতির মাধ্যমে শহরে লোকেরা আমোদ উপভোগ করিয়া আসিতেছে। বর্তমানে খেলাধুলা, ক্লাব ও লাইব্রেরীর ব্যবস্থা, সাহিত্য, সংগীত শিল্পকলা প্রভৃতি সৃষ্টিশীল কাজের মাধ্যমে সকলের মনের আনন্দের ব্যবস্থা করা সম্ভব। ক্লাব ও লাইব্রেরীর মাধ্যমে সাহিত্য উৎসব, নৃত্য ও নাটক উৎসব, বিতর্ক সভা, আলোচনা সভা, আবৃত্তি প্রভৃতি অনুষ্ঠানের আয়োজন করা যাইতে পারে। লাইব্রেরীতে বা ক্লাবে রেডিওর মাধ্যমে বহুলোকের উপকার সাধিত হইতে পারে। আজকাল ভ্রাম্যমান লাইব্রেরীর সাহায্যে সুদূর গ্রামাঞ্চলেও বই সরবরাহের ব্যবস্থা করা হইতেছে।

## ॥ শিক্ষা ॥

### ( Education )

জনসমষ্টির জীবনের মান উন্নততর করিতে হইলে ব্যাপক শিক্ষাপ্রসারের প্রয়োজন। আজ প্রত্যেক রাষ্ট্রই তাই ব্যপকভাবে শিক্ষাবিস্তারে প্রয়াসী; কারণ সমাজের উন্নতির সংগে সংগে শিক্ষার প্রসার ঘটে, আবার শিক্ষার প্রসারের সংগে সংগে সমাজেরও উন্নতি হয়। শিক্ষার ফলে মানব জীবন সুস্থ ও সমৃদ্ধ হইয়া উঠে। শিক্ষা মানুষের অন্তর্নিহিত শক্তির স্ফুরণ ঘটায়। আজ পৃথিবীর সমস্ত সভ্যদেশে বাধ্যতামূলক শিক্ষার প্রবর্তন হইয়াছে। কিন্তু ভারতে শিক্ষার হার আজও অন্যান্য দেশের তুলনায় অনেক নীচে। দেশকে উন্নত করিতে হইলে শিক্ষাকে আরও ব্যপক করা দরকার। ইংলণ্ড, আমেরিকা, সোভিয়েট রাশিয়া প্রভৃতি দেশগুলিতে শতকরা একশজনই স্বাক্ষর করিতে জানে। সে তুলনায় ভারতের অবস্থা নিতান্ত হতাশা-ব্যঞ্জক। এখানে শতকরা ৩০ জন শিক্ষিত বলিয়া দাবী করা হয়। এই ৩০ জন নাম দস্তখত করিতে জানে। পশ্চিমবাংলার অবস্থা আরও শোচনীয়; এখানে ২৪·৫ জন দস্তখত করিতে পারে আর ৭৫·৫ জন একেবারেই নিরক্ষর। গ্রামের তুলনায় শহরে শিক্ষিতের হার বেশী, আবার পুরুষদের তুলনায় মেয়েদের মধ্যে শিক্ষিতের সংখ্যা কম। স্বাধীন ভারতে শিক্ষার প্রসারকল্পে বহুবিধ ব্যবস্থা করা হইয়াছে, পঞ্চবার্ষিকী পরিকল্পনার মাধ্যমে বাধ্যতামূলক প্রাথমিক শিক্ষার প্রবর্তন করা হইতেছে। স্ত্রীশিক্ষার বিস্তার কল্পে সরকার যথাসাধ্য চেষ্টা করিতেছেন। বুনিযাদী শিক্ষাবিস্তারের পরিকল্পনাগুলিকে কার্যকরী করা হইয়াছে। জনশিক্ষার জন্য বয়স্ক শিক্ষণ-কেন্দ্র ও নৈশ বিদ্যালয়ের প্রতিষ্ঠা করা হইতেছে। মাধ্যমিক ও উচ্চতর শিক্ষাবিস্তারের জন্য সরকার যথেষ্ট সাহায্য করিতেছেন। কারিগরী শিক্ষার জন্য প্রচুর অর্থ ব্যয় করা হইতেছে। এই সকলের মাধ্যমে গণতান্ত্রিক শিক্ষা ও জ্ঞান বিস্তারের বিরাট প্রচেষ্টা চলিতেছে। শিক্ষক-শিক্ষণ কেন্দ্রও স্থাপিত হইতেছে। তবে কৃষিবিদ্যা, ইঞ্জিনিয়ারিং বা ব্যবসা সংক্রান্ত শিক্ষার ক্ষেত্রে অগ্রগতি খুবই মন্থর। এই শিক্ষার প্রসারের সংগে সংগে শিক্ষা বিষয়ক প্রদর্শনী, মিউজিয়ম, গ্রন্থাগার প্রভৃতির ব্যবস্থা করা প্রয়োজন। সরকার এদিকেও যথেষ্ট তৎপর হইয়াছেন। আশা করা যায় অদূর ভবিষ্যতে ভারতের প্রত্যেক রাষ্ট্রে শিক্ষিত লোকসংখ্যার হার বহুগুণে বাড়িয়া যাইবে। আর একটি বিষয়ে সরকারের মনোযোগ দিতে হইবে, শিক্ষার হার বৃদ্ধির সংগে সংগে শিক্ষার মান নামিয়া

যাইতেছে বলিয়া আশংকা করা হইতেছে। আর শিক্ষাখাতে যে টাকা ব্যয় হইতেছে তার দশগুণ টাকা খরচ করিলেও ভারতবর্ষের মত বিরাট দেশে বিরাট জনসমষ্টির শিক্ষার ব্যবস্থা করা অল্প সময়ের মধ্যে সম্ভব নয়। ভারতবর্ষে নীতিহীন শিক্ষা বিস্তারও কাম্য নহে। নীতিহীন শিক্ষার বিস্তার সমাজের কল্যাণ সাধন করে না। কাজেই সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানে নীতিশিক্ষার প্রবর্তন বাঞ্ছনীয়।

## অনুশীলনী

১। নাগরিক বলিতে কি বুঝ? নাগরিক ও বিদেশীর মধ্যে পার্থক্য কি?

[ What do you understand by a citizen? What is the difference between a citizen and an alien? ]

২। নাগরিকতা অর্জন করা যায় কি প্রকারে? সুনাগরিকের গুণাবলী কি কি?

[ How is citizenship acquired? What are the qualities of a good citizen? ]

৩। জনস্বাস্থ্য রক্ষার জন্য নাগরিকের কি কি গুণ থাকা উচিত এবং তাহার কর্তব্যই বা কি?

[ What qualities should a citizen have for maintenance of Public Health? What are his duties? ]

৪। জনস্বাস্থ্য রক্ষার ও রোগ প্রতিকারের প্রয়োজনায় ব্যবস্থা সম্পর্কে সংক্ষিপ্ত আলোচনা কর।

[ Discuss in brief the arrangements for maintenance of Public Health and prevention of disease. ]

৫। জনসমষ্টির জীবনে শিক্ষা বিস্তারের কেন প্রয়োজন হয়?

[ What is the necessity of education in the life of the people

# তৃতীয় অধ্যায়

## ॥ জনসমষ্টি ও সরকার ॥

## ( The people and its Government )

জনসমষ্টি ও সরকার সম্বন্ধে আলোচনা করিতে গেলে আর একটি বৃহত্তর বিষয়ের কথা মনে আসে। সাধারণতঃ জনসাধারণকে লইয়া সমাজ গড়িয়া উঠে এবং এই জনসমাজের স্থায়ী বাসের জন্য একটা নির্দিষ্ট ভূখণ্ডের প্রয়োজন হয়। তাহাদের মধ্যে শৃংখলা রক্ষার জন্য প্রয়োজন হয় সরকারের। এই সরকারের আবার ঐ জনসমাজ ও নির্দিষ্ট ভূখণ্ডের উপর সার্বভৌম ক্ষমতা থাকা চাই। তাহা হইলেই দেখা যাইতেছে যে নির্দিষ্ট ভূখণ্ড, সেই ভূখণ্ডে স্থায়ী বসবাসকারী জনসমাজ, তাহাদের সরকার ও সার্বভৌমত্ব এই চারিটি উপাদানের সমবায়ে যে সমাজ দেহ গড়িয়া উঠে তাহাকেই বলা হয় রাষ্ট্র। রাষ্ট্রের জনসমষ্টি ও ভূখণ্ডের নির্দিষ্ট কোন পরিমাণ নাই। আকারে তাহারা ক্ষুদ্র বা বৃহৎ দুইই হইতে পারে। সার্বভৌমত্ব ও সরকারের কোন পরিমাণ না থাকিলেও সাধারণভাবে ক্ষুদ্র রাষ্ট্র বা বৃহৎ রাষ্ট্র এইরূপই বলা হয়। রাষ্ট্রে যে জনসমষ্টি থাকে তাহাদিগকে মোটামুটি দুই ভাগে ভাগ করা যাইতে পারে— নাগরিক ও বিদেশী। যাহারা রাষ্ট্রের আনুগত্য স্বীকার করিয়া সমস্ত মৌলিক অধিকার ভোগ করে তাহাদিগকে বলা হয় নাগরিক, আর যাহারা কোন রাষ্ট্রে অস্থায়ীভাবে বাস করে এবং অন্য কোন রাষ্ট্রের প্রতি আনুগত্য স্বীকার করে তাহাদিগকে বলা হয় বিদেশী। বিদেশীদের ও যে রাষ্ট্রে বাস করে তাহার আইন কানুন মানিয়া চলিতে হয়। তাহারা সামাজিক অধিকার পূর্ণ মাত্রায় ভোগ করিতে পারে। নাগরিকদের ভিতর আবার দুই ভাগ—পূর্ণ নাগরিক অধিকার ভোগকারী ও আংশিক নাগরিক অধিকার ভোগকারী—যেমন শিশু, উন্মাদ, অপরাধী। বিভিন্ন কারণে কোন কোন ব্যক্তির নাগরিক অধিকার খর্ব করার ক্ষমতা সরকারের আছে।

মোটামুটি সরকারকে চার শ্রেণীতে ভাগ করা যাইতে পারে। (১) রাজতন্ত্র, (২) অভিজাত তন্ত্র, (৩) গণতন্ত্র, ও (৪) একনায়ক তন্ত্র। যে রাষ্ট্রে রাজাই সমস্ত ক্ষমতার অধিকারী এবং বংশানুক্রমে এই ব্যবস্থা চলিয়া থাকে তাহাকে রাজতন্ত্র বলা হয়। এখানে রাজাই সর্বেসর্বা এবং তিনিই আইন প্রণয়ন, শাসন ও বিচার কার্য সম্পাদন করিয়া থাকেন।

অভিজাত, ধনী ও খ্যাতিসম্পন্ন কয়েকজন ব্যক্তিকে লইয়া যখন সরকার গঠিত হয় এবং শাসনকার্য পরিচালিত হয় তখন তাহাকে বলে অভিজাত তন্ত্র। গণতন্ত্র জনগণের দ্বারা গঠিত শাসনব্যবস্থা বা সরকার। আমেরিকা যুক্তরাষ্ট্রের ভূতপূর্ব রাষ্ট্রপতি আব্রাহাম লিংকন গণতন্ত্রকে বলিয়াছেন Government of the people, by the people and for the people অর্থাৎ গণতন্ত্র জনসাধারণের জন্য জনসাধারণের দ্বারা গঠিত শাসনব্যবস্থা। গণতান্ত্রিক রাষ্ট্রে শাসনক্ষমতা কোন একজন ব্যক্তি বা কোন একটি গোষ্ঠী বিশেষের হাতে না থাকিয়া জনসাধারণের হাতে থাকে। এই গণতান্ত্রিক শাসনব্যবস্থায় জনসাধারণ প্রত্যক্ষ বা পরোক্ষভাবে শাসন কার্যে অংশ গ্রহণ করিয়া থাকে। জনসাধারণ যখন প্রত্যক্ষভাবে শাসনকার্যে অংশ গ্রহণ করে তখন তাহাকে প্রত্যক্ষ গণতন্ত্র বলা হয়। সাধারণতঃ ক্ষুদ্র ক্ষুদ্র রাষ্ট্রে যেখানে লোকসংখ্যা খুবই কম সেখানে প্রত্যক্ষ গণতন্ত্র প্রতিষ্ঠিত হইতে পারে। প্রাচীন গ্রীসের কতকগুলি রাষ্ট্রে এ রকম প্রত্যক্ষ গণতন্ত্র প্রতিষ্ঠিত ছিল। প্রাচীন ভারতেও ক্ষুদ্র ক্ষুদ্র রাষ্ট্রে এইরূপ প্রত্যক্ষ গণতন্ত্রের প্রচলন ছিল জানা যায়। আধুনিককালের অধিকাংশ রাষ্ট্র আকারে খুব বড় এবং ইহাদের জনসমষ্টিও অসংখ্য বলিয়া জনসাধারণের পক্ষে প্রত্যক্ষভাবে শাসন কার্যে অংশ গ্রহণ করা সম্ভবপর হয় না। এরূপ ক্ষেত্রে জনসাধারণের নির্বাচিত প্রতিনিধিরাই শাসনকার্য পরিচালনা করিয়া থাকেন। এই রকম শাসন ব্যবস্থাকে পরোক্ষ গণতন্ত্র বলা হইয়া থাকে। একনায়ক তন্ত্রে রাষ্ট্রের ক্ষমতা একজনের হাতে ন্যস্ত থাকে। এই নায়ক দেশের গণ্যমান্য ও প্রভাবশালী ব্যক্তিদের দ্বারা নির্বাচিতও হইতে পারে অথবা কোন ব্যক্তি অত্যধিক ক্ষমতাসম্পন্ন হইয়া নিজেও এইরূপ নায়কত্ব গ্রহণ করিতে পারে। ইহাকে ডিক্টেটরী শাসন ব্যবস্থাও বলে। জনসাধারণের প্রত্যেকটি ব্যাপার এই একটি মাত্র লোকের ইচ্ছার দ্বারা নিয়ন্ত্রিত হয়

বর্তমান সমাজে সমস্ত রাষ্ট্র পরোক্ষ গণতন্ত্র প্রথায় চালিত হইয়া থাকে। জনগণের কল্যাণ সাধনই গণতন্ত্রের উদ্দেশ্য এবং ইহার দ্বারা সকল শ্রেণীর সকলের স্বার্থ সংরক্ষিত হইতে পারে এবং জনসমাজকে উন্নতির পথে আগাইয়া নেওয়া চলে।

গণতান্ত্রিক শাসন ব্যবস্থাকে আবার কয়েকটি ভাগে ভাগ করা যাইতে পারে। যখন কোন রাষ্ট্রের শাসন ক্ষমতা একটি মাত্র কেন্দ্রীয় সরকারের উপর ন্যস্ত থাকে তখন তাহাকে একক রাষ্ট্র বা এককেন্দ্রিক শাসনব্যবস্থা বলে।

এই ব্যবস্থায় কেন্দ্রীয় শাসনের অধীনে দেশের সমস্ত শাসনকার্য চলে। কেন্দ্রীয় সরকার ইচ্ছা করিলে বা প্রয়োজন বোধ করিলে শাসনের কিছু কিছু দায়িত্ব তাহার অধীনস্থ রাজ্যগুলিকে দিয়া দিতে পারে। আবার যখন কেন্দ্রীয় সরকার ও রাজ্যসরকার এই দুই শ্রেণীর সরকার শাসনকার্য পরিচালনা করে তখন তাহাকে যুক্তরাষ্ট্রীয় সরকার বলা হয়। যুক্তরাষ্ট্রীয় শাসনব্যবস্থায় শাসন ক্ষমতা কেন্দ্রীভূত না রাখিয়া কেন্দ্রীয় ও রাজ্যসরকারগুলির মধ্যে বণ্টিত হইয়া থাকে। কেন্দ্রীয় ও রাজ্যসরকারের কার্যাবলী পৃথক ভাবে রাষ্ট্রের সংবিধানে লিপিবদ্ধ থাকে।

গণতান্ত্রিক রাষ্ট্রে শাসনকাজের ভার দায়িত্বশীল মন্ত্রিসভা ও রাষ্ট্রপতির উপর ন্যস্ত থাকে। বর্তমানে প্রাপ্ত বয়স্ক নাগরিকের (স্ত্রী ও পুরুষ) ভোটাধিকার প্রায় সর্বত্র স্বীকৃত হইয়াছে। এই প্রাপ্ত বয়স্ক নাগরিকেরাই আইনসভার সদস্য নির্বাচন করে এবং আইনসভার সংখ্যাগরিষ্ঠদল মন্ত্রীসভা গঠন করে এবং মন্ত্রীসভা তাহার কার্যের জন্য আইনসভার নিকট দায়ী থাকে। কোন কোন রাষ্ট্রে জনগণের দ্বারাই রাষ্ট্রপতি নির্বাচিত হন, এবং একটা নির্দিষ্ট কালের জন্য তিনি দেশের শাসনভার গ্রহণ করিয়া থাকেন। তিনি জনসাধারণের দ্বারা প্রত্যক্ষভাবে নির্বাচিত হন বলিয়া তিনি তাঁহার কাজের জন্য জনসাধারণের কাছে দায়ী থাকেন, আইনসভার নিকট দায়ী হন না। আবার কোন কোন দেশে রাষ্ট্রপতি আইনসভার নির্বাচিত সদস্যদের মাধ্যমে নির্বাচিত হইয়া থাকেন। এরূপক্ষেত্রে রাষ্ট্রপতি আইনসভার নিকট দায়ী থাকেন।

## ॥ নির্বাচন পদ্ধতি ও ভোটের অধিকার ॥

**( Elections from time to time in modern communities —the right to vote and participation in public affairs. )**

আধুনিক যুগের গণতান্ত্রিক রাষ্ট্রে জনসাধারণের নির্বাচিত প্রতিনিধিদের উপরই দেশের শাসনভার ন্যস্ত থাকে। নির্বাচিত প্রতিনিধিরা একটা নির্দিষ্ট কালের জন্য এই শাসনভার পাইয়া থাকেন। তারপর তাহাদের কার্যকাল ফুরাইলে আবার নূতন নির্বাচনের ব্যবস্থা হইয়া থাকে। নির্বাচনের সুবিধার জন্য সমস্ত দেশের নির্বাচকমণ্ডলীর ( voter ) তালিকা প্রণয়ন করা হয়। নির্বাচকমণ্ডলী ভোট দিয়া বিভিন্ন প্রার্থীদের মধ্যে তাহাদের মনোমত ব্যক্তিকে বা ব্যক্তিদিগকে সমর্থন করে। নির্বাচনের সময় প্রত্যেক

ভোটদাতা স্ব স্ব রুচি ও মত অনুযায়ী তাহার মতাবলম্বী ব্যক্তি বা ব্যক্তি-দিগকে ভোট দিয়া নির্বাচিত করিতে চেষ্টা করে। যে এলাকায় যে প্রার্থী অধিকসংখ্যক ভোট পান তিনিই সেই এলাকার নির্বাচিত প্রতিনিধি বলিয়া গণ্য হন।

নির্বাচন পদ্ধতিকে দুই শ্রেণীতে ভাগ করা হইয়া থাকে—প্রত্যক্ষ নির্বাচন ও পরোক্ষ নির্বাচন। প্রত্যক্ষ নির্বাচনে জনসাধারণ সরাসরি ভোট দিয়া প্রতিনিধি নির্বাচিত করে। ইহাতে নিবাচকমণ্ডলীর সংগে নির্বাচন প্রার্থীর সরাসরি যোগাযোগ হইয়া থাকে এবং নিবাচন প্রার্থী ও ভোট দাতা উভয়েই কিছুটা রাজনৈতিক শিক্ষা লাভ করে। কিন্তু প্রত্যক্ষ নির্বাচনে সব চাইতে অসুবিধা ঘটে বেশী যখন দেশের অধিকাংশ লোকই অজ্ঞ বা অশিক্ষিত থাকে এবং রাজনৈতিক দলগুলির কার্যকলাপ বুঝিবার ক্ষমতা তাহাদের থাকে না। অনেক সময় বক্তৃতার জোরে এবং অর্থের প্রলোভনে তাহারা অবাঞ্ছিত লোকদের নিবাচন করিয়া থাকে। এই কারণে অনেকে পরোক্ষ নির্বাচন প্রথাকেই সমর্থন করেন। পরোক্ষ নির্বাচনে জনসাধারণ উপযুক্ত লোকের হাতে আসল নিবাচনের ভার ছাড়িয়া দেয় এবং তাহারাই প্রকৃত প্রতিনিধি নির্বাচন করে। কিন্তু পরোক্ষ নির্বাচনও অনেক ক্ষেত্রে বিভ্রান্তি ঘটাইয়া থাকে। পরোক্ষ নিবাচনে জনসাধারণের হাতে সরাসরি প্রতিনিধি নির্বাচনের ক্ষমতা না থাকায় অনেক সময় তাহারা রাজনীতি বিষয়ে উদাসীন হইয়া পড়ে। তাহাছাড়া আসল নির্বাচকের সংখ্যা কম থাকে বলিয়া বেশী অর্থের প্রলোভন দেখাইয়া এই অল্প সংখ্যক নিবাচকের উপর প্রভাব বিস্তার করার চেষ্টা হইয়া থাকে। কাজেই ইহা বলা যাইতে পারে যে অশিক্ষিত জনসাধারণের মধ্যে গণতন্ত্র তার সুফল প্রদর্শন করিতে অপারগ। কারণ দেশে যতদিন নিরক্ষর ও অশিক্ষিত লোকের সংখ্যা বেশী থাকিবে ততদিন বুদ্ধিমান, ধনী ও শিক্ষিত ব্যক্তি নিরক্ষরদের উপর প্রভাব বিস্তার করিবেই

ভোটাধিকার জনসাধারণের রাজনৈতিক অধিকারের মধ্যে অন্যতম। বিভিন্নদেশে এই ভোটাধিকার প্রশ্ন নিয়া বিভিন্ন মতবাদ প্রচলিত আছে। কোন কোন দেশে জাতিধর্ম নির্বিশেষে সকল প্রাপ্ত বয়স্ককেই ভোটাধিকার দেওয়া হইয়াছে। এই রকম অধিকারকে বলা হয় সার্বজনীন ভোটাধিকার। এই সার্বজনীন ভোটাধিকারই গণতন্ত্রের মূল ভিত্তি। অনেকে আবার এই অধিকারের বিরোধিতা করিয়া বলে যাহারা সুষ্ঠুভাবে এই অধিকার প্রয়োগ করিতে সক্ষম কেবলমাত্র তাহাদেরই ভোটাধিকার থাকা উচিত। এই

ভোটাধিকারের প্রয়োগের সক্ষমতার মাপকাঠি হইল শিক্ষা। সুতরাং যাহাদের বিশেষ কোন শিক্ষা নাই তাহাদের পক্ষে বিভিন্নদলের নীতি ও কার্যকে তলাইয়া বুঝিবার ক্ষমতাও নাই। কাজেই এরকম লোককে ভোটদানের ক্ষমতা দিলে গণতন্ত্রের আসল উদ্দেশ্যই ব্যর্থ হইয়া যায়। এখন প্রশ্ন হইল এই লেখাপড়া না শিখিয়াও অনেকে বুদ্ধিমান হয় ও বুঝিবার ক্ষমতা লাভ করে। এইরূপ বুদ্ধিমান ব্যক্তিকেও ভোটাধিকার দেওয়া উচিত। জনসাধারণকে শিক্ষিত করিয়া তোলার দায়িত্ব সরকারের এবং আংশিকভাবে শিক্ষিত সমাজেরও।

অনেকে আবার বলে যে যার কিছু সম্পত্তি বা আয় আছে অর্থাৎ যার জন্য তাহাকে কর দিতে হয় তাহারই ভোটাধিকার থাকা উচিত। যার সম্পত্তি বা আয় নাই সে রকম লোককে কোন কর দিতে হয় না। সুতরাং সরকার ভাল বা মন্দ হইলে তাহার কোন ক্ষতিবৃদ্ধি নাই। কিন্তু দারিদ্র্যের জন্য মানুষকে তাহার মৌলিক অধিকার হইতে বঞ্চিত রাখা অনুচিত। তাহাছাড়া এমন অনেক দরিদ্র ব্যক্তি আছে যাহারা বিচার বুদ্ধিতে ও শিক্ষায় যথেষ্ট উন্নত। ঐ রকম লোককেও ভোটাধিকার হইতে বঞ্চিত করা অন্যায়।

অনেক দেশেই আগে স্ত্রীলোকদের ভোটাধিকার ছিল না এবং এখনও অনেক লোক আছেন যাহারা স্ত্রীলোকদের ভোটাধিকার সমর্থন করেন না। তাঁহাদের মতে স্ত্রীলোকেরা দুর্বল এবং তাহাদের স্থান একমাত্র গৃহেই। জটিল রাজনৈতিক আবর্তের মধ্যে টানিয়া আনিয়া তাহাদের ভোটাধিকার না দেওয়াই শ্রেয়ঃ বলিয়া ইঁহারা মনে করেন। কিন্তু বর্তমান জটিল জীবন ব্যবস্থায় নারীকে পুরুষের পাশে আসিয়া কর্মক্ষেত্রে দাঁড়াইতে হইতেছে এবং জীবনের প্রত্যেক ক্ষেত্রে যেখানে তাহারা সমান বুদ্ধি ও চিন্তার পরিচয় দিতেছে সেখানে তাহাদের এই মৌলিক রাজনৈতিক অধিকার হরণ করা সম্পূর্ণ অযৌক্তিক।

অতএব দেখা যাইতেছে গণতন্ত্রের সার্থক রূপায়ণ জনসাধারণের প্রকৃত ও ব্যাপক শিক্ষার উপর নির্ভর করিতেছে। শিক্ষা প্রসারের সংগে-সংগেই গণতন্ত্র সার্থকতার পথে অগ্রসর হইতে থাকিবে। যতদিন পর্যন্ত দেশ পরিপূর্ণভাবে শিক্ষিত হইয়া না উঠে ততদিন গণতন্ত্র শুধু আদর্শ হইয়াই থাকিবে।

ভোটদানের মত সরকারী কাজ গ্রহণ ও মানুষের জন্মগত অধিকার। এক্ষেত্রেও জাতিধর্ম, স্ত্রী-পুরুষ নির্বিশেষে গুণ ও যোগ্যতার মাপ কাঠিতে বিচার করিয়া উপযুক্ত লোক নিয়োগ করাই বিধেয়।

## রাজনৈতিক দল ও তার উদ্দেশ্য ॥

## ( Parties and what they want )

দেশের রাজনৈতিক, সামাজিক ও অর্থনৈতিক সমস্যা সম্বন্ধে যখন কয়েকজন লোক একই মত পোষণ করে এবং সেই সমস্ত সমস্যা সমাধানের জন্য সংঘবদ্ধ হইয়া রাজনৈতিক দ্বন্দ্বে অবতীর্ণ হয় তখন এই সংঘবদ্ধ দলকে রাজনৈতিক দল বলা হয়। বিভিন্ন স্বার্থ ও বিভিন্ন কর্মসূচী লইয়া বিভিন্ন দল গঠিত হয়। প্রত্যেক দলের নিজ নিজ আদর্শ, নীতি ও কর্মসূচী থাকে। প্রত্যেক দলই তার নিজের নীতিকে অন্য দলের নীতি হইতে অধিক কার্যকরী বলিয়া মনে করে এবং জনসাধারণকে তাহাদের মত ও পথের কথা বুঝাইয়া নিজ নিজ দলে আনিতে চেষ্টা করে। প্রত্যেক দলেরই উদ্দেশ্য অধিক সংখ্যক নির্বাচকের সমর্থন লাভ করিয়া শাসন ক্ষমতা হস্তগত করা। গণতান্ত্রিক শাসন ব্যবস্থার প্রধান নিয়ামক হইল জনমত এবং এই জনমত গড়িয়া তোলে বিভিন্ন রাজনৈতিক দল। রাষ্ট্র পরিচালনার ব্যাপারে যদি একটি মাত্র দলই থাকে তবে সে দল স্বেচ্ছাচারী হইয়া উঠিলে তাহাকে নিয়ন্ত্রণ করার কোন উপায় থাকে না। তাই বিভিন্ন রাজনৈতিক দলের প্রয়োজনীয়তাও বিভিন্ন দলের সমর্থক দেখা যায়। প্রত্যেক রাজনৈতিক দলই সেই দলের সভ্যদের মধ্য হইতে আইন সভার নির্বাচন প্রার্থী দাঁড় করাইয়া নির্বাচনে অধিক সংখ্যক আসন দখল করিবার চেষ্টা করে। আইন সভায় সংখ্যাগরিষ্ঠ দল হইতে পারিলে সরকার গঠন করা সম্ভব হয়, আর সরকার গঠন করিতে পারিলেই তাহার মাধ্যমে দলীয় আদর্শ, নীতি ও কর্মসূচী কাজে পরিণত করিয়া জনসাধারণের কল্যাণ করা যায়। এই উদ্দেশ্যে বিভিন্ন দলের নেতারা সভা করিয়া, সংবাদপত্র ও পুস্তিকার মাধ্যমে তাহাদের প্রচার কার্য চালায় এবং নির্বাচনে জয়লাভের উদ্দেশ্যে প্রাণপণ চেষ্টা করে। আইন সভার মোট সভ্য সংখ্যার অর্ধেকের বেশী আসন যে দল দখল করে সেই দলের নির্বাচিত সদস্যেরাই একক দল হিসাবে মন্ত্রীসভা গঠন করে। আর যদি কোন দল আসন সংখ্যায় সংখ্যাগরিষ্ঠ হয় অথচ অর্দ্ধেকের বেশী আসন লাভ করিতে পারে না তবে মন্ত্রীসভা গঠন একটু জটিল হইয়া পড়ে। সেই সংখ্যাগরিষ্ঠ দলকে অন্য কোন

দলের সংগে একাত মিলাইয়া মিশ্র ( coalition ) মন্ত্রীসভা গঠন করিতে হয়। যে সমস্ত দল সরকার গঠন করিতে পারে না তাহারা বিরোধী দলে পরিণত হয়। সরকারের কার্য পদ্ধতির সমালোচনা করিবার অধিকার তাহাদের আছে এবং আইন সভায় সমালোচনা প্রসংগে তুমুল তর্ক যুদ্ধেব অবতারণা হয়। ভারতে অসংখ্য রাজনৈতিক দল আছে, তবে ইহাদেব মধ্যে কংগ্রেস, কমিউনিষ্ট, প্রজাসমাজতন্ত্রী ও জনসংঘ প্রধান। কংগ্রেসই সর্বভারতীয় সংখ্যা গরিষ্ঠদল এবং স্বাধীনতা লাভের পর হইতেই এই দল শাসন ব্যবস্থায সমাসীন।

## ॥ মুদ্রাযন্ত্রের স্বাধীনতা ও মত প্রকাশের অধিকার ॥

## ( Freedom of the press and expression )

গণতন্ত্রের যে সমস্ত লক্ষণ আছে তাহার মধ্যে প্রত্যেক নাগরিকের স্বকীয় মত প্রকাশেব অধিকাব অন্যতম। প্রত্যেক নাগরিকের জনসভায় বা পুস্তিকার মাধ্যমে যেমন মত প্রকাশেব স্বাধীনতা আছে তেমনি সংবাদ-পত্রেও নিজ নিজ মত প্রকাশেব অধিকাব আছে, নাগবিক স্বাধীন চিন্তাব দ্বাবা যদি সরকারী নীতিব সমালোচনা কবিযা স্বাধীন মতামত প্রকাশ করিতে না পারে তাহা হইলে গণতন্ত্রেব মর্যাদা ক্ষুন্ন হয এবং ব্যক্তি স্বাধীনতাও ব্যর্থতায পর্যবসিত হয। মত প্রকাশেব স্বাধীনতা না থাকিলে জনমতগঠন করা অসম্ভব, আর জনমত গঠনে সংবাদ পত্রেব ভূমিকাও কম গুরুত্বপূর্ণ নয। তবে স্বাধীন মত প্রকাশেব অধিকাব আছে বলিযা তার অপব্যবহার করা উচিত নয। কোন অশ্লীল, মানহানিকব, দুর্নীতিপবাযণ কিংবা রাষ্ট্রদ্রোহিতা মূলক কোন কিছু বলিবাব অধিকাব নাগবিকের নাই এবং এরকম মতামত প্রকাশিত হইলে সরকাব সেখানে হস্তক্ষেপ করিতে পারে। আপদকালীন অবস্থায ও বাষ্ট্রের সুনাম ও নিরাপত্তা বক্ষাব জন্য বাক্‌স্বাধীনতা নিয়ন্ত্রণের প্রযোজন হয।

## ॥ সংঘ ও তার দায়িত্ব ॥

## ( Association and consequent responsibilities )

রাজনৈতিক আকাঙ্ক্ষা ছাড়াও মানুষের বহুবিধ আকাঙ্ক্ষা থাকে এবং সেগুলি মিটাইবাব জন্য মানুষ সংঘ বা প্রতিষ্ঠান গড়িযা তুলিতে পারে। ইহাও গণতন্ত্রের অন্যতম লক্ষণ। মানুষ সামাজিক জীব এবং সমাজবদ্ধ হইয়া বাস করার প্রবৃত্তি তাহার জন্মগত। কিন্তু রাষ্ট্রদ্রোহী কিংবা অপরের ক্ষতিকারক কোন সংগঠন গড়িয়া তোলা অনুচিত।

## ॥ বর্তমান সমাজে রাজনৈতিক জীবন ॥

## ( Political Life in a modern community )

জনসমষ্টিকে প্রধানতঃ দুই শ্রেণীতে ভাগ করা যাইতে পারে; যথা— শহরবাসী ও গ্রামবাসী। বর্তমানযুগে এই গ্রাম্য ও শহরের জনসমষ্টির সমস্যা ও রাজনৈতিক দৃষ্টিভংগীর অনেক পার্থক্য থাকিলেও কতকগুলি বিষয়ে তাহারা একইরূপে আবর্তিত হইয়া থাকে। নির্বাচনের সময় বিভিন্ন রাজনৈতিকদল জনসমাজের কাছে তাহাদের বক্তব্য পুস্তিকা, প্রচার-পত্র ও সংবাদ-পত্রের মাধ্যমে জনসভায় পেশ করে এবং এইগুলির মাধ্যমে জনসাধারণ বিভিন্ন রাজনৈতিক দলের নীতি ও কর্মপন্থা সম্বন্ধে জ্ঞান লাভ করে। শিক্ষিত ও রাজনৈতিক চেতনাশীল জনসাধারণ ভালমন্দ বিচার করিয়া উপযুক্ত প্রার্থীকে নির্বাচন করিয়া থাকে। সাধারণতঃ শহরবাসীরা গ্রামবাসীদের অপেক্ষা রাজনৈতিক ব্যাপারে অধিকতর সচেতন। কারণ তাহারা অধিকাংশই শিক্ষিত। তাহাছাড়া সহরে সংবাদ-পত্র, রেডিও ও সভাসমিতির প্রাচুর্য থাকায় মানুষের মতামত সেখানে সহজেই গড়িয়া উঠে। গ্রামাঞ্চলের অবস্থা ঠিক তার বিপরীত। শিক্ষার অভাব ও অন্যান্য সুযোগের অভাবের ফলে রাজনৈতিক দলগুলির গ্রামবাসীদের বিভ্রান্ত করা খুবই সহজসাধ্য। আধুনিক রাষ্ট্রের কার্যাবলী সুষ্ঠুভাবে সম্পাদন করিতে জনমত বিশেষ সাহায্য করে। এই কারণে জনসাধারণের প্রধান কর্তব্য তাহাদের ভোট দেওয়ার যে অধিকার আছে সে অধিকার যাহাতে কোন কারণে ক্ষুন্ন না হয় সেদিকে লক্ষ্য রাখা।

## ॥ গণতান্ত্রিক সমাজের আদর্শ ও দৈনন্দিন জীবনে গণতান্ত্রিক আচরণ ॥

## ( Ideals of a democratic Society. Democratic conduct in everyday life )

গণতান্ত্রিক সমাজের আদর্শ হইতেছে সাম্য, সহযোগিতা ও স্বাধীনতা। অর্থনৈতিক ও রাষ্ট্রনৈতিক অসাম্যই মানুষের সমাজ ও রাষ্ট্রীয় জীবনে অশান্তি আনয়ন করে। যোগ্যতা ও কর্মদক্ষতা থাকা সত্ত্বেও যেখানে অর্থনৈতিক জীবন বিপর্যস্ত সেখানে যদি বিশেষ একশ্রেণীর সুবিধার জন্য আইন কানুন প্রস্তুত হয়, তবে সেখানে অশান্তির আগুন জ্বলিয়া উঠে। গণতান্ত্রিক সমাজ ব্যবস্থায় সরকার প্রত্যেক শ্রেণীর স্বার্থ ও অধিকার রক্ষায় যত্নবান থাকিবেন। গণতান্ত্রিক

শাসন ব্যবস্থায় সুস্থ চিত্ত, প্রাপ্ত বয়স্ক সকলকেই ভোটদানের অধিকার, ব্যক্তি স্বাধীনতা ও মতপ্রকাশের স্বাধীনতা দেওয়া উচিত। সহযোগীতা এবং পারস্পরিক স্বার্থ রক্ষাই গণতন্ত্রের চরম লক্ষ্য। কারণ সহযোগীতা ছাড়া কোন সমষ্টিগত মংগল সাধন করা সম্ভবপর নয়।

মানুষ সামাজিক জীব বলিয়া তাহাকে প্রতি পদক্ষেপে অপরের সাহায্য গ্রহণ করিয়া চলিতে হয়। পারস্পরিক সহযোগীতা বর্তমান সমাজ ব্যবস্থায় আরও বেশী প্রয়োজন। কিন্তু এই পারস্পরিক সহযোগীতা ক্রমে যেন লুপ্ত হইতে চলিয়াছে। পঞ্চাশ বৎসর পূর্বে মানুষের ভিতর ভারতবর্ষে যে সহযোগীতার ভাব দেখা যাইত এখন বৈষয়িক উন্নতির ও রাজনৈতিক চেতনা উন্মেষের সংগে সংগে তাহা যেন অন্তর্হিত হইতে চলিয়াছে। রাজনৈতিক দলাদলিই এখন অগ্রাধিকার পাইয়াছে। গণতন্ত্রের আদর্শকে সফল করিতে হইলে গণতান্ত্রিক সরকারের এ বিষয়ে দৃষ্টি দেওয়া উচিৎ এবং শিক্ষা ব্যবস্থার ভিতরেই এই সহযোগীতার নীতি শিশুকাল হইতেই ছাত্রদের শিক্ষা দেওয়া উচিত।

## অনুশীলনী

১। আধুনিক রাষ্ট্রের নির্বাচন পদ্ধতি সম্বন্ধে যাহা জান লিখ।

[Write what you know about the system of election in modern states.]

২। রাজনৈতিক দল কাহাকে বলে? ইহাদের কার্য প্রণালী কি?

[What is a political party? Discribe its system of work.]

৩। গণতান্ত্রিক সমাজের আদর্শ কি?

[What are the ideals of a democratic society?]

## ॥ চতুর্থ অধ্যায় ॥

### ॥ স্থানীয় শাসন সংগঠন বা প্রতিষ্ঠান ॥

### ( Organisation of local administration )

আমাদের এই ভারত যুক্তরাষ্ট্র একটি বিশাল দেশ। এই দেশ সর্বপ্রকারে অর্থাৎ শিক্ষায়, সভ্যতায়, সমৃদ্ধিতে আর সুখশান্তিতে সকলের আদর্শ হইয়া উঠুক ইহা আমাদের সকলেরই কাম্য। কিন্তু এতবড় একটা রাষ্ট্রকে ঠিক-পথে চালান, তার সমস্ত খুটিনাটি ব্যাপারের দিকে নজর রাখা একটা সাধারণ ব্যাপার নয়। বিশেষতঃ ইহার বিভিন্ন পরিবেশ, বিভিন্ন জলবায়ু, বিভিন্ন ধর্ম, বিভিন্ন ভাষা, বিভিন্ন কৃষ্টি ও বিভিন্ন শ্রেণীর মানবগোষ্ঠী শাসন ব্যাপারকে আরও দুরূহ করিষা তুলিয়াছে। অথচ যতই দুরূহ হউক এইগুলিকে ঠিক পথে চালাইবার ব্যক্তিগত ও যৌথদায়িত্ব আমাদের সকলেরই আছে।

শাসনকার্যের সুবিধার জন্য একটি দেশকে কতকগুলি রাজ্যে, আবার রাজ্যগুলিকে বিভাগে, জেলায়, মহকুমায় ও থানায় ভাগ করা হয়। এক একটি থানার এলেকাধীনে ছোট বড় অনেকগুলি গ্রাম থাকে। ইহা সম্পূর্ণ সরকারী ব্যবস্থা। ভারতবাসীর কাছে অতি প্রাচীনকাল হইতেই স্বায়ত্ত-শাসন ব্যবস্থা জ্ঞাত ছিল। অনেক উন্নতধরণের স্বায়ত্তশাসন-মূলক প্রতিষ্ঠানের কথা প্রাচীন ভারতের ইতিহাসে জানা যায়। ব্রিটিশ আমলে ভারতীয় স্বায়ত্তশাসন-ব্যবস্থা লুপ্ত হইয়া পাশ্চাত্য স্বায়ত্তশাসন ব্যবস্থা প্রচলিত হয়। দেশকে গণতান্ত্রিক পদ্ধতিতে অগ্রসর করাইতে হইলে স্বায়ত্তশাসন ব্যবস্থার উন্নতি প্রয়োজন। প্রথমতঃ ছোট ছোট এলাকা পরিচালনা করিতে না শিখিলে গণতান্ত্রিক নীতিতে বড় বড় রাষ্ট্র পরিচালনা করা সম্ভব নহে। ছোট ছোট এলাকায় গণতান্ত্রিক শাসনের কৌশল শিখিয়াই তারপর সেগুলিকে বৃহত্তর ক্ষেত্রে প্রয়োগ করিতে হয়। সেইজন্য ছোট ছোট এলাকাগুলির শাসন ব্যবস্থা পরিচালনার জন্য সেই সমস্ত এলাকার দায়িত্বসম্পন্ন স্থানীয় লোকদের দ্বারা বিভিন্ন সংস্থা গঠন করা হয় এবং এই সমস্ত সংস্থা স্থানীয় শাসন কার্য আংশিক ভাবে পরিচালনা করে। এরই নাম স্থানীয়-স্বায়ত্ত-শাসন। প্রত্যেক এলাকার সমস্যা স্থানীয় লোকেরাই ভাল জানে এবং তাহারাই ঐ সমস্যার সমাধান ভালভাবে করিতে পারে। ইহাতে স্থানীয় লোকদের রাজনৈতিক চেতনা বৃদ্ধি পায়। তাহারা তাহাদের দায়িত্ব ও কর্তব্য সম্বন্ধে সচেতন হয়

এবং বাস্তব-লব্ধ জ্ঞান লাভের ফলে রাষ্ট্রের বৃহত্তর ক্ষেত্রে ভালভাবে কাজ করিতে পারে। স্বায়ত্ত শাসিত প্রতিষ্ঠান গুলিকে পৌর এবং গ্রাম্য এই দুই শ্রেণীতে ভাগ করা হয়। পৌর প্রতিষ্ঠানগুলি হইতেছে কর্পোরেশন, মিউনিসিপালিটি, ক্যান্টনমেন্ট-বোর্ড, পোর্ট ট্রাষ্ট, ইম্প্রুভমেন্ট ট্রাষ্ট প্রভৃতি আর গ্রাম্য প্রতিষ্ঠান-গুলি হইতেছে জেলাবোর্ড, লোকালবোর্ড, ইউনিয়নবোর্ড ও গ্রামপঞ্চায়েৎ প্রভৃতি। ক্ষুদ্র একটি গণ্ডীর মধ্যে স্থানীয় কতকগুলি সমস্যা সমাধানই ইহাদের কাজ। রাস্তাঘাট তৈয়ারী, স্বাস্থ্যরক্ষা, পরিচ্ছন্নতা রক্ষা করা, শিক্ষাবিস্তার প্রভৃতি কাজ ইহারা সম্পন্ন করিয়া থাকে। ইউনিয়নবোর্ড ও গ্রাম পঞ্চায়েৎ ছোট-খাট মামলা মোকদ্দমার বিচারও করিয়া থাকে

কেন্দ্রীয় ও রাজ্যসরকারের গঠন ব্যবস্থার সঙ্গে স্থানীয় স্বায়ত্ত শাসন সংস্থা গঠনের কিছু কিছু মিল আছে। আঞ্চলিক প্রাপ্ত বয়স্কেরা ভোট দিয়া স্বায়ত্ত শাসিত সংস্থাগুলিতে প্রতিনিধি নির্বাচন করে। তবে এখানে ভোটদাতাদের সম্পত্তিগত ও শিক্ষাগত যোগ্যতার বিচার করা হয়। অবশ্য পঞ্চায়েৎ নির্বাচনের ক্ষেত্রে সকল প্রাপ্তবয়স্কেরই ভোটদানের অধিকার দেওয়া হয়। প্রতিনিধিসভা আবার একটি কার্যনির্বাহক সভা গঠন করে। এই কার্যনির্বাহক সভা তাহাদের কাজের জন্য প্রতিনিধি সভার নিকট দায়ী থাকে। তাহাদিগকে সাহায্য করিবার জন্য একদল স্থায়ী কর্মচারী থাকে। সরকার আইন করিয়া এই প্রতিষ্ঠানগুলির প্রত্যেকটির কর্তব্য ও ক্ষমতা স্থির করিয়া দেন। তাহা-ছাড়া ইহাদের কাজের তদারক করার ও দরকার হইলে এগুলিকে বাতিল করিয়া দেওয়ার ক্ষমতা সরকারের আছে।

কয়েকটি গ্রাম লইয়া একটি ইউনিয়নবোর্ড বা পঞ্চায়েৎবোর্ড গঠিত হয়। লোকালবোর্ড সাধারণতঃ মহকুমায় স্থাপিত হয় এবং মহকুমার অধীনে সমস্ত গ্রামের সমস্যা সমাধানের ভার এইগুলির উপরেই থাকে। জেলাবোর্ড সমস্ত জেলার কাজ পরিচালনা করে। কলিকাতা, মাদ্রাজ, বোম্বাই প্রভৃতি বড় বড় সহরে যে সব স্বায়ত্ত-শাসন-মূলক প্রতিষ্ঠান আছে সেগুলিকে কর্পোরেশন আর অন্যান্য সহরে যে সব স্বায়ত্তশাসনমূলক প্রতিষ্ঠান আছে সেগুলিকে মিউনিসিপালিটি বলা হয়। যে সকল সহরে সেনা নিবাস আছে সেখানে ক্যান্টনমেন্ট বোর্ড স্থাপিত হইয়া থাকে। খুব বড় বড় সহরে নগর উন্নয়নের কাজ যে সংস্থার উপর অর্পিত হয় তাহাকে ইম্প্রুভমেন্ট ট্রাষ্ট বলে এবং বন্দর এলাকার তত্ত্বাবধানের জন্য প্রতিষ্ঠিত সংস্থার নাম পোর্ট ট্রাষ্ট। এই সকল স্থানীয় স্বায়ত্তশাসনমূলক প্রতিষ্ঠানগুলির নিয়ন্ত্রণ ভার রাজ্যসরকারের

উপর, কারণ ইহাদের সাফল্যের উপর দেশের কল্যাণ নির্ভর করে। স্থানীয় জনসমষ্টির সুখশান্তি বিধান করা এই সব স্থানীয় স্বায়ত্বশাসন মূলক প্রতিষ্ঠান গুলির প্রধান কর্তব্য। রাস্তা ঘাট তৈয়ারী ও সংরক্ষণ, রাস্তায় আলোর ব্যবস্থা, পানীয় জলের ব্যবস্থা, প্রাথমিক শিক্ষার ব্যবস্থা প্রভৃতির দায়িত্ব ইহারাই বহন করিয়া থাকে।

## কলিকাতা করপোরেশন॥
## ( The Corporation in Calcutta )

১৯৫১ খৃষ্টাব্দের সংশোধিত আইন অনুযায়ী ৭৬ জন কাউন্সিলার ও ৫ জন অল্ডারম্যান নিয়া কলিকাতা কর্পোরেশন গঠিত হয়। ১৯৫২, ১৯৫৫ ও ১৯৬১ সালে আইনটির আরও কিছু কিছু সংশোধন করা হইয়াছে। কলিকাতা পৌর প্রতিষ্ঠানের কার্যভার বর্তমানে ৮০ জন নির্বাচিত কাউন্সিলার, ১ জন পদাধিকার বলে কাউন্সিলার ও ৫ জন অল্ডারম্যান বা নগরপাল—এই ৮৬ জন সদস্য দ্বারা গঠিত সভার উপর ন্যস্ত। কর্পোরেশনের এলাকা বৃদ্ধির জন্য নির্বাচিত কাউন্সিলার সংখ্যা ৫ জন বৃদ্ধি করা হইয়াছে। কলিকাতা ইমপ্রুভ্‌মেন্ট ট্রাষ্টের চেয়ারম্যান হইলেন পদাধিকার বলে নির্বাচিত সদস্য। ৫ জন অল্ডারম্যান কাউন্সিলারদের দ্বারাই নির্বাচিত হয়। এই প্রতিনিধি পরিসদের কার্যকাল তিনবৎসর। তবে রাজ্যসরকার ইচ্ছা করিলে ইহার কার্যকাল আরও এক বছর বাড়াইয়া দিতে পারেন। যাহারা বাড়ী অথবা বস্তীর মালিক, যাহারা কর্পোরেশনকে ট্যাক্স বা লাইসেন্স ফি দেয়, যাহারা বস্তীতে বাস করিয়া মাসিক চার টাকা কিংবা পাকা বাড়ীতে বাস করিয়া মাসিক আট টাকা বাড়ী ভাড়া দেয়, যাহারা ম্যাট্রিকুলেশন বা স্কুল-ফাইনেল পরীক্ষা পাশ করিয়াছে, তাহারা যদি একুশ-বৎসর বয়স্ক হয় তবে কর্পোরেশনে ভোটদানের অধিকারী। পৌর প্রতিষ্ঠানের সভাপতিকে বলা হয় মেয়র বা মহানাগরিক এবং সহ-সভাপতিকে বলা হয় ডেপুটি মেয়র বা উপমহানাগরিক। ইহাদের পদ অবৈতনিক কিন্তু তাঁহারা বিশেষ সম্মানের অধিকারী। কর্পোরেশনের সভায় সভাপতিত্ব করেন মেয়র এবং তাঁর অনুপস্থিতিতে সভাপতিত্ব করেন ডেপুটি মেয়র বা উপমহানাগরিক। প্রতিনিধি সভার সমস্ত সদস্য তাহাদের মধ্য হইতে মাত্র এক বৎসরের জন্য একজন মেয়র ও একজন ডেপুটি মেয়র নির্বাচিত করে।

পৌর-প্রতিষ্ঠানের সাধারণ সভায় সদস্যগণ প্রতিষ্ঠানের সাধারণ নীতিও কার্যবিধি স্থির করে। এই নীতি কার্যে পরিণত করার দায়িত্ব থাকে কমিশনারের উপর। কমিশনার কর্পোরেশন সভার সদস্য নহেন। তিনি প্রতিনিধি সভায় যোগদান করেন কিন্তু তাঁহার ভোটদানের অধিকার নাই। কর্পোরেশনের সভার প্রস্তাবগুলিকে কাজে পরিণত করিতে কমিশনার বাধ্য। এই কমিশনারকে নিয়োগ করেন রাজ্যসরকার রাষ্ট্রভৃত্য নিয়োগ পরিষদের সুপারিশ অনুযায়ী। তাঁহার কার্যকাল পাঁচ-বৎসর; রাজ্যসরকার ইচ্ছা করিলে তাঁহার কার্য্যকাল আরও বাড়াইতে পারেন। জরুরী অবস্থায় স্থায়ী কমিটির অনুমতি না নিয়াও তিনি দশ হাজার টাকার মধ্যে সীমাবদ্ধ কার্যের নির্দেশ দিতে পারেন। এই কমিশনারের কাজে সাহায্য করিবার জন্য দুইজন ডেপুটি কমিশনার আছেন। একজন চীফ ইন্‌জিনিয়ার, একজন হেল্‌থ অফিসার ও বহুসংখ্যক অন্যান্য কর্মচারী আছে। উচ্চপদস্থ কর্মচারী নিয়োগের ব্যাপার রাজ্যসরকারের অনুমোদন সাপেক্ষ।

সুষ্ঠুভাবে কার্য পরিচালনার জন্য এই প্রতিষ্ঠানে সাতটি Standing Committee বা স্থায়ী সমিতি আছে। প্রত্যেক কমিটি নয় হইতে বার জন সদস্য লইয়া গঠিত এবং প্রত্যেক বৎসরের প্রারম্ভে এই কমিটিগুলি নূতনভাবে গঠিত হয়। একজন প্রতিনিধি একের অধিক কমিটির সদস্য হইতে পারে না। তাহারা শিক্ষা, হিসাব, কর, ও ফিনান্স, স্বাস্থ্য, শহর পরিকল্পনা, উন্নয়ন, পূর্তকার্য, গৃহনির্মাণ প্রভৃতির ভার গ্রহণ করিয়া থাকে। কোন বিষয় সাধারণ সভায় আলোচিত হইবার পূর্বে স্থায়ী কমিটিতে আলোচিত হইবার জন্য প্রেরিত হইয়া থাকে। স্থায়ী হিসাবকমিটির হাতে প্রতিষ্ঠানের টাকা খরচের তদারক করা, হিসাবের খাতা পরীক্ষা করা ও হিসাব অডিট করার ভার রহিয়াছে। নূতন আইন অনুযায়ী সহরের বিভিন্ন ওয়ার্ডে বা পল্লীতে সহরবাসীদের সুখ-সুবিধার দিকে লক্ষ্য রাখিতে আর পৌরসংঘের কাজকর্ম সুষ্ঠু-ভাবে পরিচালনায় সাহায্য করিতে কতকগুলি এলাকা কমিটি গঠিত হইয়াছে। কাউন্সিলার ও পল্লীর বিশিষ্ট নাগরিকদের মধ্য হইতে এই একাকা কমিটির সভ্য নিয়োগ করা হয়।

কর্পোরেশনের কাজগুলিকে মোটামুটি তিনভাগে ভাগ করা যায়—যথা (১) স্বাস্থ্য সংক্রান্ত, (২) শিক্ষা সংক্রান্ত (৩) জনসুবিধা সংক্রান্ত। মোটামুটি কর্পোরেশনকে এই কাজগুলি করিতে হয়, (১) রাস্তাঘাট, পার্ক, উদ্যান প্রভৃতি নির্মাণ ও রক্ষা করা (২) রাজপথগুলি পরিষ্কার রাখা ও সেগুলিতে জল

সেচনের ব্যবস্থা করা (৩) রাজপথগুলিতে আলো দেওয়ার ব্যবস্থা করা, (৪) পরিশোধিত পানীয়জল এবং অপরিশোধিত জল সরবাহের ব্যবস্থা করা, (৫) শহরের নর্দমা পরিষ্কার রাখা, (৬) হাসপাতাল প্রভৃতি ও স্বাস্থ্যকেন্দ্র প্রতিষ্ঠা করা এবং কলেরা, বসন্ত প্রভৃতি সংক্রামক ব্যাধি নিবারণের জন্য টিকা বা ইনজেকশন দেওয়ার ব্যবস্থা করা, (৭) জনস্বাস্থ্য রক্ষা ও উন্নয়নের জন্য খাদ্য, ঔষধাদি ও দুগ্ধ সরবরাহ নিয়ন্ত্রণ করা ও ভেজাল বন্ধ করা (৮) বাজার, কসাই-খানা ও শ্মশান ঘাট নির্মাণ ও রক্ষা করা ও পরিষ্কার পরিচ্ছন্ন রাখার ব্যবস্থা করা (৯) অগ্নিনির্বাপণের ব্যবস্থা করা, নূতন ঘর-বাড়ী নির্মাণ নিয়ন্ত্রণ করা ও পুরাতন জীর্ণ বাড়ীগুলিকে ভাঙিয়া দিয়া জন নিরাপত্তার ব্যবস্থা করা, (১১) সহরের জন্মমৃত্যুর হিসাব রাখা, (১২) প্রাথমিক শিক্ষা বিস্তারের ব্যবস্থা করা, (১৩) গ্রন্থাগারগুলির উন্নতির জন্য সাহায্য করা, (১৪) কুটিরশিল্প প্রসারের জন্য সাহায্য করা ও প্রদর্শনীর ব্যবস্থা করা।

কলিকাতা কর্পোরেশনের বাৎসরিক আয় প্রায় সাড়ে আট কোটি টাকা। বিভিন্ন উৎস হইতে এই টাকা আয় হইয়া থাকে। বাড়ীর ও জমির কর, ব্যবসা-বাণিজ্য ও যানবাহনের কর, হাট বাজার হইতে আয়, গোরস্থান ইত্যাদির উপর কর প্রভৃতি হইতেই এই আয়ের সংস্থান হয়. এই আয়ের শতকরা ৫৫ ভাগই খরচ হয় অফিসের কর্মচারীদের বেতন দিতে। রাজ্যসরকার ও কেন্দ্রীয় সরকারের নিকট হইতে প্রয়োজন হইলে এই প্রতিষ্ঠান মাঝে মাঝে আর্থিক সাহায্য পাইতে পারে।

## ॥ মিউনিসিপালিটি বা পৌর সংঘ ॥

## ( Municipality ).

বড় বড় সহরে যেমন কর্পোরেশন আছে তেমনি ছোট সহরে মিউনিসি-পালিটি আছে। কলিকাতা ছাড়া পশ্চিম বংগের প্রত্যেক সহরেই মিউনিসি-পালিটি আছে। এই মিউনিসিপালিটির গঠন ও কার্যাবলী প্রায় কর্পোরেশনের মতই। ১৯৩২ সালের বঙ্গীয় মিউনিসিপাল আইন অনুযায়ী এগুলি গঠিত ও পরিচালিত হইয়া থাকে। ১৯৩২ সালে পাস হওয়ার পর অবশ্য এই আইনের বহু পরিবর্তন সাধন করা হইয়াছে। পৌরসংঘের সদস্যগণকে পৌরাধ্যক্ষ বা কাউন্সিলার বলা হয়। বিভিন্ন পৌর সংঘের সদস্য সংখ্যা বিভিন্ন, তবে এই সংখ্যা ৯ এর কম বা ৩০ এর অধিক হইতে পারে না। কোন্ পৌরসংঘে কতজন সদস্য থাকিবে তাহা সরকার কর্তৃক নির্দ্দিষ্ট করিয়া দেওয়া হয়।

করদাতাদের দ্বারাই তাহারা নির্বাচিত হইয়া থাকে। এই পৌরসংঘের আয়ু চার বৎসর; তবে রাজ্যসরকার ইচ্ছা করিলে ইহার কার্যকাল এক বৎসর বাড়াইয়া দিতে পারেন। পৌরাধ্যক্ষগণ কর্তৃক পৌরসংঘের সভাপতি ও সহসভাপতি নির্বাচিত হয়। এই সভাপতি ও সহসভাপতির পদ অবৈতনিক। সভাপতি পৌরসংঘের সমস্ত কাজ পরিচালনা করিয়া থাকেন। কোন পৌর সংঘের আয় একলক্ষ টাকার উপর হইলে একজন মুখ্যকার্য নির্বাহক কর্মচারী নিযুক্ত হইয়া থাকে না। ইহা ছাড়া সেক্রেটারী, ইন্‌জিনিয়ার, হেলথ্ অফিসার, স্যানিটারী ইন্‌স্পেক্টর প্রভৃতি বেতন ভোগী কর্মচারী নিযুক্ত করা হয়।- পৌর সংঘগুলিকে নিয়ন্ত্রণ করিবার ক্ষমতা রাজ্য সরকারের আছে। কোন গুরুতর ত্রুটি বিচ্যুতি ঘটিলে রাজ্যসরকার পৌরসংঘকে বাতিল করিয়া দিয়া তৎস্থলে এড্‌মিনিষ্ট্রেটর নিযুক্ত করিতে পারেন। পৌর এলাকার জন নিরাপত্তা ও জনস্বার্থ রক্ষার সমস্ত দায়িত্ব পৌরসংঘের। স্বাস্থ্যকেন্দ্র, প্রসূতি আগার প্রভৃতি স্থাপন করা, পানীয় জল সরবরাহ করা, রাস্তাঘাট ও নর্দমা পরিষ্কার রাখা, পথঘাটে আলোর বন্দোবস্ত করা জিনিসপত্রের দাম ও ওজন নিয়ন্ত্রিত করা, ভেজাল বন্ধ করা, জন্ম মৃত্যুর হিসাব রাখা, কলেরা বসন্ত প্রভৃতি সংক্রামক রোগের টিকা বা ইন্‌জেক্‌শন দেওয়া প্রভৃতি সমস্ত কাজই পৌর সংঘকে করিতে হয়। ইহাদেরও আয়ের বিভিন্ন উৎস আছে এবং সেগুলি প্রায় কর্পোরেশনের মতই জমি ও বাড়ীর উপর ট্যাক্স, ব্যবসা বাণিজ্যে লিপ্ত ব্যক্তিদের উপর কর, যানবাহনের উপর কর, হাট বাজার প্রভৃতি হইতে আয়। রাজ্য সরকার পৌরসংঘগুলিকে অর্থ সাহায্য করিয়া থাকেন।

## ॥ সেনানিবাস সংঘ ॥
## ( Cantonment Board )

যে সমস্ত নগরে সেনানিবাস আছে সেখানে একটি করিয়া সেনানিবাস সংঘ থাকে। এই সমস্ত সংঘের কাজ প্রতিরক্ষা দপ্তরের নিয়ন্ত্রণাধীনে পরিচালিত হইয়া থাকে।

## ॥ বন্দর রক্ষক প্রতিষ্ঠান ॥
## ( Port Trust )

কলিকাতা, বোম্বাই, মাদ্রাজ, বিশাখাপত্তনম্ প্রভৃতি বন্দরে একটি করিয়া বন্দর রক্ষক সংঘ আছে, বন্দরের রক্ষণাবেক্ষণ ও উন্নয়ন ইহাদের কার্য। বন্দর রক্ষণাবেক্ষণ ছাড়াও ইহা গুদাম, জেটি প্রভৃতি তৈয়ার ও সংরক্ষণ করে.

ফেরীষ্টীমার দ্বারা নদী পারাবারের বন্দোবস্ত করিয়া থাকে। ইহার আয়ের প্রধান উৎস বন্দরে যে সমস্ত জাহাজ আসে তাহাদের নিকট হইতে শুল্ক আদায়।

## ॥ নগরোন্নতি বিধায়ক প্রতিষ্ঠান ॥

## ( Improvement Trust )

কলিকাতার ন্যায় বৃহৎ মহানগরীগুলিতে নগরোন্নতি বিধায়ক প্রতিষ্ঠান স্থাপিত হইয়া থাকে। পশ্চিমবংগে কলিকাতা ছাড়া হাওড়াতেও এইরূপ প্রতিষ্ঠান গঠিত হইয়াছে। নগরের উন্নতি করাই ইহাদের কার্য। নগরের উন্নতি বলিতে বস্তী পরিষ্কার ও অপসারণ, নূতনবাসযোগ্য এলাকার সৃষ্টি, নূতন রাস্তাঘাট নির্মাণ, উদ্যান, চত্বর, ক্রীড়াভূমি প্রভৃতি স্থাপন এই সকলই বুঝায়। এই সমস্ত কাজ করিয়া এই প্রতিষ্ঠান নগরের সৌন্দর্য বৃদ্ধি করে। ইহারা পৌর প্রতিষ্ঠান হইতে অর্থসাহায্য পায়, এবং অব্যবহার্য জমির উন্নতিবিধান করিয়া বাসযোগ্য করতঃ বিক্রয় করে এবং তাতেও যথেষ্ট আয় হয়।

## ॥ গ্রাম্যস্বায়ত্ব শাসন ও জেলার ও গ্রামের স্থানীয় কর্তৃপক্ষ ॥

## ( Local self government and local authorities in the districts and the coutryside)

### ॥ জেলাবোর্ড ॥

### (District Boord)

সমগ্র জেলা লইয়াই জেলাবোর্ড গঠিত হয়, জেলাবোর্ডের সদস্য সংখ্যা ৯ জনের কম ও ৩৩ জনের বেশী হইবে না, সদস্যদের সকলেই নির্বাচিত এবং ইহাদের কার্যকাল মাত্র চার বৎসর। সভ্যেরা নিজেদের ভিতর হইতেই একজন সভাপতি ও একজন সহসভাপতি নিযুক্ত করে। এই সভাপতি বোর্ডের সমস্ত কার্যের তদারক করেন এবং অধিবেশনে সভাপতিত্ব করেন। দৈনন্দিন কাজকর্ম দেখাশোনা ও চালানের জন্য কয়েকজন বেতন ভোগী কর্মচারী থাকে, যথা একজন সেক্রেটারী, একজন হেলথ্ অফিসার, একজন ইন্‌জিনিয়ার ও অন্যান্য কর্মচারী। একটি জেলার সমস্ত গ্রামই জেলাবোর্ডের অধীন এবং এইসব পল্লী অঞ্চলের জনসাধারণের সুখ-স্বাচ্ছন্দ্য বিধান করাই জেলাবোর্ডের কার্য। রাস্তাঘাট ও সেতুনির্মাণ ও সংরক্ষণ, পানীয় জলের সুব্যবস্থার জন্য নলকূপ বসান ও পুষ্করিণী খনন, হাসপাতাল ও

দাতব্য চিকিৎসালয় প্রতিষ্ঠা, সংক্রামক ব্যাধির নিবারণকল্পে টিকা দেওয়া প্রভৃতি কাজ জেলাবোর্ড করিয়া থাকে। এগুলি ছাড়াও নদী পারাপারের জন্য খেয়াঘাট স্থাপন, ডাক বাংলো, বিশ্রামাবাস, হাট বাজার প্রভৃতির প্রতিষ্ঠা ও সংরক্ষণ বোর্ড করিয়া থাকে। পশুমড়ক নিবারণ ও পশুচিকিৎসার বন্দোবস্ত জেলাবোর্ড করে। বর্তমানে শিক্ষা ব্যবস্থার উন্নতির জন্য অনেক জেলায় জেলা স্কুলবোর্ড স্থাপিত হইয়াছে। জেলাবোর্ড প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয় স্থাপনে সাহায্য করেও এই বিদ্যালয় গুলিকে অর্থ সাহায্যও করিয়া থাকে।

জেলাবোর্ডের আয়ের প্রধান উৎস রোডসেস্ বা পথকর। জেলায় জমির খাজনার উপর কয়েক পয়সা বাড়তি কর ধার্য করা হয়। হাট বাজার, খেয়াঘাট, সেতু, খোঁয়াড় প্রভৃতি হইতেও প্রচুর শুল্ক আদায় হয়। আর রাজ্য সরকার প্রয়োজনীয় অর্থ সাহায্য করিয়া থাকে। এইভাবে সংগৃহীত অর্থের দ্বারা ব্যয় নির্বাহ না হইলে বোর্ড সরকারের অনুমতি লইয়া ঋণ সংগ্রহ করিতে পারে। জেলাবোর্ড তার সমস্ত আয়ের শতকরা ২৫ ভাগ জনস্বাস্থ্যের জন্য, প্রায় ১৯ ভাগ রাস্তা ঘাট নির্মাণ ও সংরক্ষণের জন্য, ১৪ ভাগ শিক্ষা বিস্তারের জন্য, ৫ ভাগ পানীয় জল সরবরাহের জন্য ও প্রায় ৬ ভাগ অফিস পরিচালনার জন্য খরচ করে। বাকী অংশ অন্যান্য কাজে ব্যয়িত হয়।

## ॥ লোকাল বোর্ড ॥
## ( Local Board )

আগে প্রায় প্রত্যেক মহকুমায় একটি করিয়া লোকেল বোর্ড ছিল। বিভিন্ন রাজ্যে ইহার ভিন্ন ভিন্ন নাম—কোথাও ইহাকে তালুক বোর্ড, কোথাও বা মহকুমা বোর্ড, কোথাও ইহাকে সার্কেল বোর্ড বলা হয়। বর্তমানে পশ্চিম বংগে এক দার্জিলিং ছাড়া আর কোথাও লোকেল বোর্ড নাই। অন্যূন ৬ জন সদস্য লইয়া ইহা গঠিত হয়। সদস্যদের মধ্য হইতেই একজন সভাপতি ও একজন সহ-সভাপতি নির্বাচিত হইয়া থাকে। সদস্যদের মধ্যে দুই তৃতীয়াংশ নির্বাচিত এবং এক তৃতীয়াংশ মনোনীত। বোর্ডের পরিচালনভার সভাপতির উপর ন্যস্ত থাকে। লোকাল বোর্ডের নিজস্ব কোন ক্ষমতা বা আয়ের উৎস নাই। জেলাবোর্ড যে কাজের ভার তাহাদের উপর দেয় তাহারা তাহাই করে এবং প্রয়োজনীয় অর্থ জেলাবোর্ডই সরবরাহ করে। ইহা জেলা বোর্ডের শাখা বিশেষ। ভারতের স্বায়ত্ব শাসন ব্যবস্থায় ইহা অপ্রয়োজনীয় মনে হওয়ায় এই বোর্ডের বিলোপ সাধন করা হইয়াছে।

## ॥ ইউনিয়ন বোর্ড ॥
## (Union Board)

কয়েকটি গ্রাম লইয়া এক একটি ইউনিয়ন বোর্ড গঠিত হয়। ইউনিয়ন বোর্ডের সদস্য সংখ্যা ৬ জনের কম বা ৯ জনের বেশী হইতে পারে না। সকল সভ্যই নির্বাচিত এবং ইহাদের কার্যকাল চার বৎসর। সদস্যদের মধ্য হইতে একজন সভাপতি ও একজন সহ সভাপতি নির্বাচিত হইয়া থাকে। ইউনিয়ন বোর্ডের নির্বাচনে সকল প্রাপ্ত বয়স্ককে ভোটাধিকার দেওয়া হয় নাই। ভোটাধিকার পাইতে প্রাপ্ত বয়স্ক হওয়া ছাড়াও ন্যূনতম হারে ইউনিয়ন রেট অথবা ন্যূনতম হারে সেস্ দেওয়া চাই অথবা স্কুল ফাইনেল বা অনুরূপ কোন পরীক্ষা পাশ করা চাই। সভাপতির উপর বোর্ডের কার্য নির্বাহের ভার থাকে। ইউনিয়ন বোর্ডের কার্যাদি তদারক করিবার জন্য সার্কেল অফিসার নামে একজন সরকারী কর্মচারী রাজ্যসরকার নিযুক্ত করেন। গ্রামাঞ্চলে শান্তি শৃংখলা রক্ষার জন্য ইউনিয়ন বোর্ড চৌকিদার, দফাদার প্রভৃতি নিয়োগ করে। গ্রামের ছোট খাট ফৌজদারী ও দেওয়ানী মামলার বিচার ও ইউনিয়ন বোর্ড করিয়া থাকে। গ্রামের রাস্তা ঘাট নির্মাণ ও সংরক্ষণ, নলকূপ বসান, প্রাথমিক শিক্ষার ব্যবস্থা, জন্মমৃত্যুর হিসাব রাখা প্রভৃতি কাজ ইউনিয়ন বোর্ড করিয়া থাকে।

চৌকিদারী টেক্স বা ইউনিয়ন রেটই আয়ের প্রধান উৎস। তাহা ছাড়া বিভিন্ন প্রকারের জরিমানা, খোঁয়াড় হইতে এবং বিচারের জন্য কিছু কিছু আদায় হইয়া থাকে। রাজ্য সরকার ও জেলাবোর্ড হইতে কিছু কিছু অর্থ সাহায্য ইউনিয়ন বোর্ড পাইয়া থাকে। তবে চৌকিদার, দফাদার ও কেরাণীর বেতন দিতেই বোর্ডের প্রায় সমস্ত টাকা ব্যয়িত হয়। স্বাধীনতা লাভের পর ইউনিয়ন বোর্ডগুলির বিলোপ সাধন করিয়া তাহাদের জায়গায় গ্রাম পঞ্চায়েৎ স্থাপন করা হইতেছে।

## ॥ গ্রাম পঞ্চায়েৎ ॥
## (Village Panchayats)

প্রাচীন ভারতবর্ষে ছোট খাট সমস্যার সমাধান ব্যাপারে গ্রামের বর্ষীয়ান ও অভিজ্ঞ ব্যক্তিদের পরামর্শ লইয়া কাজ কর্ম চলিত। সাধারণতঃ গ্রামের পাঁচজন বিজ্ঞলোককে দিয়া এই প্রতিষ্ঠান গড়িয়া তোলা হইত বলিয়া ইহাকে পঞ্চায়েৎ বলা হইত। ইংরেজরা ভারতবর্ষ অধিকার করার পর এই পঞ্চায়েৎ

প্রথা ধীরে ধীরে বিলুপ্ত হইয়া যায়, কিন্তু স্বাধীন ভারতে এই প্রথার পুনঃ প্রচলন করা হইয়াছে। বর্তমানে ভারতের পল্লীঅঞ্চলের প্রায় অর্ধেক অংশে গ্রাম পঞ্চায়েৎ স্থাপিত হইয়াছে। ১৯৬০-৬১ সালে গ্রাম পঞ্চায়েতের সংখ্যা প্রায় ২ ৫০ লক্ষে দাঁড়ায়। ১৯৫৬ সালের ২৫শে আগস্ট পশ্চিমবংগ সরকার গ্রাম পঞ্চায়েৎ আইন বিধিবদ্ধ করিয়াছেন। ১৯৫৯ সাল হইতে ইহা কার্যকরী হয়। এই আইন অনুযায়ী ইউনিয়ন বোর্ডগুলিকে ক্রমে ক্রমে তুলিয়া দিয়া তাহাদের জায়গায় পঞ্চায়েৎ প্রথা চালু করা হইতেছে। এই আইনে গ্রামসভা, গ্রাম পঞ্চায়েৎ ও ন্যায় পঞ্চায়েৎ গঠন করার বিধান বিধিবদ্ধ হইয়াছে। এই আইন অনুযায়ী প্রত্যেক গ্রামে একটি করিয়া গ্রামসভা থাকিবে এবং গ্রামে যাহারা আইন সভার ভোটদাতা অর্থাৎ গ্রামের সমস্ত প্রাপ্ত বয়স্ক নরনারী এই গ্রাম সভার সদস্য থাকিবে। গ্রাম সভার অধিবেশন বছরে দুইবার হইবে। বার্ষিক সাধারণ সভায় বছরের আয় ব্যয়ের হিসাব এবং গ্রাম পঞ্চায়েতের কার্য-বিবরণী আলোচিত হইবে। গ্রাম সভার সভ্যদের দ্বারা তাহাদের মধ্য হইতেই গ্রাম পঞ্চায়েতের সদস্যগণ নির্বাচিত হইবে। নির্বাচিত সদস্য সংখ্যা নয় হইতে পনেরর মধ্যে। ইহা ছাড়া সরকার কয়েকজন সদস্য মনোনয়ন করিতে পারেন; কিন্তু এই মনোনীত সভ্যদের ভোটদানের অধিকার থাকিবে না এবং তাহারা পঞ্চায়েতের সভাপতি ও সহ-সভাপতি নির্বাচিত হইতে পারিবে না। সভাপতি ও সহ-সভাপতিকে অধ্যক্ষ ও উপাধ্যক্ষ নামে অভিহিত করা হইবে এব তাহারা নির্বাচিত সদস্যগণ দ্বারা নিবাচিত হইবে। সভ্যদের কার্যকাল চার বৎসর। কয়েকটি গ্রাম পঞ্চায়েৎ লইয়া গঠিত হইবে এক একটা অঞ্চল পঞ্চায়েৎ। প্রত্যেক গ্রাম পঞ্চায়েৎ হইতে একজন করিয়া সদস্য অথবা গ্রামসভার প্রতি ২৫০ জন সভ্যের জন্য একজনের ভিত্তিতে অঞ্চল পঞ্চায়েতে সদস্য নিযুক্ত হইবে। অঞ্চল পঞ্চায়েতের কার্যকালও চার বৎসর। গ্রামের শান্তি ও শৃংখলা রক্ষা করা, চৌকিদার ও দফাদারদের নিয়োগ ও পরিচালনা অঞ্চল পঞ্চায়েতের প্রধান কাজ। অঞ্চল পঞ্চায়েতের একজন সম্পাদক থাকিবেন এবং তিনি রাজ্যসরকার কর্তৃক নিযুক্ত হইবেন।

অঞ্চল পঞ্চায়েৎ আবার ন্যায় পঞ্চায়েৎ গঠন করিবে। ন্যায় পঞ্চায়েতের পাঁচজন বিচারক থাকিবে এবং ইহারা গ্রাম পঞ্চায়েৎ হইতে নিবাচিত হইবে। নির্দিষ্ট এলাকার মধ্যে ছোট-খাট দেওয়ানী ও ফৌজদারী মামলার বিচারের ভার-এই ন্যায় পঞ্চায়েতের উপর ন্যস্ত থাকিবে।

## সমাজ উন্নয়ন পরিকল্পনা ও কার্যাবলী ॥

**( Modern Community Development activities. The Protection of the Community and necsesary Organisation for it. )**

সমাজ উন্নয়ন পরিকল্পনা নব ভারত গঠনের একটি অভিনব ব্যবস্থা। আমাদের এই ভাবতযুক্ত রাষ্ট্র গ্রাম প্রধান দেশ এবং এই দেশের শতকরা আশীজন লোক গ্রামে বাস করে। কিন্তু বর্তমানে গ্রামাঞ্চলের জীবন অনুন্নত ও নানা সমস্যাসংকুল। সুতরাং ভারতের উন্নতি বিধান করিতে হইলে প্রথম ও প্রধান প্রয়োজন ভারতের গ্রামাঞ্চলের উন্নতিসাধন। পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যেমন শহরাঞ্চলে দ্রুত শিল্পোন্নয়ন ও অন্যান্য উন্নয়নমূলক কাজ অনুসৃত হইতেছে তেমনি সমাজ উন্নয়ন পরিকল্পনার মাধ্যমে গ্রামাঞ্চলের উন্নতি সাধনের ও চেষ্টা সুরু হইয়াছে। স্বাধীনতা লাভের পর আমাদের জাতীয় সরকার পল্লী অঞ্চলের সর্বাংগীন উন্নতি সাধনের উদ্দেশ্যে ১৯৫২ সালের ২রা অক্টোবর সমাজ উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করিয়াছেন। ইহার মূল উদ্দেশ্য দুইটি—(১) গ্রামবাসীদের আত্মনির্ভরশীল হইতে সাহায্য করা, ও (২) গ্রামাঞ্চলের সামগ্রিক উন্নতি সাধন করা। কৃষি উৎপাদন বৃদ্ধি, গ্রামাঞ্চলের পথঘাটের উন্নতি সাধন, পরিবহন ব্যবস্থার প্রসার, কুটীর-শিল্পের উন্নয়ন, প্রাথমিক শিক্ষার বিস্তার, জনস্বাস্থ্যের উন্নয়ন, বেকার সমস্যার সমাধান, আমোদ-প্রমোদের ব্যবস্থা ইত্যাদি কাজ সমাজ উন্নয়ন পরিকল্পনার অন্তর্ভুক্ত। অবশ্য এই সমস্ত বিষয়ে গ্রামবাসীরা যাহাতে নিজেরাই উদ্যোগী হয় সে বিষয়ে সবিশেষ দৃষ্টি রাখা প্রয়োজন।

ভারতের বিভিন্ন রাজ্যে এই সমাজ উন্নয়ন পরিকল্পনার কাজ সুরু হইয়াছে। সাধারণতঃ তিনশত গ্রাম, দুই লক্ষ গ্রামবাসী ও দেড়লক্ষ একর জমি লইয়া একটি পরিকল্পনা অঞ্চল গঠিত হয়। একটি পরিকল্পনা অঞ্চলকে আবার তিনটি উন্নয়ন ব্লকে বিভক্ত করা হয়। এক একটি উন্নয়ন ব্লকের অধীনে প্রায় একশতটি করিয়া গ্রাম থাকে। প্রত্যেকটি ব্লক আবার চার পাচটি অঞ্চলে বা মণ্ডলে বিভক্ত হয়। এইরূপ এক একটি মণ্ডল গঠিত হয় পনের হইতে পঁচিশটি গ্রাম লইয়া। প্রত্যেক মণ্ডলে একজন করিয়া গ্রামসেবক থাকেন। তিনি ব্যক্তিগতভাবে গ্রামবাসীদের সংগে যোগাযোগ রক্ষা করেন। ব্লকের কাজ পরিচালনার জন্য প্রত্যেক ব্লকে একজন করিয়া Block Development Officer ( ব্লক উন্নয়ন অফিসার ), কৃষি সম্প্রসারণ অফিসার ও সমাজ শিক্ষা

সংগঠক নিযুক্ত হইয়া থাকে। তাহা ছাড়া গ্রামবাসীদের সংগে কাজ করিবার জন্য গ্রামসেবক ও গ্রামসেবিকা, পশুচিকিৎসক ও কৃষি ডিমনস্ট্রেটার থাকে। জাতীয় সম্প্রসারণও সেবার মাধ্যমে প্রথমে একটি অঞ্চলের লোকদিগকে সমাজ উন্নয়ন পরিকল্পনা সম্বন্ধে উৎসাহিত করা হয়। তাহাদের মধ্যে কিছুটা উৎসাহের সঞ্চার হইলে অঞ্চলটিকে সমাজ উন্নয়ন পরিকল্পনা কেন্দ্রের অধীনে লইয়া আসা হয়।

জনসাধারণকে উন্নত জীবনাদর্শের প্রতি আকৃষ্ট করিতে হইলে প্রথম প্রয়োজন তাহাদের মানসিক উৎকর্ষ সাধন। কারণ গ্রামজীবনে দীর্ঘকাল ধরিয়া বিভিন্ন কুসংস্কার সঞ্চিত হইয়া আছে। নূতন কোন চিন্তা বা নূতন কোন পরিকল্পনা তাহাদের মধ্যে সঞ্চারিত করার চেষ্টা করিলে তাহারা এই পরিবর্তনকে ভয় পায় এবং নূতন গ্রহণ না করিয়া প্রচলিত জীবন পদ্ধতিকে আঁকড়াইয়া ধরিয়া থাকিতে চায়। গ্রামবাসীদিগকে নূতন আদর্শের প্রতি শ্রদ্ধাশীল করিয়া তুলিতে হইবে। তাহাদের মানসিক উৎকর্ষ সাধনের জন্য শিক্ষার ক্ষেত্রে আরও ব্যাপক উন্নতির প্রয়োজন। সাধারণ শিক্ষার সংগে সংগে কারিগরী শিক্ষা, কৃষিবিদ্যা ও কুটীর শিল্প প্রভৃতিরও উপযুক্ত শিক্ষাদানের ব্যবস্থা করিতে হইবে। গ্রামে বসবাসেব উপযুক্ত পরিবেশ সৃষ্টি করিতে হইলে আমাদের প্রধান কর্তব্য হইবে গ্রামের রাস্তা-ঘাটের উন্নতিবিধান করা। রাস্তা-ঘাটের উন্নতির সংগে সংগে যেমন এক গ্রাম হইতে অন্য গ্রামে গমনাগমন সহজ হইবে এবং এক গ্রামের সংগে অন্য গ্রামের সংযোগ স্থাপিত হইবে তেমনি ব্যবসা-বাণিজ্যেরও উন্নতি হইবে। গ্রামের কুটির-শিল্প ও কৃষিকার্যের উন্নতি সাধনও একান্ত প্রয়োজন। জনসাধারণ যদি তাহাদের বিভিন্ন সমস্যার সমাধানে সরকারের সংগে পূর্ণ সহযোগীতা করে তবে গ্রামগুলির উন্নতি বিধান সহজসাধ্য হইয়া উঠিবে। তবে ইহাও ঠিক যে সমস্ত সরকারী কর্মচারী এই উন্নযন পরিকল্পনার সঙ্গে যুক্ত আছে বা থাকিবে তাহাদিগকেও একটু অহংকার শূন্য ও কর্তৃত্বাভিমান শূন্য হইয়া জনসাধারণের সংগে অন্তরংগ ভাবে মিশিতে হইবে। সদা সর্বদা সহরে বাস করিয়াও ক্ষণিক গ্রামে গিয়া গ্রামবাসীর উন্নতি সম্ভব নয়। গ্রামবাসীদের সুখ দুঃখের সংগে যদি নিজেদের মিলাইতে পারে তবেই গ্রামের উন্নতি।

## অনুশীলনী

১। স্থানীয় স্বায়ত্তশাসন বলিতে কি বুঝ ?

[What do you understand by Local administration ?]

২। কলিকাতা কর্পোরেশনের গঠন ও কার্য সম্পর্কে যাহা জান লিখ।

[Write what you know about the formation and activities of the Calcutta Corporation.]

৩। জেলা ও গ্রাম অঞ্চলের স্থানীয় স্বায়ত্তশাসন সম্পর্কে আলোচনা কর।

[Discuss the local self government in the districts and the Country side.]

৪। সমাজ উন্নয়ন পরিকল্পনা কাহাকে বলে ? ভারত যুক্তরাষ্ট্রে সমাজ উন্নয়ন বিষয়ক কার্যাবলী সম্পর্কে একটি সংক্ষিপ্ত বিবরণ দাও।

[What is Block Development ? Give an account of the modern community development activities.]

# পঞ্চম অধ্যায়

## ॥ ভারত যুক্তরাষ্ট্রে গণতান্ত্রিক সরকার ॥

## (Democratic Government in our States and in the Indian Union.)

স্বাধীনতা লাভের পর ভারতীয় জনগণ ভারতে একটি সার্বভৌম গণতান্ত্রিক শাসনতন্ত্রের প্রতিষ্ঠা করে। ১৯৫০ সালের ২৬শে জানুয়ারী ভারতে যে নূতন সংবিধান প্রবর্তিত হয় সেই সংবিধান অনুযায়ী ভারতকে ভারত যুক্তরাষ্ট্র এই আখ্যা দেওয়া হইয়াছে। এখন সার্বভৌম গণতান্ত্রিক রাষ্ট্র বলিতে কি বুঝা যায় তাহাই বিবেচনা করা হউক।

ভারত একটি সার্বভৌম রাষ্ট্র অর্থাৎ ইহার উপর কোন বিদেশী রাষ্ট্রের কোন আইন বা নির্দেশ বাধ্যতামূলকভাবে প্রযোজ্য হইবে না। অন্যান্য স্বাধীন রাষ্ট্রের মত সে স্বাধীন ক্ষমতা ও মর্যাদা অর্জন করিয়াছে। যদিও ভারত ক্যানাডা, অস্ট্রেলিয়া প্রভৃতি দেশগুলির সঙ্গে বৃটিশ কমনওয়েলথের অন্তর্ভুক্ত রহিয়াছে তবুও সে এই কমনওয়েলথের নির্দেশ মানিতে বাধ্য নয়। তার আভ্যন্তরীণ শাসন বা বৈদেশিক নীতি সম্বন্ধে কমনওয়েলথের কোন কর্তৃত্বই নাই। কমনওয়েলথের অন্তর্ভুক্ত থাকা না থাকা সম্পূর্ণ স্বেচ্ছামূলক এবং প্রয়োজন বোধ করিলে সে কমনওয়েলথের সংগে সমস্ত সম্পর্ক ছিন্ন করিতে পারে।

ভারতকে গণতান্ত্রিক বলার তাৎপর্য এই যে ভারতের সংবিধান ভারতের জনগণকে সমস্ত গণতান্ত্রিক অধিকারগুলি দিয়াছে। ব্যক্তি স্বাধীনতা, স্বাধীন চিন্তা, স্বাধীন মত প্রকাশ, স্বাধীন ধর্মবিশ্বাস, ভোটাধিকার ও নির্বাচিত দায়িত্বশীল সরকার প্রতিষ্ঠা ভারতের গণতান্ত্রিক শাসনের মুখ্য উদ্দেশ্য। আর ভারতকে সাধারণ তন্ত্র বলা হয় এই কারণে যে ইহার শাসনভার কোন রাজ বংশের উপর ন্যস্ত নয়। এখানে প্রজারাই প্রকৃত শাসক এবং জনসাধারণের পরোক্ষ ভোটের দ্বারা রাষ্ট্রপতি নির্দিষ্টকালের জন্য নির্বাচিত হন।

**ভারতীয় সংবিধানের মূল বৈশিষ্ট্য :**—নূতন সংবিধানে ভারতকে যুক্তরাষ্ট্রের ভিত্তিতে গঠন করা হইয়াছে। যুক্তরাষ্ট্রীয় শাসন ব্যবস্থার সমস্ত শাসন ক্ষমতা কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের মধ্যে ভাগ করিয়া দেওয়া হয়। ফলে প্রাদেশিক শাসন বজায় থাকে। লিখিত আইনের দিক হইতে

বিচার করিলে ভারতের শাসনতন্ত্র কঠোর ও অনমনীয়। রাষ্ট্রের প্রধান হিসাবে একজন শাসক থাকিলেও মন্ত্রী পরিষদই শাসন ব্যবস্থা পরিচালনা করেন। তাহা ছাড়া ভারতকে একটা ধর্ম নিরপেক্ষ রাষ্ট্ররূপে স্বীকার করা হইয়াছে অর্থাৎ এখানে জাতি বা ধর্মের ক্ষেত্রে কোন বৈষম্য থাকিবে না এবং ভারতীয় নাগরিককে জাতি ধর্ম নির্বিশেষে কতকগুলি মৌলিক অধিকার দেওয়া হইয়াছে। এই মৌলিক অধিকারগুলির মধ্যে আছে সাম্যের অধিকার অর্থাৎ আইনের চোখে এখানে সবাই সমান। জাতিধর্ম, স্ত্রীপুরুষ নির্বিশেষে সমস্ত বিষয়ে সকলের সমান অধিকার এবং শিক্ষা ক্ষেত্রে ও চাকুরির ক্ষেত্রে সমান সুযোগ। তাহা ছাড়া ধর্ম সম্বন্ধে স্বাধীনতার অধিকার, স্বাধীন মতামত প্রকাশের অধিকার, সম্পত্তি ভোগের অধিকাব, যে কোন বৃত্তি অনুশীলনের অধিকার ও ন্যায় বিচার পাওযার অধিকার সকলের আছে। এই সমস্ত মৌলিক অধিকারগুলিব মধ্যে কোনটি কোন কারণে ক্ষুন্ন হইলে প্রত্যেক নাগরিকেরই ভাবতের সর্বোচ্চ বিচারালযে অর্থাৎ সুপ্রীম কোর্টে বিচারপ্রার্থী হওযাব অধিকার আছে।

**ভারতযুক্ত রাষ্ট্রের গঠন** (Formation of the Indian Union) শাসন ব্যবস্থায় রাষ্ট্র পরিচালনার ক্ষমতা যদি শুধু একটি কেন্দ্রীয সরকারের হাতে ন্যস্ত থাকে তাহা হইলে তাহাকে বলে এককেন্দ্রিক শাসনব্যবস্থা। আর রাষ্ট্র পরিচালনার ভার যদি বিভিন্ন রাজ্যেব মধ্যে বন্টন করিয়া দেওয়া হয় তাহা হইলে তাহাকে যুক্ত রাষ্ট্রীয শাসন ব্যবস্থা বলে। ভারতের শাসন ব্যবস্থা যুক্তরাষ্ট্রের ভিত্তিতে গঠিত হইয়াছে। কারণ রাষ্ট্রের আযতন বিপুল, ভাষা বিভিন্ন, জলবায়ু বিভিন্ন ও ধর্ম সংস্কৃতি বিভিন্ন। এই সমস্ত স্বাতন্ত্র্যের কথা চিন্তা করিলে যুক্তরাষ্ট্রীয় শাসন ব্যবস্থাই এখানে উপযুক্ত। ভারতীয় যুক্তরাষ্ট্র মোট ষোলটি রাজ্য লইয়া গঠিত। এই ষোলটি বাজ্য হইল আসাম, পশ্চিমবংগ, বিহার, উড়িষ্যা, উত্তরপ্রদেশ, বাজস্থান, পাঞ্জাব, মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র, গুজরাট, অন্ধ্র, মহীশূর, মাদ্রাজ, কেবালা, জম্মু ও কাশ্মীর ও নাগাভূমি, এই কয়টি রাজ্যের স্বাতন্ত্র্য স্বীকৃত হইযাছে। ইহা ছাড়া ৭টি কেন্দ্রীয শাসনাধীন এলাকা আছে। সেগুলি হইল ত্রিপুবা, মনিপুব, দিল্লী, হিমাচলপ্রদেশ, আন্দামান ও নিকোবর দ্বীপপুঞ্জ এবং লাক্ষা মিনিকয় ও আমীনদ্বীপপুঞ্জ ও দাদরা ও নগর হাভেলি। ছোট বড এই সমস্ত রাজ্যের অঞ্চলগুলির সমন্বয়ে গড়িযা উঠিয়াছে ভারতীয যুক্তরাষ্ট্র বা ইণ্ডিয়ান ইউনিয়ন। বড় রাজ্যগুলির অনেক বিষয়ে রাষ্ট্রীয় স্বাধীনতা আছে। কিন্তু ছোট রাজ্যগুলির উপর কেন্দ্রীয়

সরকার অভিভাবকের কাজ করেন বলিয়া এই রাজ্যগুলির রাষ্ট্রীয় ক্ষমতা অপেক্ষাকৃত কম।

আবার এই সমস্ত রাজ্য ও কেন্দ্রীয় শাসনভুক্ত এলাকাগুলিকে পূর্ব, পশ্চিম, উত্তর, দক্ষিণ ও মধ্য এই পাঁচটি বড় অঞ্চলে ভাগ করা হইয়াছে। পূর্ব অঞ্চলে আছে আসাম, পশ্চিমবংগ, বিহার, উড়িষ্যা, ত্রিপুরা ও মণিপুর। বোম্বাই ও মহীশূর অঞ্চল লইয়া গঠিত হইয়াছে পশ্চিম অঞ্চল। উত্তর অঞ্চলে আছে পাঞ্জাব, রাজস্থান, জম্মু ও কাশ্মীর, দিল্লী ও হিমাচল প্রদেশ। অন্ধ্র, মাদ্রাজ, কেরালা নিয়া দক্ষিণ অঞ্চল আর মধ্য অঞ্চল গঠিত হইয়াছে উত্তর প্রদেশ ও মধ্যপ্রদেশ লইয়া। এই সমস্ত বৃহৎ অঞ্চলের প্রত্যেকটিতে একটি করিয়া আঞ্চলিক পরামর্শ কমিটি গঠন করা হইয়াছে। শাসনতান্ত্রিক ক্ষমতার দিক হইতে এই সমস্ত কমিটির কোন ক্ষমতা নাই—ইহাদের কাজ হইল প্রশাসনিক ও উন্নয়নমূলক কাজে পরামর্শ দান করা। স্বতন্ত্র রাজ্যগুলি তাহাদের আভ্যন্তরীণ বিষয়ে সম্পূর্ণ স্বাধীন। কিন্তু নৌ, বিমান, সেনা, ডাক, তার, রেলপথ ও আবগারী প্রভৃতি সর্ব ভারতীয় স্বার্থের ক্ষেত্রে রাজ্যগুলিকে কেন্দ্রের আদেশ ও নির্দেশ মানিয়া চলিতে হয়।

## ভারত রাষ্ট্রের কাঠামো

### ॥ কেন্দ্রীয় সরকার ॥

### ( Union Government )

ভারতীয় সংবিধান অনুযায়ী কেন্দ্রে ও রাজ্যে দায়িত্বশীল শাসন ব্যবস্থার প্রবর্তন হইয়াছে। এই দায়িত্বশীল কেন্দ্রীয় শাসন বিভাগ রাষ্ট্রপতি, উপরাষ্ট্রপতি এবং মন্ত্রীসভা লইয়া গঠিত হইয়াছে। রাজ্যসভা ও আইনসভা এই দুইটি পরিষদ নিয়া গঠিত হইয়াছে কেন্দ্রিয় আইনসভা। কেন্দ্রীয় আইন সভাকে সংসদ বা পার্লামেণ্ট বলা হয়। আইনসভার দুইটি কক্ষ আছে। একটি রাজ্যসভা (council of states), অপরটি লোকসভা (House of People)। কেন্দ্রের শাসনতান্ত্রিক ক্ষমতা রাষ্ট্রপতি ও মন্ত্রীসভার মধ্যে কেন্দ্রীভূত।

**রাষ্ট্রপতি** :—রাষ্ট্রপতি জনসাধারণের দ্বারা প্রত্যক্ষভাবে নির্বাচিত হন না। কেন্দ্রীয় সংসদের রাজ্যসভা ও লোকসভা এবং রাজ্যবিধানসভা সমূহের নির্বাচিত সদস্যরা সম্মিলিতভাবে তাঁহাকে নির্বাচিত করেন। রাষ্ট্রপতির

কার্যকাল পাঁচ বৎসর। রাষ্ট্রপতি হইলেন সকল ক্ষমতার আধার এবং তাঁহার নামেই শাসনকার্য পরিচালিত হয়। আইনতঃ সকল ক্ষমতাই রাষ্ট্রপতির। সংবিধানে তাঁহাকে সমস্ত ক্ষমতার অধিকারী করিলেও কার্যতঃ শাসনতান্ত্রিক ক্ষমতা মন্ত্রীসভা ও মন্ত্রীসভার পক্ষে প্রধান মন্ত্রীর হস্তে ন্যস্ত। এই মন্ত্রীসভা সংসদের নিকট যৌথভাবে দায়ী।

রাষ্ট্রপতিকে বৎসরে অন্ততঃ দুইবার সংসদের অধিবেশন আহ্বান করিতে হয়। তাঁহার কার্যকাল উত্তীর্ণ হওয়ার পর তিনি আবার ঐ পদের জন্য নির্বাচন প্রার্থী হইতে পারেন। সংবিধান ভংগের অভিযোগে পার্লামেন্ট সমস্ত দিক বিচার বিবেচনা করিয়া অভিযোগ সত্য প্রমাণিত হইলে রাষ্ট্রপতিকে অপসারিত করিতে পারে। কিন্তু কোন বিচারালয়ে তাঁহার বিরুদ্ধে কোন অভিযোগ আনিয়া বিচার প্রার্থনা করা চলিবে না। রাষ্ট্রপতি

পদে নিযুক্ত হওয়ার যোগ্যতার মাপকাঠি হইল:—(১) তাঁহাকে অবশ্যই ভারত যুক্তরাষ্ট্রের নাগরিক হইতে হইবে, (২) তাঁহাকে অবশ্যই অন্যূন ৩৫ বৎসর বয়স্ক হইতে হইবে এবং (৩) আইনতঃ লোকসভায় নির্বাচিত হওয়ার যোগ্যতা তাঁহার থাকা চাই। সরকারী কার্যে নিযুক্ত কোন ব্যক্তি রাষ্ট্রপতি পদপ্রার্থী হইতে পারেন না। রাষ্ট্রপতি পার্লামেন্ট বা রাজ্যের আইন সভার সদস্য থাকিতে পারেন না। রাষ্ট্রপতি পদ গ্রহণের পূর্বে তাঁহাকে সুপ্রীম কোর্টের প্রধান বিচারপতির সাম্‌নে বিশ্বস্ততার সহিত কার্য পরিচালনা, সংবিধানের স্বরূপ বজায় রাখা এবং জনগণের সেবা ও কল্যাণে নিজকে নিয়োজিত করার শপথ গ্রহণ করিতে হয়। তিনি বিনা ভাড়ায় সরকারী প্রাসাদে বাস করিতে পারেন এবং অন্যান্য নির্দিষ্ট ভাতা সহ তাঁহার মাসিক বেতন দশ হাজার টাকা।

রাষ্ট্রপতিকে যে সমস্ত ক্ষমতা দেওয়া হইয়াছে সেইগুলি মোটামুটি এইরূপ:— রাষ্ট্রপতি শাসন পরিচালনা বিভাগের সর্বময় কর্তা। তাঁহার নামেই শাসনকার্য পরিচালিত হইয়া থাকে। তিনিই সৈন্যবাহিনীর সর্বাধিনায়ক। মন্ত্রিসভার সদস্যগণকে নিযুক্ত করিবার ভারও তাঁহার উপর। তিনি প্রথমে প্রধান মন্ত্রীকে নিযুক্ত করেন এবং পরে প্রধান মন্ত্রীর পরামর্শ অনুযায়ী অন্যান্য মন্ত্রীদিগকে নিযুক্ত করেন। ভারতের এটর্নী জেনারেল, অডিটর জেনারেল, সুপ্রীমকোর্ট ও হাইকোর্টের বিচারপতিগণ, পাব্লিক সার্ভিস কমিশনের সদস্যগণ, নির্বাচন কমিশনার এবং রাজ্যপালগণও তাঁহার দ্বারা নিযুক্ত হন।

রাষ্ট্রপতির অনুমোদন ব্যতীত কোন বিল আইনে পরিণত হইতে পারে না। আইন সভার অধিবেশন আহ্বান করিতে কিংবা প্রয়োজন হইলে স্থগিত রাখিতেও তিনি পারেন। আবার উভয় কক্ষের যুক্ত অধিবেশনও আহ্বান করিতে পারেন। কেন্দ্রীয় আইনসভার ঊর্দ্ধ কক্ষ বা রাজ্যসভার সদস্যদের মধ্যে মোট বারজনকে তিনি নিযুক্ত করেন। আবার নিম্নকক্ষ বা লোকসভার মধ্যে তিনি এ্যাংলো ইণ্ডিয়ান সদস্যদিগকে মনোনীত করিয়া থাকেন। তিনি ইচ্ছা করিলে লোকসভা ভাঙিয়া দিয়া নূতন নির্বাচনের ব্যবস্থা করিতে পারেন এবং যে কোন বিল নাকচ করিতে অথবা পুনর্বিবেচনার জন্য আইনসভায় ফেরত পাঠাইতে পারেন। যখন আইনসভার অধিবেশন চলে না তখন প্রয়োজন হইলে রাষ্ট্রপতি অর্ডিনেন্স বা জরুরী আইন প্রয়োগ করিতে পারেন। কিন্তু আইনসভার অধিবেশন সুরু হইলেই ইহা ছয়

সপ্তাহের মধ্যে পরিষদের কাছে পেশ করিতে হয়। সরকার নূতন বছর আরম্ভ হওয়ার আগেই আগামী বছরের আয়-ব্যয়ের তালিকা (Budget) রাষ্ট্রপতির সুপারিশ অনুযায়ী আইনসভায় উপস্থিত করেন। রাষ্ট্রপতির সুপারিশ ছাড়া কোন বাজেট লোকসভায় উপস্থাপিত করা যায় না। যখন দেশ কোন জরুরী অবস্থার সম্মুখীন হয় তখন রাষ্ট্রপতি জরুরী অবস্থা ঘোষণা করিতে পারেন। কোন রাজ্যপালের বিবরণী পাঠ করিয়া রাষ্ট্রপতি যদি মনে করেন সেই রাজ্য শাসনতন্ত্র অনুযায়ী পরিচালিত হইতেছে না তখন একটা ঘোষণা দ্বারা তিনি ঐ রাজ্যের শাসনভার নিজ হস্তে গ্রহণ করিতে পারেন। কোন কোন ক্ষেত্রে দণ্ডিত ব্যক্তিকে ক্ষমা করিবার বা দণ্ড হ্রাস করিবার বা দণ্ডাদেশ স্থগিত রাখিবার ক্ষমতা রাষ্ট্রপতির আছে।

**উপরাষ্ট্রপতি** :—কেন্দ্রীয় আইনসভার দুইটি কক্ষের অর্থাৎ রাজ্যসভা ও লোকসভার সদস্যরা মিলিত হইয়া একজন উপরাষ্ট্রপতি নিযুক্ত করেন। এই উপরাষ্ট্রপতি হওয়ার যোগ্যতার মাপ কাঠিও ঠিক রাষ্ট্রপতির মত। উপরাষ্ট্রপতির প্রধান কাজ রাজ্যসভার সভাপতিত্ব করা। তবে কোন সময় রাষ্ট্রপতি অসুস্থ হইলে কিংবা হঠাৎ তাঁর মৃত্যু হইলে নূতন রাষ্ট্রপতি নিযুক্ত না হওয়া পর্যন্ত তিনি রাষ্ট্রপতির পদ অধিকার করিতে পারেন।

**মন্ত্রী পরিষদ** :—রাষ্ট্রপতি প্রথমে লোকসভার সংখ্যা গরিষ্ঠ দলের নেতাকে প্রধান মন্ত্রী নিযুক্ত করেন এবং তাঁহাকে মন্ত্রী পরিষদ গঠন করিবার আহ্বান জানান। প্রধান মন্ত্রীর পরামর্শ অনুযায়ী রাষ্ট্রপতি কর্তৃক অন্যান্য মন্ত্রীরা নিযুক্ত হন। এই মন্ত্রীদের অবশ্যই লোকসভার সদস্য হইতে হয়। মন্ত্রী নিয়োগকালে যদি কোন ব্যক্তি আইনসভার কোন না কোন কক্ষের সভ্য না থাকেন তাহা হইলে তাঁহাকে নিয়োগকাল হইতে ছয় মাসের মধ্যে যে কোন কক্ষের সভ্য হইতে হইবে। ইহা না হইলে তাঁহাকে পদত্যাগ করিতে হইবে। মন্ত্রীরা যে কোন কক্ষের অধিবেশনে যোগদান করিতে পারেন। মন্ত্রীদের বেতন আইনসভাই ঠিক করিয়া দেয়। প্রধানমন্ত্রী মন্ত্রী পরিষদের সভাপতিত্ব করেন। প্রত্যেক মন্ত্রী এক বা একাধিক বিভাগের শাসনকার্য পরিচালনা করেন। মন্ত্রী তিন শ্রেণীর দেখা যায়; যথা :—পরিষদভুক্ত মন্ত্রী (cabinet ministers), রাষ্ট্রমন্ত্রী (Ministers of State) এবং উপমন্ত্রী (Deputy ministers)। কিন্তু সকল মন্ত্রীই মন্ত্রী পরিষদের সদস্য নহেন। শুধু পরিষদভুক্ত মন্ত্রীরাই মন্ত্রি-পরিষদের সভ্য। ক্যাবিনেট মন্ত্রীরা সাধারণতঃ এক বা একাধিক বিভাগের ভার গ্রহণ করেন এবং এই সমগোষ্ঠীর মন্ত্রীরা মাঝে

মাঝে একত্রিত হইয়া প্রধান প্রধান বিষয়ে আলোচনাপূর্বক সরকারী নীতি নির্ধারণ করেন। রাষ্ট্র-মন্ত্রীদের কোন বিভাগের ভার নাও দেওয়া যাইতে পারে এবং তাহারা ইচ্ছামত কোন ক্যাবিনেট মন্ত্রীসভায় যোগদান করিতে পারে না। ক্যাবিনেট বা পরিষদভুক্ত মন্ত্রীদের কাজে সাহায্য করিবার জন্যই রাষ্ট্রমন্ত্রী ও উপমন্ত্রী নিযুক্ত করা হয়। পদ মর্যাদায় রাষ্ট্রমন্ত্রী ও উপমন্ত্রীরা পরিষদভুক্ত মন্ত্রীদের অপেক্ষা নিম্ন। মন্ত্রী-পরিষদই দেশের প্রকৃত শাসনকার্য পরিচালনা করেন এবং সমবেতভাবে তাঁহারা তাঁহাদের কাজের জন্য লোক-সভার নিকট দায়ী থাকেন। কোন জরুরী অবস্থার উদ্ভব হইলে মন্ত্রী-পরিষদের অধিবেশনে তার উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়। এই মন্ত্রী-পরিষদের সভাপতিত্ব করেন প্রধানমন্ত্রী। প্রধানমন্ত্রী ইচ্ছা করিলে কোন বিভাগের ভার নাও নিতে পারেন। তিনি সমস্ত বিভাগের কাজই পরিদর্শন করিতে পারেন এবং বিভাগীয় মন্ত্রীদের সংগে আলোচনা করিয়া বিভাগীয় কাজ স্থির করিয়া দিতে পারেন। প্রধানমন্ত্রী দেশের গুরুত্বপূর্ণ বিষয়গুলি রাষ্ট্রপতির গোচরীভূত করেন এবং আইন সভায় প্রধানমন্ত্রী যে নীতির বিশ্লেষণ করেন তাহাই সরকারী নীতি বলিয়া ধরিয়া লওয়া হয়। মন্ত্রীদের কাজে সাহায্য করিবার জন্য বিভিন্ন বিভাগে রাষ্ট্রমন্ত্রী ও উপমন্ত্রী ছাড়াও সেক্রেটারী, ডেপুটি সেক্রেটারী ও অন্যান্য কর্মচারী নিযুক্ত করা হয়। মন্ত্রিগণ তাঁহাদের বিভাগ পরিচালনার সাফল্য বা ত্রুটির জন্য ব্যক্তিগতভাবে লোকসভার নিকট দায়ী থাকেন না; সমস্ত বিভাগ পরিচালনার ব্যাপারে সাফল্য বা অসাফল্যের জন্য সমষ্টিগতভাবে দায়ী থাকেন। আইনসভা যদি কোন কারণে মন্ত্রীদের উপর অসন্তুষ্ট হয় এবং অনাস্থা প্রস্তাব গ্রহণ করে তবে মন্ত্রীদের পদত্যাগ ছাড়া গত্যন্তর থাকে না।

কেন্দ্রীয় সরকারের শাসন সম্বন্ধীয় কাজগুলি মোটামুটি এই কয়েকটি বিভাগে বিভক্ত করা হইয়াছে :—

(১) **পররাষ্ট্র দপ্তর**—এই দপ্তরের কার্য হইল ভিন্ন রাষ্ট্রের সংগে কূটনৈতিক সম্বন্ধ স্থাপন ও রক্ষা।

(২) **দেশরক্ষা দপ্তর**—দেশের আভ্যন্তরীণ গোলযোগ নিবারণ ও বৈদেশিক আক্রমণ হইতে দেশকে রক্ষা করার ভার এই দপ্তরের। স্থল, নৌ ও বিমানবাহিনী এই দপ্তরের অধীন।

(৩) **স্বরাষ্ট্র দপ্তর**—দেশের আভ্যন্তরীণ শান্তি ও শৃংখলা রক্ষা, সরকারী কর্মচারী নিয়োগ ও চীফ কমিশনার শাসিত প্রদেশ ও আন্দামান নিকোবর

দ্বীপপুঞ্জের শাসনভার পরিচালনা করার দায়িত্ব এই দপ্তরের উপর অর্পিত।

(৪) **শিক্ষাদপ্তর**—দেশের শিক্ষা বিষয়ে নীতি নির্ধারণ করা ও শিক্ষার ব্যাপারে যথোপযুক্ত ব্যবস্থা করা এই দপ্তরের দায়িত্ব।

(৫) **স্বাস্থ্যদপ্তর**—দেশের স্বাস্থ্যোন্নতির ব্যবস্থা এই দপ্তরের অধীন।

(৬) **রাজস্ব দপ্তর**—এই দপ্তর দেশের আয় ব্যয় সম্বন্ধীয় সমস্ত কাজ পরিচালনা করে।

(৭) **খাদ্য ও কৃষি দপ্তর**—খাদ্য উৎপাদন ও সরবরাহ এবং কৃষিকার্যের উন্নতি সাধনের ভার এই দপ্তরের উপর অর্পিত।

(৮) **শিল্প ও উৎপাদন দপ্তর**—শিল্পের উন্নতি ও অগ্রগতির ব্যবস্থা করার ভার এই দপ্তরের উপর ন্যস্ত।

(৯) **শ্রম দপ্তর**—শ্রমিকদের স্বাস্থ্যরক্ষা ও উন্নতির ব্যবস্থা করার দায়িত্ব এই দপ্তরের।

(১০) **যোগাযোগ দপ্তর**—এই দপ্তর ডাক, তার, টেলিগ্রাফ, টেলিফোন প্রভৃতি পরিচালনা করে।

(১১) **রেলওয়ে দপ্তর**—রেলপথ সম্বন্ধীয় সমস্ত বিষয়ের সুষ্ঠু পরিচালনার ভার এই দপ্তরের উপর ন্যস্ত।

(১২) **বাণিজ্য ও শিল্পদপ্তর**—দেশের অন্তর্বাণিজ্য ও বহির্বাণিজ্যের নীতি নির্ধারণ ও শিল্পসংক্রান্ত বিষয় নির্ধারণের ভার এই দপ্তরের উপর অর্পিত।

(১৩) **পরিকল্পনা, সেচ ও বিদ্যুৎশক্তি দপ্তর**—এই দপ্তর পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সেচ ও বিদ্যুৎ শক্তি উৎপাদন ও নিয়ন্ত্রণের ব্যবস্থা করে।

(১৪) **প্রচার ও বেতার দপ্তর**—দেশের বেতার নিয়ন্ত্রণ ও পরিচালনার ব্যবস্থা ও সংবাদপত্র পরিচালনা ও নিয়ন্ত্রণের ভার এই দপ্তরের উপর।

(১৫) **বাস্তু নির্মাণ ও সরবরাহ দপ্তর**—গৃহনির্মাণ, গৃহনির্মাণের উপকরণ ও অন্যান্য সরঞ্জামাদি উৎপাদন ও সরবরাহ ব্যবস্থার উন্নতিসাধন করা এই দপ্তরের কাজ।

(১৬) **পুনর্বসতি দপ্তর**—উদ্বাস্তুদের সাহায্য ও পুনর্বাসনের ব্যবস্থা করা এই দপ্তরের দায়িত্ব।

(১৭) **আইন ও সংখ্যালঘু সম্প্রদায় দপ্তর**—এই দপ্তর বিলের খসড়া এবং আইন প্রণয়ন সংক্রান্ত সমস্ত ব্যাপারের তত্ত্বাবধান করে এবং সংখ্যালঘু সম্প্রদায়ের স্বার্থ রক্ষা করে।

এইগুলি ছাড়াও অন্যান্য বহু কাজ মন্ত্রীদের হাতে রহিয়াছে।

## ভারত যুক্তরাষ্ট্রের আইনসভা

কেন্দ্রীয় আইন সভার দুইটি কক্ষ, উর্ধ্বকক্ষ ও নিম্নকক্ষ। উর্ধ্বকক্ষকে বলা হয় রাজ্যসভা ও নিম্নকক্ষকে বলা হয় লোকসভা। রাজ্যসভার সদস্য সংখ্যা ২৫০ জন। ইহার মধ্যে সাহিত্য, কলা, বিজ্ঞান, সমাজ সেবা প্রভৃতি বিষয়ে অভিজ্ঞ ব্যক্তিদের মধ্য হইতে রাষ্ট্রপতি ১২ জন সদস্যকে মনোনীত করেন আর বাকী ২৩৮ জন রাজ্য ও কেন্দ্রশাসিত অঞ্চলের প্রতিনিধি।

রাজ্য পুনর্গঠনের ফলে বিভিন্ন রাজ্যের প্রতিনিধি সদস্য সংখ্যার কিছু পরিবর্তন ঘটিয়াছে। অন্যূন ৩০ বৎসর বয়স্ক ভারতীয় নাগরিক রাজ্যসভার সদস্য পদপ্রার্থী হইতে পারে। তবে উন্মাদ, দেউলিয়া, গুরুতর অপরাধে দণ্ডিত ব্যক্তি ও সরকারী কর্মচারীরা এই সভার সদস্য হইতে পারে না। প্রতি দুই-

বৎসর অন্তর রাজ্যসভার এক-তৃতীয়াংশ সদস্যের কার্যকাল ফুরাইয়া যায় এবং তাহাদের স্থলে নূতন প্রতিনিধি নির্বাচিত ও মনোনীত হয়। কাজেই এই সভা কখনও ভাঙ্গিয়া দেওয়া যায় না। এইটা একটা স্থায়ী সংসদ বলিয়াই পরিগণিত। উপরাষ্ট্রপতি রাজ্যসভার অধিবেশনে সভাপতিত্ব করেন।

## লোকসভা

লোকসভা সংসদের নিম্নকক্ষ। ইহার মোট সভ্যসংখ্যা ৫২২ জন। তাহাদের মধ্যে ৫০০ জন নির্বাচিত হয় বিভিন্ন রাজ্যের প্রাপ্তবয়স্ক নাগরিকদের ভোটে আর কেন্দ্রশাসিত অঞ্চল হইতে নির্বাচিত হয় ২০ জন। ইহারা ছাড়া এংলো ইণ্ডিয়ান সম্প্রদায় হইতে রাষ্ট্রপতি ২ জন সভ্যকে মনোনীত কবেন। প্রত্যেক পাঁচ লক্ষ হইতে সাড়ে সাত লক্ষ ভোটার দ্বারা অন্ততঃ একজন প্রতিনিধি নির্বাচিত হইয়া থাকে। ২৫ বৎসর বয়স্ক যে কোন পুর্ণ নাগরিক অধিকার ভোগকারী ভারতীয় লোকসভার সদস্য পদ প্রার্থী হইতে পারে। এই সভার স্থায়িত্বকাল পাঁচ বৎসর। কিন্তু রাষ্ট্রপতি ইচ্ছা করিলে নির্দিষ্টকাল গত হওয়ার পূর্বেও ইহাকে ভাঙিয়া দিতে পারেন। আবার জরুরী অবস্থা মনে করিলে ইহার কার্যকাল একবৎসর বাড়াইয়াও দিতে পারেন। লোকসভার কার্য পরিচালনার জন্য সদস্যদের মধ্য হইতে একজন স্পীকার ও একজন ডেপুটি স্পীকার নিযুক্ত করা হইয়া থাকে।

সংসদের উভয় কক্ষেব কমপদ্ধতি কি তাহা আমাদের মোটামুটি জানা দরকার। দুই কক্ষই আইন প্রণযনের অধিকারী কিন্তু লোকসভার কার্যাবলী অধিক গুরুত্বপূর্ণ। সংসদ ডাক, তাব, রেল, দেশরক্ষা প্রভৃতি কেন্দ্রীয় তালিকা-ভুক্ত ও যুগ্মতালিকাভুক্ত বিষয়ে আইন প্রণয়ন করিতে পাবে। যুগ্মতালিকাভুক্ত বলিতে অর্থনৈতিক পরিকল্পনা, পুনবাসন প্রভৃতি বিষয যেগুলি কেন্দ্র ও রাজ্য উভয়েরই অধীন সেগুলিকেই বুঝায়। রাষ্ট্রপতির নির্দেশে জরুরী অবস্থায় রাজ্য সম্বন্ধে ও আইন প্রণয়নের ক্ষমতা কেন্দ্রীয় সংসদের আছে। সরকারী আয়ব্যয় মঞ্জুর ও কর ধার্য করা ও কেন্দ্রীয় সংসদের একটি প্রধান ক্ষমতা।

অর্থ বিল ছাড়া অন্য যে কোন বিল বা আইনের খসড়া প্রস্তাব লোকসভা ও রাজ্যসভায় উপস্থাপিত করা হয়। কিন্তু অর্থবিল শুধু লোকসভায় উপস্থাপিত করা হইয়া থাকে। সরকার পক্ষীয় কোন বিল সাধারণতঃ সেই বিভাগের মন্ত্রীকেই সভায় উপস্থাপিত করিতে হয়। কোন বিল সভায়

উপস্থাপিত করিবার পূর্বে সেই বিলটি সরকারী গেজেটে প্রকাশ করা হইয়া থাকে যাহাতে সভার সদস্যরা আগেই বিল সম্বন্ধে অবহিত হইতে পারে। সাধারণ সভ্যরাও কোন বিল উপস্থাপিত করিতে পারে কিন্তু তার আগে একমাস সময় দিয়া নোটীশ দিতে হয়। বিলটি উত্থাপিত হইলে যাহাদ্বারা বিলটি আনীত হয় তাহাকেই বিলের প্রথম পাঠের প্রস্তাব আনিতে হয়। এই প্রস্তাব পাশ হইলে বিলটির উদ্দেশ্য সম্বন্ধে সকল সভ্যকে অবহিত করা হয়। তারপর আলোচনার জন্য বিলটিকে একটি নির্বাচিত কমিটিতে পাঠান হইয়া থাকে। কোন কোন ক্ষেত্রে জনমত গ্রহণের জন্য বিলটি প্রচার করার প্রস্তাব হইয়া থাকে। নির্বাচিত কমিটিতে বিলটি পাঠান হইলে কমিটির সভ্যরা তাহার বিস্তারিত আলোচনা করিয়া তাহার একটি রিপোর্ট আইনসভায় প্রেরণ করে।

এরপর বিলটির দ্বিতীয় পাঠ পড়া হয়। এই পর্যায়ে বিলটির প্রত্যেকটি ধারা পৃথকভাবে আলোচিত হয় এবং প্রত্যেকটি ধারার উপব ভোট গ্রহণ করা হয়। এই সময়ে সভ্যরা যে কোন ধারার সংশোধন প্রস্তাব আনিতে পারে। তারপর বিলটির সাধারণ আলোচনা হয় এবং সমস্ত বিলের উপর ভোট গ্রহণ করা হয়। অধিকাংশ সভ্যের ভোট পাইলে বিলটি প্রথমোক্ত সভায় গৃহীত হইয়াছে বলিয়া ধরা হয় এবং তারপর বিলটি অন্যকক্ষে প্রেরণ করা হয়। সেখানেও বিলটি প্রথমোক্ত সভার ন্যায় তিনটি পর্যায় অতিক্রম করিয়া সমর্থিত হইলে উহা রাষ্ট্রপতির অনুমোদনের জন্য প্রেরিত হইয়া থাকে। রাষ্ট্রপতি সম্মতি দিলে উহা আইনে পরিণত হয়। কিন্তু রাজ্যসভা ও লোকসভা কর্তৃক গৃহীত হইলেও রাষ্ট্রপতি উহাতে সম্মতি না দিয়া বিলটি পুনর্বিবেচনার জন্য আবার পার্লামেণ্টে পাঠাইতে পারেন। পার্লামেন্টে উহা দ্বিতীয়বার গৃহীত হইলে রাষ্ট্রপতিকে বিলটি অনুমোদন করিতে হয়। যদি কোন বিল সম্বন্ধে উভয় কক্ষে মতবিরোধ হয় তাহা হইলে রাষ্ট্রপতি উভয় কক্ষের সম্মিলিত অধিবেশন আহ্বান করেন। এই অধিবেশনে অধিক সংখ্যক সভ্যের অনুমোদন পাইলে বিলটি পাশ হয় এবং রাষ্ট্রপতি উহাতে সম্মতি দিলে উহা আইনে পরিণত হয়। তবে যুক্ত সভায় লোক সভার সদস্য বেশী থাকে বলিয়া সাধারণতঃ তাহাদের মতামতই প্রাধান্য পাইয়া থাকে। অর্থসংক্রান্ত বিল লোকসভায় উপস্থিত করা হয় এবং লোকসভা কর্তৃক গৃহীত হইলে উহা রাজ্যসভায় পাঠান হয়। রাজ্যসভায় অর্থবিল মাত্র ১৪ দিন থাকিতে পারে। লোকসভা রাজ্যসভার মতামতের অপেক্ষা না করিয়া

উহা সরাসরি রাষ্ট্রপতির সম্মতির জন্য প্রেরণ করিতে পারে এবং রাষ্ট্রপতি তাহাতে সম্মতি দেন। অর্থ-সংক্রান্ত বিল রাষ্ট্রপতি পুনর্বিবেচনার জন্য প্রেরণ করিতে পারেন না।

আইন প্রণয়ন ভিন্ন ও দেশের শাসন সম্পর্কে ও অন্যান্য বিষয়ে সংসদের সদস্যরা সংশ্লিষ্ট মন্ত্রীকে বিভিন্ন প্রকার প্রশ্ন করিয়া থাকে। বিরোধী পক্ষের সদস্যরা সরকারের বিভিন্ন ত্রুটি বিচ্যুতির সমালোচনা করে।

## রাজ্য সরকার

কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের গঠন প্রণালী প্রায় একই প্রকার। রাজ্যের শাসন বিভাগ গঠিত হয় রাজ্যপাল ও তাহার মন্ত্রীসভাকে লইয়া। প্রতিটি রাজ্যের শাসনতন্ত্রের শীর্ষদেশে রাষ্ট্রপতি-নিযুক্ত রাজ্যপাল। তিনি পার্লামেণ্ট কর্তৃক নির্ধারিত বেতন, ভাতা ও থাকিবার জন্য নির্ধারিত একটি বাড়ী পান। তিনি পাঁচ বৎসরের জন্য নিযুক্ত হন। রাজ্যের আইনসভা একটি অথবা দুইটি কক্ষ নিয়া গঠিত হয় এবং রাজ্যপালও আইন সভার অংগ বিশেষ। কোন কোন রাজ্যে একটি কক্ষ বিশিষ্ট ও কোন কোন রাজ্যে দুই কক্ষ বিশিষ্ট আইন সভা আছে। আমাদের পশ্চিমবংগের আইনসভা দুই কক্ষ বিশিষ্ট। রাজ্যপালই আইনসভা আহ্বান করেন। নির্বাচনের জন্য বা আভ্যন্তরীণ গোলযোগের জন্যঅথবা অন্য কোন কারণে রাজ্যের শৃংখলা বিঘ্নিত হইলে তিনি রাষ্ট্রপতির সংগে পরামর্শ করিয়া আইনসভা ভাঙিয়া দিতে পারেন। আইনসভার সদস্য না হইয়াও তিনি আইনসভার অংশ। তাঁহার অনুমোদন পাইলেই আইনসভার গৃহীত বিল আইনে পরিণত হয়। জন নির্বাচিত বিধানসভার সংখ্যা গরিষ্ঠ দলের নেতাকে তিনি রাজ্যের মুখ্যমন্ত্রী নিযুক্ত করেন এবং মুখ্যমন্ত্রীর পরামর্শ অনুযায়ী তিনি অন্যান্য মন্ত্রী নিযুক্ত করিয়া থাকেন। এক একজন মন্ত্রীর উপর এক বা একাধিক বিভাগের দায়িত্ব অর্পিত হয়। মন্ত্রীদের সাহায্য করার জন্য রাষ্ট্রমন্ত্রী ও উপমন্ত্রী নিযুক্ত হইয়া থাকে। প্রত্যেক মন্ত্রীর অধীনে আবার সেক্রেটারী, ডেপুটি সেক্রেটারী ও অন্যান্য সরকারী কর্মচারী নিযুক্ত হইয়া থাকে। রাজ্যের আইন প্রণয়ন পদ্ধতি কেন্দ্রেরই অনুরূপ।

## বিধানসভা

যে সমস্ত রাজ্যে দুইটি আইনসভা থাকে তাহার উচ্চ কক্ষকে বলা হয় বিধান পরিষদ এবং নিম্ন কক্ষকে বলা হয় বিধানসভা। বিধান সভার সদস্যগণ রাজ্যের প্রাপ্তবয়স্ক নাগরিকদের ভোট দ্বারা নির্বাচিত হয়। এই সভার সদস্য সংখ্যা কোন ক্রমেই ৫০০ জনের অধিক হইবে না এবং ৬০ এর ও কম হইবে না। পশ্চিমবংগের বিধান সভার সদস্যসংখ্যা বর্তমানে ২৫৬ জন। তন্মধ্যে ২৫২ জন নির্বাচিত ও ৪ জন রাজ্যপাল কর্তৃক ইংগভারতীয় মনোনীত সদস্য। এই সভার কার্যকাল পাঁচ বৎসর। সংখ্যালঘু শ্রেণীর

স্বার্থরক্ষার জন্য তপশীলী জাতি সমূহের জন্য সংরক্ষিত আসনের ব্যবস্থা আছে। রাষ্ট্রপতি জরুরী অবস্থা ঘোষণা করিলে পার্লামেণ্ট বিধানসভার কার্যকাল নির্দিষ্ট সময় অপেক্ষা বাড়াইয়া দিতে পারে, আবার দরকার হইলে রাজ্যপাল নির্দিষ্ট সময়ের পূর্বে ইহা ভাঙিয়াও দিতে পারেন। সভ্যগণ তাহাদের মধ্য হইতে একজন স্পীকার ও একজন ডেপুটি স্পীকার নির্বাচিত করে।

আইন প্রণয়নের ব্যাপারে কোন বিল বিধানসভায় গৃহীত হইলে তাহা বিধান পরিষদে প্রেরিত হয়। বিধান পরিষদ এই বিল সমর্থন করিলে ইহা অনুমোদনের জন্য রাজ্যপালের নিকট প্রেরিত হয় এবং রাজ্যপালের অনুমোদন লাভ করিলে ইহা আইনে পরিণত হয়। বিধান পরিষদ যদি কোন বিল অগ্রাহ্য করে বা তিন মাসের মধ্যে পাশ না করে তবে আবার ইহা বিধান সভায় ফিরিয়া আসে। বিধান সভায় বিলটি পুনরায় অনুমোদিত হইলে বিধান পরিষদের সম্মতি ছাড়াই বিলটি অনুমোদনের জন্য রাজ্যপালের নিকট প্রেরিত হয়। অর্থ সংক্রান্ত বিল বিধানসভা হইতে বিধান পরিষদে পাঠান হওয়ার ১৪ দিনের মধ্যে সমর্থিত না হইলে পরিষদের সম্মতি ব্যতীতই উহাকে অনুমোদন লাভের জন্য রাজ্যপালের নিকট প্রেরণ করা হইয়া থাকে। রাজ্যের আইনসভা রাজ্য তালিকাভুক্ত বিষয়গুলি সম্বন্ধে আইন রচনা করিতে পারে। কিন্তু যুগ্ম-তালিকাভুক্ত বিষয়গুলি সম্বন্ধে রচিত কোন আইন পার্লামেন্টের প্রণীত আইনের বিরোধী হইলে রাজ্যসরকারের আইন বাতিল হইয়া যায় এবং পার্লামেন্টের আইনই বলবৎ থাকে।

রাজ্যের মন্ত্রীসভা তাহাদের কাজের জন্য যৌথভাবে বিধানসভার নিকট দায়ী থাকে। সভার সদস্যরা মন্ত্রীদের কাজের সম্বন্ধে নানারূপ প্রশ্ন করিয়া থাকে এবং বিরোধী পক্ষের সদস্যরা তাহাদের কাজের ত্রুটি বিচ্যুতির সমালোচনা করিয়া থাকে। মন্ত্রীদের উত্তর সন্তোষজনক না হইলে কোন একজন মন্ত্রী বা মন্ত্রীসভার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনা হয়। সংখ্যাধিক ভোটে এই প্রস্তাব গৃহীত হইলে মন্ত্রীদের পদত্যাগ করিতে হয়।

## ২॥ বিধান পরিষদ

রাজ্য বিধান পরিষদের সভ্য সংখ্যা বিধানসভার সদস্য সংখ্যার এক তৃতীয়াংশের অধিক হইবে না। তবে কোন অবস্থাতেই ইহার সদস্য সংখ্যা ৪০ এর কম হইবে না। বিধান পরিষদের $\frac{1}{3}$ অংশ সদস্য বিধানসভা দ্বারা $\frac{1}{3}$ অংশ রাজ্যের স্বায়ত্বশাসন প্রতিষ্ঠানগুলির দ্বারা নির্বাচিত হয়। অন্ততঃ যাহারা তিন বৎসর পূর্বে বি, এ পাশ করিয়াছে তাহারা তাহাদের মধ্য হইতে $\frac{1}{12}$ অংশ ও যাহারা অন্ততঃ তিন বৎসর কোন উচ্চ বিদ্যালয় বা কলেজে শিক্ষকতা করিয়াছে তাহারা তাহাদের মধ্য হইতে $\frac{1}{12}$ অংশ সভ্য নির্বাচিত করিয়া থাকে। বাকী সভ্য রাজ্যপাল কর্তৃক সাহিত্য, কলা, বিজ্ঞান, সমাজসেবা, সমবায় প্রভৃতি বিষয়ে বিশেষ অভিজ্ঞ ব্যক্তিদের মধ্য হইতে

মনোনীত হয়। বিধান পরিষদ একটি স্থায়ী সভা এবং দুই বৎসর অন্তর ইহার এক তৃতীয়াংশ সদস্য বিদায় গ্রহণ করে এবং বিদায়ী সদস্যদের স্থলে নূতন নির্বাচন ও মনোনয়ন হয়। সদস্যগণ তাহাদের মধ্য হইতে একজন সভাপতি ও একজন সহকারী সভাপতি নির্বাচিত করে।

বর্তমানে পশ্চিমবংগের বিধান পরিষদের সদস্য সংখ্যা ৭৫ জন। ইহার ২১ জন করিয়া বিধানসভা ও স্বায়ত্বশাসিত সংস্থাগুলির দ্বারা নির্বাচিত ৬ জন করিয়া শিক্ষক ও গ্রাজুয়েটগণ দ্বারা নির্বাচিত ও ৯ জন রাজ্যপাল মনোনীত।

## কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের মধ্যে বিষয় বন্টন

যুক্তরাষ্ট্রীয় শাসন ব্যবস্থায় ভারতে কেন্দ্রীয় ও রাজ্যসরকারের মধ্যে বিষয় বিভাগ করিয়া দেওয়া হইয়াছে। ভারতের লিখিত সংবিধানে কেন্দ্রীয় ও রাজ্যবিষয়ক ক্ষমতা নির্দিষ্ট করিয়া দেওয়া আছে। যে সমস্ত বিষয় ভারতের সর্বসাধারণের স্বার্থ সংশ্লিষ্ট সেগুলি কেন্দ্রীয় সরকারের হাতে ন্যস্ত। দেশরক্ষা, বৈদেশিক সম্পর্ক, সেনাবাহিনী, আন্তর্জাতিক ব্যবসা বাণিজ্য, ডাক, তার প্রভৃতি ৯৭টি বিষয় কেন্দ্রীয় তালিকার অন্তর্ভুক্ত। কারণ ভারতীয় ক্ষেত্রে এই সমস্ত বিষয়ে কি নীতি প্রযোজ্য হইবে তাহা একমাত্র কেন্দ্রীয় সরকারই স্থির করিতে পারে, কিন্তু রাষ্ট্রের বিভিন্ন অঞ্চলের ভাষা, সংস্কৃতি ও সমস্যাগুলি বিভিন্ন বলিয়া কেন্দ্রীয় সরকার কতকগুলি ব্যাপারে সকলের পক্ষে গ্রহণীয় সর্ব ভারতীয় কোন নীতি গ্রহণ করিতে বা আইন প্রণয়ন করিতে পারে না। তাই সে সমস্ত বিষয় রাজ্যের উপর ছাড়িয়া দেওয়া হইয়াছে। পুলিশ, বিচার, কৃষি, ভূমি, শিক্ষা, রাজস্ব প্রভৃতি ৬৬ বিষয়ে আইন প্রণয়নের ক্ষমতা রাজ্য-সরকারগুলির উপর অর্পিত হইয়াছে।

এইগুলি ছাড়া এমন কতকগুলি বিষয় আছে যেগুলি কেন্দ্রীয় ও রাজ্য উভয় সরকারেরই স্বার্থ সংশ্লিষ্ট। সংবিধানে যুগ্মতালিকাভুক্ত এইরূপ ৪৭ বিষয়ের উল্লেখ করা হইয়াছে। এই বিষয়গুলি হইল ফৌজদারী ও দেওয়ানী আইন, সামাজিক ও অর্থনৈতিক পরিকল্পনা ইত্যাদি। এই সমস্ত বিষয়ে কেন্দ্রীয় ও রাজ্যসরকার উভয়েই আইন প্রণয়ন করিতে পারে। তবে এই তালিকাভুক্ত কোন বিষয়ে রাজ্য ও কেন্দ্রে বিরোধ উপস্থিত হইলে দেশের বৃহত্তর স্বার্থে কেন্দ্রীয় আইনই বলবৎ হয়।

কেন্দ্রীয় ও রাজ্যসরকারের আয়ের উৎসগুলি সংবিধানে নির্দিষ্ট করিয়া

দেওয়া হইয়াছে। রেলওয়ে, ডাক, তার, আমদানী ও রপ্তানী শুল্ক, আয়করের কিছু অংশ ও চিনি, দেশলাই প্রভৃতি নিত্য ব্যবহার্য দ্রব্যগুলি হইতে আদায়ী শুল্ক প্রভৃতি কেন্দ্রীয় সরকার পাইবে এবং কৃষিকর, ভূমি রাজস্ব, আবগারী শুল্ক প্রভৃতি রাজ্যসরকার পাইবে।

## ভারতীয় রাষ্ট্র পরিচালনা

রাষ্ট্র পরিচালনা করিতে সরকারকে তিনরকম কাজ করিতে হয়, যথা—

(১) আইন প্রণয়ন করা।

(২) সেই আইন অনুযায়ী দেশ শাসন করা।

(৩) কেহ আইন অমান্য করিলে বা ভংগ করিলে তাহাকে উপযুক্ত শাস্তি দেওয়া।

এইজন্য প্রত্যেক রাষ্ট্রে তিনটি করিয়া সুনির্দিষ্ট বিভাগ থাকে, যথা—

(১) আইন বিভাগ।

(২) শাসন বিভাগ।

(৩) বিচার বিভাগ।

আইন বিভগেব কাজ আইন প্রণয়ন করা। এই আইন অনুযায়ী শাসনকার্য পরিচালনা করে শাসনবিভাগ, আর ন্যায় অন্যায়েব বিচাব করিয়া আইন লঙ্ঘনেব উপযুক্ত শাস্তি বিধান করে বিচাব বিভাগ। গণতান্ত্রিক শাসন ব্যবস্থায় এই তিনটি বিভাগের প্রত্যেকটিরই স্বাতন্ত্র্য রক্ষা করা একান্তই প্রয়োজন। শাসনবিভাগ ও বিচার বিভাগের স্বাতন্ত্র্য না থাকিলে জনসাধারণের স্বার্থ ক্ষুন্ন হয় এবং গণতন্ত্রের অবমাননা করা হয়। আবার শাসনবিভাগের দলীয় লোক যদি বিচার বিভাগে থাকে তাহা হইলে অন্যায়ের প্রতিকার হয় না এবং বিচার পক্ষপাতিত্ব দোষ-দুষ্ট হইতেও পারে। বিচারকেরা যদি পক্ষপাতিত্ব করে তবে গণতন্ত্রের আদর্শ লাঞ্ছিত হয়। সুতরাং গণতন্ত্রের আদর্শ রক্ষা করিতে হইলে শাসন বিভাগ হইতে বিচার বিভাগ সম্পূর্ণ আলাদা থাকা উচিত।

## বিচার বিভাগ

ভারতের সরকার যন্ত্রের তৃতীয় অংগ বিচার বিভাগ এবং এই বিচার বিভাগের সর্বোচ্চ প্রতিষ্ঠান সুপ্রীম কোর্ট। একজন প্রধান বিচারপতি ও অনধিক সাতজন বিচারপতি লইয়া এই আদালত গঠিত। সংবিধানে আছে

পার্লামেন্ট আইন প্রণয়ন করিয়া বিচারপতির সংখ্যা বাড়াইতে পারে। এই বিধান বলে ১৯৫৬ সালে আইন প্রণয়ন করিয়া বিচারপতির সংখ্যা ১১ এবং ১৯৬০ সালের সংশোধিত আইন দ্বারা বিচারপতিদের সংখ্যা ১৪তে লইয়া যাওয়া হইয়াছে। বিচারপতিরা সকলেই রাষ্ট্রপতি কর্তৃক নিযুক্ত হন এবং ৬৫ বৎসর বয়স পর্যন্ত স্ব স্ব পদে বহাল থাকিতে পারেন। হাইকোর্টের বিচারপতি, অভিজ্ঞ আইন ব্যবসায়ী এবং বিখ্যাত আইনাভিজ্ঞ ব্যক্তিদের মধ্য হইতে সুপ্রীম কোর্টের বিচারপতিগণকে নিযুক্ত করা হইয়া থাকে। ভারতের নাগরিক নহেন এমন কোন ব্যক্তি সুপ্রীমকোর্টের বিচারপতি

বিচার বিভাগ

প্রধান ধর্ম্মাধিকরণ

রাষ্ট্রপতি নিয়োগ করেন

প্রধান বিচারপতি

অপর সাত জন বিচারপতি

মহা ধর্ম্মাধিকরণ

নিম্ন আদালত সমূহ

নিযুক্ত হইতে পারিবেন না। সুপ্রীম কোর্টের বিচারপতি হইতে হইলে অন্ততঃ দশবৎসর কোন উচ্চ আদালতের (হাইকোর্টের) বিচারপতি হিসাবে কাজ করিতে হয় অথবা কোন উচ্চ আদালতে বেশ কিছুকাল ওকালতি করিতে হয়। বিচারপতিরা লোকসভার নিকট তাহাদের কাজের জন্য দায়ী না থাকিলেও তাহাদিগকে লোকসভার আস্থাভাজন হইতে হয়। লোকসভার দুই তৃতীয়াংশ সদস্যের অভিযোগে রাষ্ট্রপতি যে কোন বিচারপতিকে

অপসারিত করিতে পারেন। সুপ্রীম কোর্টের কার্যাবলীকে চারভাগে ভাগ ভাগ করা যায়। যথা—

(১) আদিম বিভাগ
(২) আপীলবিভাগ
(৩) পরামর্শ দান বিভাগ
(৪) মৌলিক অধিকার রক্ষার বিভাগ

**আদিম বিভাগ :**—রাজ্যসরকার ও কেন্দ্রীয় সরকারের মধ্যে বা বিভিন্ন রাজ্য সরকারের মধ্যে আইনগত ব্যাপারে কিংবা শাসনতন্ত্রের ব্যাখ্যা লইয়া বিরোধ উপস্থিত হইলে সুপ্রীম কোর্ট তার বিচার করে। কেন্দ্রীয় ও রাজ্য সরকার এখানে মামলা দায়ের করিতে পারে।

**আপীল বিভাগ :**—আপীল বিভাগে যে কোন রাজ্যের হাইকোর্টের ফৌজদারী কিংবা দেওয়ানী মামলার বিরুদ্ধে আপীল করা চলে। অবশ্য মামলাটি শাসনতান্ত্রিক ব্যাপারেব সঙ্গে যুক্ত হাইকোর্টকে এই মর্মে একটি সার্টিফিকেট দিতে হয়। হাইকোর্ট সার্টিফিকেট না দিলেও সুপ্রীম কোর্ট আপীল করার জন্য বিশেষ অনুমতি দিতে পারে। ২০,০০ হাজার টাকার ও উহার বেশী সংখ্যার দেওয়ানী মামলায় হাইকোর্টের রায়ের বিরুদ্ধে সুপ্রীম কোর্টে আপীল করা চলে।

**পরামর্শদান বিভাগ :**—সংবিধানের ব্যাখ্যা কিংবা আইন সম্পর্কে গুরুত্বপূর্ণ যে কোন বিষয়ে রাষ্ট্রপতি সুপ্রীম কোর্টের পরামর্শ গ্রহণ করিতে পারেন। সুপ্রীম কোর্টে আইনের যে প্রশ্ন মিমাংসিত হয় তাহা দেশের সমস্ত আদালতের পক্ষে বাধ্যতামূলক ভাবে গ্রহনীয়।

**মৌলিক অধিকার রক্ষার বিভাগ :**—সংবিধানে নাগরিক দিগের যে মৌলিক অধিকার স্বীকৃত হইয়াছে তাহা রক্ষা করার দায়িত্ব সুপ্রীম কোর্টের, কাজেই কোন ব্যক্তির মৌলিক অধিকার ক্ষুন্ন হইলে তার প্রতিকারের জন্য সে সুপ্রীম কোর্টে প্রার্থনা করিতে পারে।

## উচ্চ আদালত (High Court)

প্রত্যেক রাজ্যে একটি করিয়া উচ্চ আদালত আছে। এই আদালতই রাজ্যের দেওয়ানী ও ফৌজদারী মামলার বিচারের সর্বোচ্চ আদালত। ভারতের প্রধান বিচারপতি ও রাজ্যপালের সঙ্গে পরামর্শ করিয়া রাষ্ট্রপতি

হাইকোর্টের প্রধান বিচারপতি নিয়োগ করেন এবং হাইকোর্টের প্রধান বিচারপতির সঙ্গে পরামর্শ করিয়া অন্যান্য বিচারপতি নিয়োগ করেন। বিচারপতিগণ ৬০ বৎসর বয়স পর্যন্ত কাজ করিতে পারেন। কোন ভারতীয় নাগরিক অন্ততঃ কোন জেলা আদালতে ১০ বৎসর বিচারপতি পদে কাজ করিলে বা হাইকোর্টে ১০ বৎসর এডভোকেট হিসাবে কাজ করিলে হাইকোটের বিচারপতি পদে নিযুক্ত হইবার যোগ্যতা অর্জন করিয়া থাকে। সংবিধান অনুযায়ী কোন মৌলিক অধিকার সংক্রান্ত বিষয়ে হাইকোর্ট যেমন বিচার করিতে পারে তেমনি নিম্ন আদালতের রায়ের বিরুদ্ধেও হাইকোর্টে আপীল করা চলে। ইহা ছাড়া কলিকাতা, বোম্বাই ও মাদ্রাজ হাইকোর্টের (মহাধর্মাধিকরণ) আদিম ক্ষমতা আছে। হাইকোর্ট ইহার এলাকাভুক্ত সমস্ত দেওয়ানী ও ফৌজদারী আদালতের তত্ত্বাবধান করিয়া থাকে ও আপীল বিচার করে। আদিম এলাকায় বড বড় দেওয়ানী মামলার বিচার হয়। গুরুতর ফৌজদারী মামলায় আসামী প্রেসিডেন্সী ম্যাজিষ্ট্রের আদালতে দায়রা সোপর্দ্দ হইলে হাইকোর্টে এই দায়রা বিচার হয়।

## নিম্ন আদালত

হাইকোর্টের নীচে প্রত্যেক জেলায় ফৌজদারী ও দেওয়ানী মামলার বিচারের জন্য একাধিক আদালত আছে। জেলার ফৌজদারী মামলার বিচার করেন জেলা ম্যাজিষ্ট্রেট আর দেওয়ানী মামলার বিচার করেন জেলা জজ। কলিকাতার ন্যায় বড় বড় সহরে দেওয়ানী মামলা বিচারের জন্য একটি ছোট আদালত, একটি সিটি সিভিল কোর্ট ও একটি হাইকোর্ট আছে। আর ফৌজদারী মামলার জন্য পুলিশ কোর্ট বা ফৌজদারী আদালত আছে। জেলা জজের রায়ের বিরুদ্ধে হাইকোর্টে আপীল করা চলে। জেলা জজের আদালতে নিম্ন আদালতের রাযের বিরুদ্ধে আপীল ও হয়। আবার তিনি নিম্ন আদালত গুলির কার্য পরিদর্শন ও করিয়া থাকেন। প্রত্যেক মহকুমা শহরে দেওয়ানী মামলার বিচারের জন্য একটি করিয়া মুন্সেফী আদালত এবং ফৌজদারী মামলার বিচারের জন্য ডেপুটি ম্যাজিষ্ট্রেটের কোর্ট থাকে। গ্রাম্য পঞ্চায়েতী আদালত হইল সর্বনিম্ন দেওয়ানী ও ফৌজদারী আদালত। এই আদালতে পঞ্চায়েতী সদস্যরা ছোট ছোট মামলার বিচার করিয়া থাকে।

বিচার ব্যবস্থাকে গ্রাম, মহকুমাশহর ও জেলা শহরে বিস্তৃত করিয়া দেওয়ার

ফলে জনসাধারণের পক্ষে বিচার প্রার্থনা করা ও প্রতিকার পাওয়া সহজসাধ্য হইয়াছে। শাসন বিভাগের হাত হইতে বিচার বিভাগকে মুক্ত করায় বিচারে জনসাধারণের অধিকার রক্ষিত হয়। কোন নাগরিক প্রয়োজন বোধে সরকার বা সরকারী কর্মচারীর বিরুদ্ধেও বিচার প্রার্থনা করিতে পারে।

## ॥ পাব্লিক সার্ভিস কমিশন ॥

সংবিধান অনুযায়ী বিচার বিভাগের মত পাব্লিক সার্ভিস কমিশনকে শাসনবিভাগ হইতে সম্পূর্ণ পৃথক করা হইয়াছে। কেন্দ্রে ও বিভিন্ন রাজ্যে যোগ্যতম সরকারী কর্মচারী নির্বাচনের ভার পাব্লিক সার্ভিস কমিশনের উপর। উচ্চস্তরের কর্মচারী নিয়োগের ব্যাপারে আইন সভা ও মন্ত্রীসভার কাহারও হস্তক্ষেপ করিবার ক্ষমতা নাই। ইউনিয়ন পাব্লিক সার্ভিস কমিশনের চেয়ারম্যান ও অন্যান্য সভ্যদের রাষ্ট্রপতি নিয়োগ করেন আর রাজ্য পাব্লিক সার্ভিস কমিশনের চেয়ারম্যান ও সদস্যদিগকে রাজ্যপাল নিয়োগ করেন।

## ॥ প্রধান হিসাব নিরীক্ষক ॥

কেন্দ্র ও রাজ্য সরকারের যে সমস্ত আয় ও ব্যয় হয় সেগুলি পরীক্ষার জন্য রাষ্ট্রপতি দ্বারা একজন প্রধান হিসাব নিরীক্ষক নিযুক্ত হন। এই নিয়োগ ব্যাপারে আইন সভা ও মন্ত্রীসভার কোন হাত নাই। কেন্দ্রীয় ও রাজ্য সরকার কোন্ পদ্ধতিতে হিসাব রাখিবে তিনি তার পরামর্শ দেন। এই হিসাব নিরীক্ষক দপ্তরের কাজকর্ম ও ব্যয় প্রভৃতি ব্যাপারে আইন সভা কোন প্রকার হস্তক্ষেপ করিতে পারে না।

## অনুশীলনী

১। ভারতের যুক্ত রাষ্ট্রীয় শাসন ব্যবস্থা সম্পর্কে বিশদ আলোচনা কর।

Describe in full the Democratic Goverment in our states and in the Indian Union or Deseribe the Federal Govt of India.

২। ভারতে আইন প্রণয়নের পদ্ধতি সম্বন্ধে যাহা জান লিখ।

Write what you know about the legislation in India.

৩। কেন্দ্রীয় ও রাজ্যগুলির বিষয় বিভাগ সম্বন্ধে যাহা জান লিখ।

Write what you know about the division of works between the centre and the states.

৪। ভারতীয় বিচার ব্যবস্থা সম্পর্কে আলোচনা কর।

Describe the Judiciary in India.

৫। পশ্চিমবঙ্গের বিধান সভা ও বিধান পরিষদের গঠন প্রণালী বর্ণনা কর।

Describe the formation of the Legislative Assembly and the Legislative Council of West Bengal.

৬। কেন্দ্রীয় মন্ত্রী পরিষদ কি ভাবে গঠিত হয় এবং কি ভাবে এই পরিষদ দেশ শাসন করে ?

How is the Central Cabinet formed and how do the Cabinet Conduct the Government ?

# ষষ্ঠ অধ্যায়

## ॥ ভারত ও বহির্বিশ্ব ॥

## ( India and International Relations )

অতিপ্রাচীনকাল হইতেই বিশ্বের বিভিন্ন প্রাচীনতম সভ্য দেশগুলির সঙ্গে ভারতের বাণিজ্যিক ও সাংস্কৃতিক যোগাযোগ ছিল। মৌর্য ও গুপ্তযুগে এই যোগাযোগ ঘনিষ্টতর হইয়া উঠে এবং অশোকের ধর্ম প্রচারের ফলে বাণিজ্যিক যোগ কতকটা আত্মিক যোগে পরিণত হয়। অষ্টম শতক পর্যন্ত ভারত তাহার নিজের ভৌগলিক সীমা অতিক্রম করিয়া বৃহত্তর পৃথিবীর সঙ্গে সকল রকম সংযোগ রক্ষা করিয়াছিল। তারপর মুসলমান যুগের অব্যবহিত পূর্বে এই মিলনের সূত্র ছিন্ন হইয়া যায়। তারপর দীর্ঘদিন ধরিয়া বিদেশীদের অধীনতায় থাকিবার ফলে ভারতের অগ্রগতি কিছুটা ব্যাহত হইলেও দেশ স্বাধীন হওবার পর হইতে আবার সে বিশ্বের সঙ্গে যুক্ত হওয়ার সুযোগ পাইয়াছে।

বিজ্ঞানের দ্রুত অগ্রগতির ফলে পৃথিবীর বুকে নিত্য নূতন আবিষ্কার দেখা দিতেছে। ফলে মানুষ আজ তার ক্ষুদ্র গণ্ডীর মধ্যে আবদ্ধ হইয়া থাকিতে চায় না ও পারে না। অনন্ত সমুদ্রের বুকে চলিয়াছে বাষ্পীয় পোত, স্থলে চলিয়াছে রেলগাড়ী এবং সুনীল আকাশের নীচে চলিয়াছে বিমান পোত। এইসব দ্রুতগামী যান স্থলপথে, জলপথে ও আকাশপথে বিভিন্ন দেশের দূরত্বকে নিকটতর করিয়া দিয়াছে। আজ তার ও বেতারের মাধ্যমে মুহূর্তের মধ্যে রাষ্ট্রের একপ্রান্ত হইতে অন্য প্রান্তে, এক রাষ্ট্র হইতে অন্য রাষ্ট্রে সংবাদ আদান প্রদান সম্ভবপর হইয়াছে। তাই মানুষের সঙ্গে মানুষের যোগসূত্র স্থাপিত হওয়ার অবিরাম প্রচেষ্টা চলিতেছে, সারা বিশ্বের মানুষ আজ আত্মীয়তার বন্ধনে আবদ্ধ হওয়ার জন্য উন্মুখ। বিশ্বের বিভিন্ন জাতির সঙ্গে জাতির, মানুষের সঙ্গে মানুষের একটা সম্পর্ক গড়িয়া উঠিতেছে। যুদ্ধের ক্ষয় ক্ষতির দিকে তাকাইয়া মানুষ আজ হিংসাদ্বেষ বর্জিত একটা আন্তর্জাতিক পরিবার হিসাবে গড়িয়া উঠিতে ব্যাকুল হইয়া উঠিয়াছে। তাই আজ সকল জাতি সকল মানুষের মধ্যেই আন্তর্জাতিকতা বোধ জাগ্রত হইয়া উঠিয়াছে। ভারতের বিশ্বমানবতা ও আন্তর্জাতিকতাবোধ নূতন নহে। অতি সুপ্রাচীন কাল হইতেই ভারত তাহার সাম্য, মৈত্রী ও প্রেমের বাণী দেশ বিদেশে প্রচার

করিয়া আসিয়াছে। ভারতই মানব মৈত্রীর পীঠস্থান। স্বাধীন ভারত ধীরে ধীরে আবার তাহার অতীতের স্বপ্নকে বাস্তবে রূপায়িত করিতে অগ্রসর হইতেছে। এই হিংসা, দ্বেষ ও যুদ্ধ বিগ্রহ জর্জরিত পৃথিবীতে আবার মৈত্রী ও শান্তি প্রতিষ্ঠার জন্য সে বদ্ধ পরিকর।

আজ পৃথিবীর সমস্ত অঞ্চলব্যাপী যে বিরাট অর্থনৈতিক পরিস্থিতির উদ্ভব হইয়াছে তাহাতে এক দেশের অর্থনৈতিক পরিস্থিতি অন্যদেশের অর্থনৈতিক পরিস্থিতির উপর যথেষ্ট প্রভাব বিস্তার করে। যোগাযোগ ব্যবস্থার সুযোগ সুবিধা হওয়ার ফলে আজ সমস্ত বিশ্বব্যাপী যে বাণিজ্য সম্পর্ক স্থাপিত হইয়াছে তাহার ফলে একটি দেশের আর একটি দেশের উপর সহজে নির্ভর করা চলে। রাষ্ট্রনৈতিক কারণে আজ একদেশের সঙ্গে অন্যদেশের সংযোগ রক্ষা করা একান্ত প্রয়োজনীয়। প্রথম ও দ্বিতীয় বিশ্বযুদ্ধের বিভীষিকা ও নূতন নূতন মারণাস্ত্রের আবিষ্কার শান্তিকামী মানুষের মনকে গভীর হতাশার মধ্যে নিক্ষেপ করিয়াছে। জগতের প্রত্যেক রাষ্ট্রই আজ হৃদয়ঙ্গম করিতে পারিয়াছে যে যুদ্ধের তাণ্ডব লীলার মাধ্যমে বিশ্বে স্থায়ী শান্তি প্রতিষ্ঠা অসম্ভব। এই স্থায়ী শান্তি প্রতিষ্ঠা করিতে হইলে বিভিন্ন জাতির মধ্যে সৌহার্দ্য রক্ষা করা একান্ত প্রয়োজন।

এজন্য আজ বিভিন্ন রাষ্ট্রের মধ্যে অর্থনৈতিক রাজনৈতিক ও সাংস্কৃতিক যোগাযোগ ব্যবস্থা প্রবলতর হইয়া উঠিয়াছে। অর্থনৈতিক মৈত্রীর ফলে ধনবান দেশগুলি আজ দরিদ্র দেশগুলিকে প্রচুর অর্থ সাহায্য করিয়া দারিদ্র্য দূরীকরণে সাহায্য করিতেছে ও সমৃদ্ধির পথে আগাইয়া দিতেছে।

## রাজনৈতিক সম্পর্ক

বর্তমান যুগে রাজনৈতিক সম্পর্ক একটা বিশেষ গুরুত্বপূর্ণ স্থান অধিকার করিয়াছে। পৃথিবীর বিভিন্নদেশ নিজেদের মধ্যে রাজনৈতিক ও কূটনৈতিক সম্পর্ক স্থাপন করিয়া থাকে। বিভিন্ন দেশ কিভাবে নিজেদের মধ্যে সম্পর্ক স্থাপন করিবে, তাহাদের রাজনৈতিক নীতি কি এই সব বুঝাইবার জন্যই এই সম্পর্ক স্থাপিত হয়। ইহাতে রাজনৈতিক যোগাযোগের পথ সুগম হয়। দেশে রাষ্ট্রিক চেতনার উন্মেষের সংগে সংগে অর্থনৈতিক ও সাংস্কৃতিক সম্পর্ক স্থাপিত হয় এবং বিশ্বজনগণের মনে দেশাত্মবোধ জাগিয়া উঠে।

স্বাধীন ভারত পৃথিবীর প্রায় সমস্ত স্বাধীন রাষ্ট্রের সঙ্গে কূটনৈতিক ও রাজনৈতিক সম্পর্ক স্থাপন করিয়াছে। ইংলণ্ড, আমেরিকা, রাশিয়া, চীন,

ব্রহ্ম, পাকিস্তান, সিংহল প্রভৃতি পৃথিবীর বড় বড় দেশে ভারতের দুতবাস আছে। আবার ভারতেও এই সমস্ত দেশের দূতাবাস আছে। এই সকল দূতাবাসে একজন করিয়া রাষ্ট্রদূত, হাই কমিশনার বা কন্সাল জেনারেল ও বহু কর্মচারী থাকে। আবার ঐ সকল রাষ্ট্রের দূতও প্রতিনিধিরা ও ভারতে তাহাদের দুতবাসে আসিয়া থাকে। এই রাষ্ট্রদূতের মাধ্যমেই বিভিন্ন দেশের সঙ্গে কূটনৈতিক সম্পর্ক স্থাপন করা হয়। পৃথিবীর বিভিন্ন রাষ্ট্রের সঙ্গে ভারতের সম্পর্ক যাহাতে সৌহার্দ্য পূর্ণ থাকে সেদিকে লক্ষ্য রাখা রাষ্ট্র দুতদের প্রধান কাজ। তাহা ছাড়া বিভিন্ন প্রয়োজনে পৃথিবীর নানাদেশে ভারতীয়-দিগকে বাস করিতে হয়। তাহাদের সমস্যার সমাধান ও নিরাপত্তা রক্ষা করাও রাষ্ট্রদূতের কাজ। বিদেশে বাস করিলেও রাষ্ট্রদূতগণকে তাহাদের নিজের রাষ্ট্রের প্রতি আনুগত্য প্রদর্শন করিতে হয় এবং দূতাবাসে স্বদেশের রাষ্ট্রীয় পতাকা উড্ডীন থাকে। এই সকল রাষ্ট্রদূতকে বিশেষ সম্মানিত ব্যক্তি বলিয়া গণ্য করা হয় এবং রাষ্ট্রীয় উৎসব অনুষ্ঠানে আমন্ত্রণ জানানো হইয়া থাকে।

বৈদেশিক সফরের মাধ্যমে রাজনৈতিক যোগাযোগ অনেক ক্ষেত্রে দৃঢ়তর হয়। ভারত স্বাধীন হওয়ার পর বুলগানিন, ক্রুশ্চেভ, আইসেন হাওয়ার, ইংলণ্ডের রাণী, মার্শাল টিটো, ডাঃ সুকর্ণ প্রভৃতি অনেক রাষ্ট্রনায়ক ভারত সফরে আসিয়াছিলেন আবার বৈদেশিক রাষ্ট্রের আমন্ত্রণে রাষ্ট্রপতি ডাঃ রাজেন্দ্র প্রসাদ, ডাঃ রাধাকৃষ্ণাণ ও প্রধান মন্ত্রী জওহরলাল বিভিন্ন রাষ্ট্র পরিভ্রমণ করিতে গিয়াছিলেন। এই ভাবে পর্যবেক্ষণ ও পর্যালোচনার মাধ্যমে একদিকে যেমন রাষ্ট্রের সঙ্গে রাষ্ট্রের মৈত্রীর বন্ধন দৃঢ়তর হয় অপর দিকে তেমনি বিশ্বের নানা সমস্যার সমাধান সম্পর্কে আলোচনা করা হয়। এই সমস্ত বৈদেশিক সফরের মাধ্যমে বিশ্বের দরবারে ভারতের সম্মান ও প্রতিপত্তি বর্ধিত হইয়াছে।

রাজনৈতিক যোগাযোগের ফলে একদিকে যেমন উন্নতির সূচনা দেখা দেয় অপর দিকে তেমনি ইহার কুফল ও পরিলক্ষিত হইয়া থাকে। অন্য দেশের রাজনৈতিক আদর্শে উদ্বুদ্ধ হইয়া জনসাধারণ দেশের প্রচলিত শাসন ব্যবস্থার পরিবর্তন সাধন করিতে গিয়া অনেক সময় বিশৃঙ্খলার সৃষ্টি করে।

## অর্থনৈতিক সম্পর্ক

শুধু রাজনৈতিক সম্পর্কই নয় পৃথিবীর বিভিন্নদেশ নিজেদের মধ্যে অর্থনৈতিক সম্পর্কও স্থাপন করিয়া নিজেদের দেশকে সমৃদ্ধ করিবার চেষ্টা করিতেছে। অতি প্রাচীন কাল হইতেই বিদেশের সঙ্গে ভারতের অর্থনৈতিকও

বাণিজ্যিক সম্পর্ক স্থাপিত হইয়াছিল। ভারতীয় বণিকেরা চীন, মধ্য এশিয়া ও পূর্বভারতীয় দ্বীপগুলির সঙ্গে ব্যবসা বাণিজ্য করিত। আবার রোম, গ্রীস, মিশর ও আরব প্রভৃতি দেশের সঙ্গে ও বাণিজ্যিক সম্পর্ক গড়িয়া তুলিয়াছিল। বাংলাদেশের তাম্রলিপ্ত বন্দর একসময় বহির্বাণিজ্যের জন্য বিখ্যাত হইয়া উঠিয়াছিল। বর্তমান যুগে যোগাযোগের পথ সুগম হওয়ায় আন্তর্জাতিক বাণিজ্য দিন দিন প্রসার লাভ করিতেছে। তবে বর্তমানের অর্থনৈতিক সম্পর্ক শুধু ব্যবসা বাণিজ্যের আদান প্রদান নয়।

বর্তমান অর্থনৈতিক যোগাযোগ স্থাপিত হয় প্রধানতঃ নিম্নলিখিত তিনটি কারণে

(১) ব্যবসা বাণিজ্যের জন্য।

(২) আর্থিক সাহায্যের জন্য।

(৩) রাজনৈতিক আধিপত্য বিস্তারের জন্য।

বর্তমানকালে পরিবহন ব্যবস্থার সুযোগ সুবিধার ফলে আন্তর্জাতিক বাণিজ্যের পথ সুগম হইয়াছে। বিদেশের সংগে বাণিজ্যিক যোগাযোগ প্রত্যক্ষ এবং পরোক্ষ দুই ভাবেই ঘটিতে পারে। যখন একটা দেশ অন্য দেশ হইতে সরাসরি পণ্যদ্রব্য আমদানী করে বা অন্যদেশে রপ্তানি করে তখন তাহাকে বলা হয় প্রত্যক্ষ বাণিজ্য আর যখন একটা দেশ অন্য দেশের মাধ্যমে ব্যবসা বাণিজ্য চালায় তখন তাহাকে বলা হয় পরোক্ষ বাণিজ্য। বর্তমানে ভারত বিভিন্ন দেশের সঙ্গে প্রত্যক্ষ বাণিজ্যের চুক্তি সম্পাদন করিয়াছে। পৃথিবীর বিভিন্ন দেশের বাণিজ্য। বাসও ভারতের বিভিন্ন শহরে প্রতিষ্ঠিত হইয়াছে। পূর্বে ইংরেজদের আমলে ভারত ইংলণ্ডের মাধ্যমে বিদেশের সঙ্গে ব্যবসা বাণিজ্য চালাইত।

বর্তমানে রাষ্ট্রের আর্থিক উন্নতির জন্য দরিদ্র দেশগুলিকে ধনবান দেশগুলির নিকট হইতে আর্থিক সাহায্য গ্রহণ করিতে হয়। এই সাহায্য সোজাসুজি অর্থের মাধ্যমেও ঘটিতে পারে অথবা প্রয়োজনীয় দ্রব্য ও যন্ত্রপাতির মাধ্যমেও ঘটিতে পারে। সমৃদ্ধ ও শিল্পোন্নত দেশগুলি সাধারণতঃ রাজনৈতিক ও অর্থনৈতিক কারণে এই সাহায্য করিয়া থাকে। ভারত পৃথিবীর বিভিন্ন শিল্পোন্নত দেশগুলির সঙ্গে বাণিজ্যিক চুক্তি সম্পাদন করিয়াছে। উন্নত ধরণের শিল্প কারখানা প্রতিষ্ঠার জন্য ভারত সোভিয়েত রাশিয়া, জার্মানি ও ইংলণ্ডের সঙ্গে চুক্তিবদ্ধ হইয়াছে। এই চুক্তি অনুযায়ী মধ্য প্রদেশের অন্তর্গত ভিলাই নামক স্থানে একটি লৌহ ও ইস্পাত কারখানা

সোভিয়েত রাশিয়ার সাহায্যে প্রতিষ্ঠিত হইয়াছে। পশ্চিম জার্মানির সাহায্যে উড়িষ্যার রাউরকেল্লায় একটি এবং ইংলণ্ডের সাহায্যে পশ্চিম বঙ্গের দুর্গাপুরে একটি লৌহ ও ইস্পাত কারখানা গড়িয়া উঠিয়াছে। এই সমস্ত কারখানা নির্মাণের সমস্ত টাকা ঐ সমস্ত দেশই বহন করিবে এবং ভারত দীর্ঘ মেয়াদী ঋণ হিসাবে এ গুলি গ্রহণ করিয়াছে। কিস্তিতে কিস্তিতে ভারত সরকার কর্তৃক এই ঋণ সুদ সহ পরিশোধ করা হইবে।

কৃষি ও শিল্পের উন্নতি কল্পে বিশ্ব ব্যাংক বর্তমানে পৃথিবীর বিভিন্ন দেশকে প্রচুর ঋণ দিতেছে। মার্কিণ যুক্তরাষ্ট্র ও শিল্পে অনুন্নত দরিদ্র দেশগুলিকে শিল্প ও বাণিজ্যে উন্নত করিবার জন্য ঋণ সরবরাহ করিতেছে। কলম্বো পরিকল্পনা, ফোর্ডফাউণ্ডেসন প্রভৃতির সুযোগ গ্রহণ করিয়া ভারত ধীরে ধীরে তাহার শিল্পের অনগ্রসরতা কাটাইয়া উঠিবার চেষ্টা করিতেছে।

আর্থিক সাহায্য, পণ্য সরবরাহ ও কাজের সাহায্যের মাধ্যমে এখন দুইটি দেশের মধ্যে অর্থনৈতিক যোগাযোগ ঘটে। এই অর্থনৈতিক যোগাযোগের ফলে অনেক সময় দরিদ্র দেশগুলির উপর সমৃদ্ধ দেশগুলির আধিপত্য বিস্তারের সুযোগ হয়। ইংরেজরা যখন ভারতের উপর আধিপত্য করিয়াছিল তখন এই ভাবে ভারত ও ইংলণ্ডের মধ্যে অর্থনৈতিক যোগাযোগ স্থাপিত হয়। সাধারণতঃ ঐ সব ক্ষেত্রে বিজয়ী দেশের স্বার্থের খাতিরেই বিজিত দেশের অর্থনীতি পরিচালিত হয়। ঋণ জর্জরিত দরিদ্র দেশ সম্বন্ধেও এ আশঙ্কার অবকাশ আছে। ঋণকৃত অর্থের বিনিয়োগ এবং উৎপাদন সম্বন্ধে সরকার যদি সব সময়ে সজাগ না থাকে তবে ঋণ শোধ দুঃসাধ্য হইয়া উঠে। ঋণ শোধে অসমর্থ হইলে মহাজন খাতক সম্বন্ধ ও তিক্ত হইয়া উঠে।

আধুনিক কালে ব্যাংক ও ইনসিওরেন্স কোম্পানীর মারফৎ বিভিন্ন দেশের মধ্যে আর্থিক যোগাযোগের পথ প্রশস্ত হইয়াছে। বিভিন্ন দেশের ব্যাংকগুলি বিদেশে শাখা প্রশাখা খুলিয়া আর্থিক যোগাযোগের ব্যবস্থা করিতেছে। বিদেশে যদি কেহ টাকা পাঠাইতে চায় তাহা হইলে এদেশে অবস্থিত সেই দেশের কোন ব্যাংকে টাকা জমা দিয়া চেক্ অথবা ড্রাফটের মাধ্যমে টাকা পাঠান যায়।

অপর সমৃদ্ধ দেশের আর্থিক সাহায্য ব্যতীত কোন দরিদ্র দেশই উন্নত ও স্বয়ংসম্পূর্ণ হইতে পারেনা। আজ বৈদেশিক অর্থসাহায্য না পাইলে ভারতের পক্ষে শিল্পের উন্নতি করা সম্ভব পর হইত না। কেননা বিদেশ হইতে তাহাকে যেমন যন্ত্রপাতি আমদানী করিতে হইয়াছে তেমনি যন্ত্রশিল্পে উচ্চ

জ্ঞান সম্পন্ন ইঞ্জিনিয়ারদেরও আমাদের প্রাথমিক সাহায্য করিতে আনাইতে হইয়াছে। অর্থনৈতিক যোগাযোগের ফলে সমস্ত বিশ্বের দ্রব্য মূল্যের একটা স্থিতি থাকে এবং পারস্পরিক সম্পর্ক ও যথেষ্ট পরিমাণে নিবিড় হইয়া উঠে। তবে অর্থনৈতিক যোগাযোগের কুফল ও যে দেখা যায় না এমন নয়। এই আর্থিক যোগাযোগের ফলে এক দেশ অপর দেশের কুক্ষিগত হইয়া পড়িতে পারে। আবার দেখা যায় এক দেশের কল্যাণে যেমন অপর দেশের কল্যাণ সাধিত হয় তেমনি একদেশের বিপদে অপর দেশের বিপদও ঘটে। বিশেষ করিয়া যুদ্ধের সময় এই দেশগুলি বিশেষ ভাবে বিপন্ন হইয়া পড়ে।

## ॥ সাংস্কৃতিক সম্পর্ক ॥

সাংস্কৃতিক সম্পর্ক সাধারণতঃ অর্থনৈতিক সম্পর্কের মধ্য দিয়াই গড়িয়া উঠে। অর্থনৈতিক সম্পর্ক স্থাপনে অনেক বাধা বিপত্তি আসিতে পারে কিন্তু সাংস্কৃতিক সম্পর্ক স্থাপনে কোন বাধাবিপত্তি নাই কিবা তার কোন সীমাবদ্ধ গণ্ডীও নাই। কোন জাতি তাহার আজন্ম সাধনা লব্ধ জ্ঞান, বিজ্ঞান, শিল্প, ধর্মবোধ, মনোরম ও সুন্দর ভাবধারা স্বার্থপরের মত একা ভোগ করেনা। সে চায় বিশ্বের কল্যাণে সেগুলিকে ছড়াইয়া দিতে। সংস্কৃতি কোন জাতি বিশেষের সম্পদ নয়, ইহা বিশ্বমানবের সম্পদ এবং সাংস্কৃতিক ভাব বিনিময়ের মধ্য হইতে জাতিতে জাতিতে আত্মিক সম্পর্ক গড়িয়া উঠে। ইহার মাধ্যমে মানুষের মনে যে কেবল বিশ্বমানবতার চেতনা জাগে তা নয়, ইহা বিশ্বের সেরা শিক্ষাবিদ, বিজ্ঞানী, কবি, দার্শনিক, ধর্মবিদ প্রভৃতিকে চিনাইতে ও শ্রদ্ধা করিতে শিক্ষা দেয়। আমরা ইংরাজী সাহিত্যের মাধ্যমে ইংরেজ জাতির সাংস্কৃতিক প্রতিভার পরিচয় পাই, আবার রবীন্দ্র সাহিত্যের মাধ্যমে বিদেশীয়েরা ভারতীয়দের শ্রদ্ধা করিতে শিখে।

ঊনবিংশ শতকে নবজাগরণের সূচনা হইতে বিশ্বের সঙ্গে ভারতের সাংস্কৃতিক সম্পর্ক নিবিড় ভাবে গড়িয়া উঠে। ঐ শতকেরই শেষ ভাগে স্বামী বিবেকানন্দ বিশ্ববাসীকে ভারতের আধ্যাত্মিক চিন্তা ধারার সঙ্গে পরিচিত করিলেন আর বিংশ শতকে রবীন্দ্রনাথের সাহিত্য-সাধনার মধ্যদিয়া সেই সম্পর্ক পূর্ণতর ও নিবিড়তর রূপে গড়িয়া উঠিল।

প্রাচীন কাল হইতেই সংস্কৃতি বিনিময়ের উপায় বা মাধ্যম ছিল ধর্ম প্রচার, বাণিজ্য ও রাজ্য জয়। ব্যবসা বাণিজ্যের মাধ্যমে ছোটনাগপুরে মাড়োয়ারী ও বিহারীরা পার্বত্য জাতিদের মধ্যে তাহাদের সাংস্কৃতিক উন্নতির প্রভাব

বিস্তার করিয়াছিল, আবার ব্যবসা বাণিজ্যের মাধ্যমেই ভারতীয় সংস্কৃতি পূর্ব-ভারতীয় দ্বীপপুঞ্জে ছড়াইয়া পড়িয়াছিল। ঠিক তেমনি প্রাচীনকাল হইতে সুরু করিয়া এখন পর্যন্ত মানুষ পৃথিবীর যে সমস্ত অঞ্চলে ধর্মপ্রচার করিতে যায় সেই সমস্ত অঞ্চলে তাহাদের সংস্কৃতির বিস্তার ঘটায়। ভারতীয় বৌদ্ধধর্ম মধ্য এশিয়া, চীন, জাপান ও এশিয়ার অন্যান্য দেশে ভারতীয় সংস্কৃতির বিস্তার ও বিকাশ ঘটাইয়াছিল।

প্রাচীনকালে হয়ত কোন কোন দেশ একটা স্বার্থ সিদ্ধির উদ্দেশ্যে সংস্কৃতি বিনিময় করিত। কিন্তু ভারত ধর্মপ্রচারে বা ব্যবসাবাণিজ্যে স্বার্থ সিদ্ধির কোন লক্ষণ দেখায় নাই। বর্তমান কালে মানুষ সাংস্কৃতিক যোগাযোগের মূল্য বুঝিয়াছে। তাই আজ সাংস্কৃতিক যোগাযোগ ঘনিষ্ঠ করার উদ্দেশ্যে সরকারী ও বেসরকারী উদ্যোগে সাংস্কৃতিক প্রতিনিধিদল বিভিন্নদেশে প্রেরিত হইতেছে এবং দেশে দেশে মৈত্রী বন্ধনের শুভ আয়োজন চলিতেছে। আমাদের দেশের সাহিত্যিক এবং শিল্পীরা রাশিয়া, আমেরিকা, চীন, জাপান, জার্মানি প্রভৃতি দেশে যাইতেছেন। আবার ঐ সমস্ত দেশের সাংস্কৃতিক প্রতিনিধিদল ভারতে আসিতেছেন। এই ভাবে পারস্পরিক যোগাযোগেরও ভাব বিনিময়ের ফলে উভয় দেশের সংস্কৃতি সমৃদ্ধিশালী হইয়া উঠিতেছে। সাংস্কৃতিক অনুষ্ঠান, গ্রন্থের অনুবাদ, প্রদর্শনী, চলচ্চিত্র, উৎসব ইত্যাদির মাধ্যমে এই সমস্ত সাংস্কৃতিক যোগ ক্রমেই ব্যাপকতর হইয়া উঠিতেছে। মার্কিন যুক্তরাষ্ট্র, চীন ও সোভিয়েত রাশিয়া তাহাদের সাংস্কৃতিক জীবনের পরিচয় দেওয়ার জন্য ভারতে কতকগুলি স্থায়ী প্রতিষ্ঠান গড়িয়া তুলিয়াছে। মার্কিন যুক্তরাষ্ট্র এই উদ্দেশ্যে কলিকাতায় U S. I. S (United States Information Service) নামে একটি প্রতিষ্ঠান খুলিয়াছে। সোভিয়েত সরকার 'টাস নামে একটি প্রতিষ্ঠান স্থাপন করিয়াছে এবং ইহার মাধ্যমে ইংরাজী, বাংলা, হিন্দী ও উর্দু ভাষায় বিভিন্ন পুস্তক ও পুস্তিকা প্রকাশ করে। চীনা সরকার একটি সংবাদপত্র প্রতিষ্ঠান স্থাপন করিয়াছে, ইহার নাম 'সিনহুয়া'। বিভিন্ন দেশের সাংস্কৃতিক জীবনের উন্নতিকল্পে U. N. O (United Notions Organisation) শিক্ষা, বিজ্ঞান ও সংস্কৃতি সংস্থা নামে একটি প্রতিষ্ঠান গড়িয়া তুলিয়াছে। ইহাকে সংক্ষেপে বলা হয় UNESCO বা United Nations Educational, Scientific and Cultural Organisation. এই সাংস্কৃতিক

প্রতিষ্ঠানের মাধ্যমেও পৃথিবীর বিভিন্ন দেশের সাংস্কৃতিক সম্পর্ক নিবিড়তর হইয়া উঠিবে বলিয়া আশা করা যায়।

এই সমস্ত ছাড়াও ইংলণ্ড, আমেরিকা, সোভিয়েত রাশিয়া প্রভৃতি দেশগুলি ভারতীয়দের জন্য বহুপ্রকার বৃত্তির ব্যবস্থা করিয়াছে। এই সমস্ত বৃত্তি লইয়া ভারতীয় শিক্ষার্থীরা ঐ সকল দেশে গিয়া সাহিত্য, শিল্প, বিজ্ঞান প্রভৃতি বিষয়ে বিশেষ শিক্ষা লাভের সুযোগ পাইতেছে। রকফেলার ফাউণ্ডেশন ভারতীয় ছাত্রদের গবেষণার জন্য বহু টাকা ব্যয় করিতেছে। ইংলণ্ড, রাশিয়া, আমেরিকা প্রভৃতি তাহাদের সংস্কৃতি ও শিক্ষা ভারতীয়দের বিতরণ করার জন্য এত বৃত্তির ব্যবস্থা করিয়াছে কিন্তু দুঃখের বিষয় ভারত এখনও তার শ্রেষ্ঠ সম্পদ অধ্যাত্মবিদ্যা ও ঐতিহ্য বিশ্ববাসীকে জানাইবার বিশেষ কোন ব্যবস্থা করিয়া উঠিতে পারে নাই। ভারত দরিদ্র দেশ, কিন্তু ইহা যে সমস্ত বিষয়ে অনুন্নত বা অনগ্রসর দেশ নয় ইহাও ত বিশ্ববাসীকে জানানো প্রয়োজন।

## ॥ ভারতের পররাষ্ট্র নীতি ॥
## (Indian Foreign Policy)

পররাষ্ট্র নীতির ক্ষেত্রে ভারত একটা সুনির্দিষ্ট নীতি মানিয়া চলিতেছে এবং সেই নীতিতে লক্ষ্য রাখিয়াই সে বিভিন্ন রাষ্ট্রের সঙ্গে রাজনৈতিক ও কূটনৈতিক সম্পর্ক স্থাপন করিতেছে। আজ সমস্ত পৃথিবী দুইটি শিবিরে বিভক্ত —একটি **সাম্রাজ্যবাদী ধনতান্ত্রিক শিবির** এবং অন্যটি হইল **সাম্যবাদী শিবির**। একদিকে আছে আমেরিকা, ইংলণ্ড, ফ্রান্স প্রভৃতি ধনতান্ত্রিক রাষ্ট্রগুলি, আর অন্যদিকে আছে রাশিয়া, চীন প্রভৃতি সাম্যবাদী দেশগুলি। এই দুই গোষ্ঠীর মধ্যে অহিনকুল সম্পর্ক বিদ্যমান। দ্বিতীয় বিশ্বযুদ্ধের সময় হইতেই এই দুই শিবিরের মধ্যে সামরিক শক্তি বৃদ্ধির প্রতিযোগীতা চলিতেছে এবং একে অন্যের উপর আধিপত্য বিস্তারের চেষ্টা করিতেছে। ফলে সাম্যবাদী রাষ্ট্রের আক্রমণ প্রতিরোধ কল্পে ধনতান্ত্রিক রাষ্ট্রগুলির মধ্যে যে চুক্তি হয় তাহাকে বলা হয় উত্তর আটলান্টিক চুক্তি বা NATO (North Atlantic Treaty Organisation) এবং দক্ষিণ পূর্ব এশিয়া চুক্তি বা SEATO (Southeast Asia Treaty Organisation). সাম্যবাদী রাষ্ট্রগুলিও নিজেদের মধ্যে অনুরূপ চুক্তিতে আবদ্ধ হয়। উভয় শিবিরই এ্যাটম্ বোমা, হাইড্রোজেন বোমা, মেগাটন প্রভৃতি আবিষ্কার করিয়া অস্ত্র

নির্মাণের প্রতিযোগীতা চালাইতেছে এবং ভবিষ্যৎ যুদ্ধের জন্য প্রস্তুত হইতেছে। এই সমস্ত মারাত্মক অস্ত্র শস্ত্রের বিস্ফোরণ ঘটিলে ধরা পৃষ্ঠ হইতে মানবজাতি অবলুপ্ত হইবে বলিয়া সকলের ধারণা।

তাই এই উত্তেজনা মূলক আন্তর্জাতিক পরিস্থিতির পরিপ্রেক্ষিতে ভারত বিবদমান দুই শিবিরের কোনটাতেই যোগ না দিয়া একটা স্বতন্ত্র নীতি গ্রহণ করিয়াছে। এই নীতির নাম 'শান্তিপূর্ণ সহাবস্থানের নীতি' (Peaceful Co-existence). হিংসায় উন্মত্ত এই পৃথিবীতে শান্তিস্থাপন, বিভিন্ন জাতির মধ্যে বন্ধুত্বের সম্পর্ক গড়িয়া তোলাই তাহার বৈদেশিক নীতির প্রধান লক্ষ্য। সারাবিশ্বের অগণিত নর নারীর প্রাণে ভারতের শান্তি ও মৈত্রীর বাণীর অপূর্ব সাড়া মিলিয়াছে এবং এই বাণী বিশ্বের জাতি, ধর্ম ও বর্ণ নির্বিশেষে সকলেরই হৃদয় জয় করিয়াছে। ভারতের এই নীতি 'পঞ্চশীল' নামে খ্যাত। সুপ্রাচীন ভারতবর্ষে একদিন শান্তি ও বিশ্বমানবতার বাণী সমন্বিত বৌদ্ধধর্মের বিজয়ভেরী বাজিয়া উঠিয়াছিল। সেই বৌদ্ধ সাধনার শীল সাধনাকে ভিত্তি করিয়াই পঞ্চশীলের উদ্ভব। এই পঞ্চশীল হইল পাঁচটি নীতি, সেগুলি হইল :—

(১) বিভিন্ন রাষ্ট্রের অখণ্ডতা ও সার্বভৌম ক্ষমতার প্রতি পারস্পরিক শ্রদ্ধা।

(২) অনাক্রমণ নীতি।

(৩) বিভিন্ন রাষ্ট্রের আভ্যন্তরীণ ব্যাপারে অন্য রাষ্ট্রের হস্তক্ষেপ না করার নীতি।

(৪) সাম্য এবং পারস্পরিক সাহায্য নীতি।

(৫) শান্তিপূর্ণ সহাবস্থানের নীতি।

১৯৫৫ সালের এপ্রিল মাসে এশিয়া ও আফ্রিকার ২৯টি রাষ্ট্রের প্রতিনিধি লইয়া ইন্দোনেশিয়ার বান্দুং নামে একটি স্থানে এক বিরাট সম্মেলন হয়। এই সম্মেলনে পঞ্চশীল নীতির ঘোষণা করা হয় এবং সকলেই এই নীতিতে পূর্ণ সমর্থন জানায়। ১৯৫৫ সালের জুনমাসে ভারতের প্রধানমন্ত্রী পণ্ডিত জওহরলাল নেহেরু ও সোভিয়েত রাশিয়ার প্রধানমন্ত্রী মার্শাল বুলগেনিন বিশ্বের শান্তি অক্ষুন্ন রাখার জন্য এই নীতির প্রতি পূর্ণ আস্থা জ্ঞাপন করেন। ১৯৫৬ সালে ভারতের প্রধানমন্ত্রী শ্রীনেহেরু এবং চীনের প্রধান মন্ত্রী চৌ-এন-লাই এই পঞ্চশীল নীতির সমর্থন করেন। বিগত কয়েক বৎসরের মধ্যে

পোলাণ্ড, অষ্ট্রিয়া ও যুগোশ্লোভিয়া ও আর ও বহুরাষ্ট্র ভারতের এই নীতিতে আস্থাবান হইয়া উঠিয়াছে।

বাস্তবক্ষেত্রে ভারত কি ভাবে এই শান্তি নীতি প্রয়োগ করিতেছে তাহা কাহার ও অজ্ঞাত নয়। কাশ্মীর লইয়া পাকিস্তানের সঙ্গে ভারতের বিরোধ আছে, কেননা কাশ্মীরের একটি অংশে পাকিস্তান সরকারের সাহায্য পুষ্ট একটি সামরিক বাহিনী আজ ও অধিষ্ঠিত আছে। কিন্তু ভারত আজও তার সহনশীলতার দ্বারা কোন যুদ্ধে লিপ্ত না হইয়া শান্তিপূর্ণ আলাপ আলোচনার মাধ্যমে এই সমস্যার সমাধান করিতে চেষ্টা করিতেছে। ভারত সব সময় পরাধীন রাষ্ট্রগুলির রাজনৈতিক স্বাধীনতা চায়। কোন শক্তিশালী রাষ্ট্র যখনই কোন দুর্বল রাষ্ট্রকে আক্রমণ করে ভারত তখনই [illegible] প্রতিবাদ জানাইতে কার্পণ্য করেনা। ১৯৫৭ সালে সুয়েজ খালের কর্তৃত্ব লইয়া যখন ইংলণ্ড ও ফ্রান্স মিশরের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করিয়া মিশরের স্বাধীনতা বিপন্ন করিবার চেষ্টা করিয়াছিল তখনই ভারত মিশরের পক্ষ সমর্থন করিয়া স্বাধীনতার আদর্শের প্রতি তাহার শ্রদ্ধা ঘোষণা করিয়াছিল। বিশ্বে শান্তি প্রতিষ্ঠার জন্য ভারতের এই নীতি আন্তর্জাতিক ক্ষেত্রে তাহার সম্মান যথেষ্ট বর্দ্ধিত করিয়াছে।

## ॥ রাষ্ট্রসংঘ ॥
## ( U. N. O )

বিশ্বশান্তি প্রতিষ্ঠার জন্য পৃথিবীর সমস্ত নরনারীর শান্তিকামনার অভিব্যক্তিই হইল রাষ্ট্রসংঘ। প্রথম বিশ্বযুদ্ধের পর যখন দেখা গেল যে, পৃথিবীর বুকে এক ভয়াবহ ধ্বংস লীলা সংঘটিত হইয়াছে, তখন বিশ্বের নিরাপত্তা বজায় রাখার জন্য ১৯২০ সালে জেনেভায় 'লীগ-অব্-নেশনস্ নামে একটি প্রতিষ্ঠান গঠিত হয়। এই প্রতিষ্ঠানের উদ্দেশ্য ছিল আন্তর্জাতিক সহযোগীতা সৃষ্টি করা ও যুদ্ধাতঙ্ক হইতে পৃথিবীকে রক্ষা করা। কিন্তু লীগ-অব্-নেশনস্ সামাজিকতা ও মানবতার দিক দিয়া কিছুটা সাফল্য অর্জন করিলেও পৃথিবীকে বিশ্বযুদ্ধের ও ধ্বংসের হাত হইতে রক্ষা করিতে পারে নাই। ফলে মাত্র কয়েক বৎসরের ব্যবধানে সুরু হইল দ্বিতীয় বিশ্বযুদ্ধ। এই দ্বিতীয় বিশ্বযুদ্ধের ফলে লীগ অব্ নেশনস্ বা জাতিসংঘের বিলোপ হইল। দ্বিতীয় বিশ্বযুদ্ধে লক্ষ লক্ষ মানুষ মৃত্যু বরণ করিল আর কোটী কোটী ঘর বাড়ী ধ্বংস হইয়া গেল। ১৯৪৫ সালের আগস্ট মাসে আমেরিকা জাপানের

হিরোসিমা ও নাগসাকি নগরের উপর এটম্ বোমা নিক্ষেপ করার ফলে মুহূর্তের মধ্যে নগর দুইটি ধ্বংস হইয়া গেল এবং তাথায় বসবাসকারী হাজার হাজার নরনারী প্রাণ হারাইল এবং বহুলোক বিকলাঙ্গ হইয়া গেল। দ্বিতীয় মহাযুদ্ধের এই ভয়াবহ ধ্বংস লীলার ফলে পৃথিবীর সমস্ত শান্তিকামী মানুষ আবার একটি শক্তিশালী প্রতিষ্ঠান গড়িয়া তুলিতে চেষ্টিত হইল। এই উদ্দেশ্যে ডাম্বারটন ওক্স ও স্যানফ্রান্সিসকো শহরে অনুষ্ঠিত দুইটি সম্মেলনে এই জাতীয় একটি পরিকল্পনা গৃহীত হয়। ১৯৪৫ সালের ২৬শে জুন স্যান্‌ফ্রান্সিসকোতে পৃথিবীর ৫১টি রাষ্ট্রের প্রতিনিধিগণ সম্মিলিত হইয়া জাতিসংঘের সংবিধানে স্বাক্ষর করে এবং ১৯৪৫ সালের ২৫শে অক্টোবর আনুষ্ঠানিক ভাবে এই রাষ্ট্রসংঘের ( U. N. O. United Nations Organisation ) উদ্বোধন হইল। রাষ্ট্রসংঘের সংবিধানে বিশ্বে শান্তি প্রতিষ্ঠার আদর্শ ঘোষিত হইল এবং তাহার মূলনীতিগুলি হইল :—

(১) আন্তর্জাতিক শান্তি ও নিরাপত্তা রক্ষা করা।

(২) বিভিন্ন জাতি ও রাষ্ট্রের মধ্যে বন্ধুত্ব ও সহযোগীতা স্থাপন করা।

(৩) শান্তি পূর্ণ উপায়ে সকল আন্তর্জাতিক সমস্যা ও বিরোধের মিমাংসা করা।

(৪) পারস্পরিক সহযোগীতার মাধ্যমে জাতিসমূহের অর্থনৈতিক, সামাজিক, সাংস্কৃতিক ও মানবিক সমস্যার সমাধান করিয়া পৃথিবীতে শান্তি স্থাপন করা।

(৫) অনুন্নত পরাধীন জাতির উন্নয়ন ও আত্মনিয়ন্ত্রণের অধিকার প্রদানকরা।

(৬) আক্রমণকারী রাষ্ট্রের বিরুদ্ধে সমবেত শক্তি প্রয়োগ করা।

(৭) মানুষের মৌলিক অধিকার ও স্বাধীনতা প্রতিষ্ঠা এবং নিরাপত্তার ব্যবস্থা করা।

উপরিউক্ত মূলনীতিগুলি হইতে স্পষ্টই বুঝা যায় যে, রাষ্ট্রসংঘ এক মহান্ আদর্শে অনুপ্রাণিত এবং বিশ্বমানবতার বাস্তব রূপায়ণে দৃঢ়সংকল্প। সারাবিশ্বে সাম্য, মৈত্রী ও শান্তি প্রতিষ্ঠাই রাষ্ট্রসঙ্ঘের আদর্শ। বর্তমানে রাষ্ট্রসঙ্ঘের সদস্য সংখ্যা ১১১ জন।

উক্ত আদর্শগুলিকে সফল করিবার জন্য ও কাজের সুবিধার জন্য রাষ্ট্রসংঘের অধীনে ছয়টি সংস্থা আছে। এই সংস্থাগুলি হইল :—

(১) সাধারণ পরিষদ ( General Assombly ).

(২) স্বস্তি বা নিরাপত্তা পরিষদ ( Security Council ).

(৩) আন্তর্জাতিক বিচারালয় ( International Court of Justice ).

(৪) অর্থনৈতিক ও সামাজিক পরিষদ ( Economic and Social Concil ).

(৫) অছিপরিষদ ( Trusteeship Council ).

(৬) কর্ম পরিষদ ( Secretariat ).

**সাধারণ পরিষদ**—রাষ্ট্র সংঘের সমস্ত সদস্য রাষ্ট্র লইয়া এই পরিষদটি গঠিত এবং প্রত্যেক রাষ্ট্রের মাত্র একটি করিযা ভোট দেওয়ার অধিকার আছে। বৎসরে অন্ততঃ একবার এই পরিষদের সভা অনুষ্ঠিত হয়। এই সভায় আন্তর্জাতিক সমস্যার আলোচনা ও নিরাপত্তা পরিষদের সিদ্ধান্ত সমর্থিত হয়।

**স্বস্তি বা নিরাপত্তা পরিষদ**—নিরাপত্তা পরিষদের সভ্য সংখ্যা এগার জন ইহার মধ্যে চীন, ফ্রান্স, সোভিয়েত ইউনিয়ন, মার্কিন যুক্তরাষ্ট্র ও ইংলণ্ড এই পাঁচটি দেশের প্রতিনিধিরা নিরাপত্তা পরিষদের স্থায়ী সদস্য, আর বাকী ছয়জন অস্থায়ী সদস্য সাধারণ পরিষদ কর্তৃক দুই বৎসরের জন্য নিযুক্ত হয়। বিভিন্ন রাষ্ট্রের শান্তি ও নিরাপত্তা রক্ষার দায়িত্ব এই পরিষদের উপর ন্যস্ত বলিয়া পরিষদটি খুবই গুরুত্বপূর্ণ বিভাগ। এই পরিষদের কোন প্রস্তাব পাঁচজন স্থায়ী সদস্যের মধ্যে অন্ততঃ একজন ও যদি সমর্থন না করে তবে উহা বাতিল হইয়া যায়। এই ক্ষমতাকে ভিটো (Veto) বলা হয়। সুতরাং এই পাঁচটি শক্তির মতৈক্যের উপরই এই পরিষদের কোন সিদ্ধান্ত কার্যকরী হওয়া নির্ভর করে। মনে রাখিতে হইবে যে চীনকে নিরাপত্তা পরিষদের স্থায়ী সদস্য করা হইয়াছে সেটা চিয়াংকাইসেকের জাতীয়তাবাদী চীন বা ফরমোজা সরকার—লোকতন্ত্রী চীন নয়। লোকতন্ত্রী চীন এখনও রাষ্ট্রসংঘের সাধারণ সদস্য পদ হইতে বঞ্চিত আছে।

**আন্তর্জাতিক বিচারালয়**—পনরজন বিচারপতি লইয়া এই বিচারালয় গঠিত। এখানকার বিচারকগণ প্রতি একবৎসর অন্তর নির্বাচিত হন। রাষ্ট্রসংঘের যে কোন বিষয়ের ব্যাখ্যা বা বিচার করাই এই বিচারালয়ের কার্য। রাষ্ট্রসংঘের অন্তর্ভুক্ত সদস্য রাষ্ট্রগুলির মধ্যে যদি কখনও একরাষ্ট্রের সঙ্গে অন্য রাষ্ট্রের বিরোধ উপস্থিত হয় তবে সেই বিরোধ মিমাংসার জন্য আন্তর্জাতিক বিচারালয়ের সাহায্য নেওয়া যাইতে পারে। তবে আন্তর্জাতিক বিচারালয়ের রায় মানিয়া লইবার কোন বাধ্য বাধকতা নাই।

**অর্থনৈতিক ও সামাজিক পরিষদ**—সাধারণ পরিষদ কর্তৃক নির্বাচিত ১৮জন সভ্য লইয়া এই পরিষদটি গঠিত। প্রতি তিন বৎসর অন্তর ইহাদের

নূতন করিয়া নির্বাচন হইয়া থাকে। পৃথিবীর বিভিন্ন দেশের মধ্যে অর্থনৈতিক, সামাজিক, সাংস্কৃতিক ও শিক্ষামূলক সহযোগীতা স্থাপন ও উন্নয়নই এই পরিষদের উদ্দেশ্য। এই পরিষদের সংগে তেরটি বিভিন্ন প্রতিষ্ঠান সংযুক্ত আছে এবং এই প্রতিষ্ঠানগুলি বিভিন্ন বিষয়ে পরিষদকে সাহায্য করিয়া থাকে। তার মধ্যে খাদ্য ও কৃষি প্রতিষ্ঠান ( F. A. O.—Food and Agricultural Organisation ), বিশ্ব ব্যাঙ্ক ( World Bank ), আন্তর্জাতিক অর্থভাণ্ডার ( I. M. F—International Monetary Fund ), বিশ্বস্বাস্থ্যসংস্থা ( W H O—World Health Organisation ), ও সম্মিলিত শিক্ষা, বিজ্ঞান ও সাংস্কৃতিক প্রতিষ্ঠান ( U. N E S C. O—United Nations Educational, Social and Cultural Organisation ), বিশেষ উল্লেখযোগ্য।

**অছি পরিষদ**—স্বায়ত্বশাসন প্রচলিত হয়নি এইরকম অনুন্নত দেশগুলির শাসনব্যবস্থার তত্ত্বাবধানের জন্য এই পরিষদটির সৃষ্টি হইয়াছে। নিরাপত্তা পরিষদের পাঁচজন স্থায়ী সদস্য এই পরিষদের সভ্য।

**কর্ম পরিষদ**—রাষ্ট্রসঙ্ঘের দৈনন্দিন কার্য পরিচালনার জন্য একটি কর্মপরিষদ আছে। এই দপ্তরখানার প্রধানকে বলা হয় সাধারণ সম্পাদক বা সেক্রেটারী জেনারেল। ইনি নিরাপত্তা পরিষদের সুপারিশ অনুযায়ী সাধারণ পরিষদ কর্তৃক পাঁচ বৎসরের জন্য নির্বাচিত হইয়া থাকেন। বিশ্বের কোথাও শান্তি ব্যাহত হওয়ার সম্ভাবনা দেখা দিলে নিরাপত্তা পরিষদের দৃষ্টি আকর্ষণ করাই তাঁহার কাজ।

আন্তর্জাতিক উত্তেজনা প্রশমনের ও বিশ্বে শান্তিরক্ষার কাজে রাষ্ট্রসংঘের উল্লেখযোগ্য ভূমিকা অনস্বীকার্য। ইহার সর্বাপেক্ষা উল্লেখযোগ্য অবদান হইল কাশ্মীর, কোরিয়া ও ভিয়েৎনামের যুদ্ধ বন্ধ করা। কিন্তু তাই বলিয়া আমরা যেন মনে না করি রাষ্ট্রসংঘ পৃথিবীর সমস্ত বিরোধেরই মীমাংসা করিয়া ফেলিয়াছে। পৃথিবীর দুইটি শিবিরের মধ্যে দ্বন্দ্ব সংঘাত বন্ধ হয় নি এবং বৃহৎ ও শক্তিশালী রাষ্ট্রগুলি এ্যাটম বোমা, হাইড্রোজেন বোমা ও অন্যান্য মারণাস্ত্র নির্মাণ করিয়া পৃথিবীর বিভিন্ন স্থানে সেগুলির পরীক্ষা চালাইতেছে। তাহারা বিরাট সামরিকবাহিনী পোষণ করিয়া তাহাদের এই সব মারণাস্ত্রে সজ্জিত করিতেছে। সামরিক চুক্তির মাধ্যমে যুদ্ধ জোট গঠন করিতেছে, আর মাঝে মাঝে যুদ্ধের হুংকার ও ছাড়িতেছে। এই সমস্ত দেখিয়া মনে হয় পৃথিবীতে যুদ্ধের বিপদ এখনও কাটেনি এবং বর্তমানের ঠাণ্ডা লড়াই অদূর ভবিষ্যতে আসল লড়াইয়েও পরিণত হইতে পারে। এত অস্ত্রসজ্জা, এত

সমরায়োজন, যুদ্ধের জন্য এত প্রস্তুতি কি ব্যর্থ হইবে? যতদিন দুই শিবিরের মধ্যে ক্ষমতা সম্বন্ধে পারস্পরিক ভয় থাকিবে ততদিন যুদ্ধ বন্ধ থাকিতে পারে। এক শিবির অন্য শিবির সম্পর্কে ভয়শূন্য হইলেই যুদ্ধ বাঁধিবার সম্ভাবনা। বিশ্বের জনগণ আকুল কণ্ঠে সমর প্রস্তুতি বন্ধ করিবার জন্য প্রার্থনা জানাইতেছে, কিন্তু শুনে কে? তবে তৃতীয় বিশ্বযুদ্ধ যদি সংঘটিত হয় তবে মানুষ ও তার সভ্যতার সম্পূর্ণ বিলুপ্তি ঘটিবে। ভিন্ন ভিন্ন দেশের যে যে স্থানে এই সমস্ত মারণাস্ত্র রক্ষিত হইতেছে সেই সেই স্থানেও আপনা-আপনি বিস্ফোরণ ঘটাও ত অসম্ভব নয়, তাহেও মানবসভ্যতার নিস্তার নাই। এই যুদ্ধ বন্ধ করিতে হইলে মানুষের মানসিক পরিবর্তন তার চিন্তাধারার আশু পরিবর্তন প্রয়োজনীয়। যুদ্ধের মধ্য দিয়া যে শান্তি গড়িয়া উঠে সে শান্তি হইল শ্মশানের শান্তি। কিন্তু প্রকৃত শান্তির মধ্য দিয়া গড়িয়া উঠে দেশের কল্যাণ। স্থায়ী শান্তি প্রতিষ্ঠিত হইলেই তবে বিশ্বের মানুষ উন্নতির পথে অগ্রসর হইতে পারিবে বিশ্বের বিভিন্ন জাতির উন্নতি সাধিত হইবে। আর সমগ্র বিশ্বের মানুষ সহজে ঐক্যবদ্ধ হইয়া এক বৃহৎ আন্তর্জাতিক পরিবারে রূপান্তরিত হইতে পারিবে

## অনুশীলনী

১। কি কি উপায়ে বহির্জগতের সঙ্গে যোগাযোগ স্থাপিত হয়?
[How do the International Relations grow ?]

২। রাজনৈতিক, অর্থনৈতিক ও সাংস্কৃতিক যোগাযোগের মাধ্যমগুলি সম্পর্কে যাহা জান লিখ।
[Write what you know about the means of Political, Economic and Cultural Relations.]

৩। 'আন্তর্জাতিক শান্তি ও মঙ্গল কামনাই ভারতের পররাষ্ট্র নীতির বৈশিষ্ট্য' এই উক্তির স্বপক্ষে যুক্তি দিয়া তোমার মতামত ব্যক্ত কর।
[The main principle of the Foreign Policy of India is her desire for peace and good of the people.]
[Discuss the above statement and give your opinions in its favour.]

৪। সম্মিলিত জাতিসংঘের গঠন প্রণালী ও কার্যাবলী বর্ণনা কর।
[Describe the formation of U N O. and its activities.]

৫। পৃথিবীতে স্থায়ী শান্তি প্রতিষ্ঠার উদ্দেশ্যে রাষ্ট্রসংঘ কি কি করিয়াছে? এবং তাহাতে কতখানি সাফল্য অর্জন করিয়াছে আলোচনা কর।
[What has U.N.O. done to establish permanent peace? And say how far it has succeeded in its attempts.]